( १८ )

याऽस्वय्य' वीजमेकं जगदखिलगिरां सर्व्वसाफल्यदा या
या रम्यस्निग्धवर्णा मृदुमधुरपदालङ्कृतिश्लिष्यमाणा।
या छन्दःसूत्रबद्धा विविधरसगुणा भूरिभावान्विता या
सा भाषा संस्कृताख्या जनुषि जनुषि मे स्वान्तसौख्य' ददातु॥

भगवच्चरणाश्रितस्य
वि. ए-कविभूषणकाव्यरत्नोद्भटसागरोपाधिकस्य
सम्पादकस्य
श्रीपूर्णचन्द्र दे दासस्य

——

# সম্পাদক-কৃত বিজ্ঞাপন।

বর্ত্তমান সময়ের ৬৩ বৎসর পূর্ব্বে পরম-পূজ্য-পাদ প্রাতঃস্মরণীয় মহাত্মা ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় "সংস্কৃত ব্যাকরণের উপক্রমণিকা"-নামক একখানি ক্ষুদ্র সংস্কৃত ব্যাকরণ প্রণয়ন করিয়াছিলেন। সেই সময় হইতে অদ্যাবধি এই পরমাদৃত গ্রন্থখানি অপ্রতিহত-প্রভাবে চলিয়া আসিতেছে। যে সময়ে সমগ্র বাঙ্গালা-প্রদেশে ভট্টাচার্য্য-মহাশয়-গণের চতুষ্পাঠী ভিন্ন অন্য কোনও স্থানে সংস্কৃত-ভাষার অধ্যাপনা হইত না; যে সময়ে ব্রাহ্মণ-জাতি ভিন্ন অন্য কোনও জাতি সংস্কৃত-ভাষা শিক্ষা করিবার কোনরূপ সুবিধা বা অধিকার প্রাপ্ত হইতেন না; যে সময়ে অষ্টাধ্যায়ী পাণিনি, সিদ্ধান্ত-কৌমুদী, কলাপ, সংক্ষিপ্ত-সার, সুপদ্ম, সারস্বত, প্রয়োগ-রত্ন-মালা, মুগ্ধবোধ প্রভৃতি প্রাচীন সংস্কৃত ব্যাকরণের সাহায্য ভিন্ন অন্য কোনও ব্যাকরণের সাহায্যে সংস্কৃত-ভাষা-গৃহের বহির্দ্বার-দেশেও উপস্থিত হওয়া নিতান্ত অসম্ভব ছিল; যে সময়ে উক্ত দুর্ব্বোধ প্রাচীন সংস্কৃত ব্যাকরণ গুলির এক খানিতেও ব্যুৎপত্তি-লাভ করিতে হইলে জীবনের অন্ততঃ দশ বার বৎসর কাল অতিবাহিত হইত; যে সময়ে সমগ্র বাঙ্গালা-প্রদেশ ঘোর অজ্ঞানতা-তিমিরে সমাচ্ছন্ন ছিল, সেই সময়েই মহাপুরুষ বিদ্যাসাগর মহাশয় উক্ত ক্ষুদ্র সংস্কৃত ব্যাকরণ খানি প্রণয়ন্ করিয়া-ছিলেন। যে সময়ে দূরদর্শী মহানুভব ইংরাজ বাহাদুর সমগ্র বাঙ্গালা-প্রদেশে সংস্কৃত ভাষার বহুল প্রচারের আদেশ দেন, সেই সময়েই "উপক্রমণিকা"-ব্যাকরণের সৃষ্টি। একখানি প্রাচীন সংস্কৃত ব্যাকরণ অধ্যয়ন করিয়া তাহা আয়ত্ত ও হৃদয়ঙ্গম করিতে যে কি কষ্ট হইত, তাহা বিদ্যাসাগর মহাশয় স্বয়ং বিশেষ-রূপে অনুভব করিয়াছিলেন। যাহাতে সমগ্র

বঙ্গ-সন্তান অল্পায়াসে সংস্কৃত-ভাষা শিক্ষা করিতে পারেন, তদ্বিষয়ে একাগ্র-চিত্তে অনন্ত পরিশ্রম ও একান্ত মস্তিষ্ক বিলোড়ন করিয়া বহুকাল পরে তিনি সংস্কৃত ব্যাকরণের ছায়ামাত্র অবলম্বন-পূর্ব্বক বাঙ্গালা ভাষায় বিশদ ব্যাখ্যা সহ উক্ত "উপক্রমণিকা"-ব্যাকরণের সৃষ্টি করিয়াছিলেন।

শিশুগণের পাঠোপযোগী করিয়া বিদ্যাসাগর মহাশয় ১৮৫১ খ্রীষ্টাব্দে (১লা অগ্রহায়ণ, ১৯০৮ সংবতে) "সংস্কৃত ব্যাকণের উপক্রমণিকার" প্রথম সংস্করণ বাহির করিয়াছিলেন। এই সংস্করণ শীঘ্রই নিঃশেষ হইয়া যাওয়াতে ১৮৫২ খ্রীষ্টাব্দে (১০ই বৈশাখ, ১৯০৯ সংবতে) তিনি ইহার দ্বিতীয় সংস্করণ এবং ১৮৫৩ খ্রীষ্টাব্দে (১৫ই ফাল্গুন, ১৯১০ সংবতে) তৃতীয় সংস্করণ প্রচার করিয়াছিলেন। তৎপরে তিনি বিশেষ প্রণিধান-পূর্ব্বক দেখিয়াছিলেন যে, কেবল "উপক্রমণিকা"-ব্যাকরণ পাঠ করিয়া পাঠার্থিগণ উচ্চ শ্রেণীর কাব্য, নাটক ও দর্শন-শাস্ত্রাদির অধিকার-লাভে হইবে না। এজন্য "উপক্রমণিকা"-ব্যাকরণ রচনা করিবার অব্যবহিত কাল পরেই, অর্থাৎ ১৮৫৩ খ্রীষ্টাব্দে তিনি "ব্যাকরণ-কৌমুদী, প্রথম ভাগের" সৃষ্টি করিয়াছিলেন। ইহাতে কেবল "শব্দরূপ"-প্রকরণ থাকায় তিনি ব্যাকরণের অন্যান্য বিষয়-শিক্ষা দিবার নিমিত্ত ১৮৫৩ খ্রীষ্টাব্দে "ব্যাকরণ-কৌমুদী, দ্বিতীয় ও তৃতীয় ভাগ" রচনা করেন। এই পুস্তকের প্রথম সংস্করণে ১ পৃষ্ঠ হইতে ৫২ পৃষ্ঠ পর্য্যন্ত সমগ্র "কৃৎ-প্রকরণ" দ্বিতীয় ভাগ, এবং ১ পৃষ্ঠ হইতে ১৬৮ পৃষ্ঠ পর্য্যন্ত সমস্ত "তিঙন্ত-প্রকরণ" তৃতীয় ভাগ নামে অভি-হিত ও একখানি পুস্তকেই একত্র সম্বদ্ধ হইয়া পৃথক্ সূত্রাঙ্ক সহ প্রকাশিত হইয়াছিল। কিন্তু "তিঙন্ত-প্রকরণ" অপেক্ষা "কৃৎ-প্রকরণ" ক্ষুদ্রতর হওয়ায় তিনি ইহা পৃথক্ পুস্তকাকারে না ছাপাইয়া পরবর্ত্তি সংস্করণে "তিঙন্ত-প্রকরণের" নাম দ্বিতীয় ভাগ এবং "কৃৎ-প্রকরণের" নাম তৃতীয় ভাগ রাখিয়া দুই ভাগই একখানি পুস্তকে বাহির করিয়াছিলেন (১)।

এই দুই ভাগে (দ্বিতীয় ও তৃতীয় ভাগে) কেবল ধাতু-কাণ্ড থাকায় তিনি ১৮৫৪ খ্রীষ্টাব্দে "ব্যাকরণ-কৌমুদী, চতুর্থ ভাগের" সৃষ্টি করেন। একত্র নিবদ্ধ "দ্বিতীয় ও তৃতীয় ভাগের" প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও পরবর্ত্তি অনেকগুলি সংস্করণ বহু-যত্নে, বহু-পরিশ্রমে ও বহুদিন-পরেই সংগ্রহ করিয়াছিলাম। তন্মধ্যে প্রধানতঃ প্রথম, দ্বিতীয় ও তৃতীয় সংস্করণই অবলম্বন করিয়া আমি এই সংস্করণ বাহির করিলাম। "দ্বিতীয় ও তৃতীয় ভাগে" বিদ্যাসাগর মহাশয় কোনরূপ "ভূমিকা" লেখেন নাই; এ জন্য তাহা মৎকৃত সংস্করণে দিতে না পারায় ক্ষুণ্ণ রহিলাম।

(১) বিদ্যাসাগর মহাশয় শেষ জীবনে "ব্যাকরণ-কৌমুদীর" যে একখানি পুস্তকেই "দ্বিতীয় ও তৃতীয় ভাগ" বাহির করিয়াছিলেন, তাহাতেও তিনি কোন্ প্রকরণ হইতে কোন্ প্রকরণ পর্য্যন্ত "দ্বিতীয় ভাগ" এবং কোন্ প্রকরণ হইতে কোন্ প্রকরণ পর্য্যন্ত "তৃতীয় ভাগ" তাহার কিছুমাত্র উল্লেখ না করিয়া দুই ভাগকেই একত্র নিবদ্ধ করিয়া পুস্তকখানির নাম "ব্যাকরণ-কৌমুদী, দ্বিতীয় ও তৃতীয় ভাগ" রাখিয়াছিলেন। তদনুসারে আমিও মূল-গ্রন্থের কোন্ পর্য্যন্ত দ্বিতীয় ও তৃতীয় ভাগ, তাহার উল্লেখ করি নাই। পরম-পূজ্য-পাদ মহাপুরুষ, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভূতপূর্ব্ব ভাইস্ চ্যান্সেলার্, মাননীয় বিচারপতি, স্যার্ শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী, শাস্ত্র-বাচস্পতি; নাইট্; সি, এস্, আই; এম্, এ, ডি, এল্; ডি, এস্, সি; এফ্, আর, এ, এস্; এফ্, আর্, এস্, ই; এফ্, এ, এস্, মহোদয় আমার প্রতি নিরতিশয় অনুরাগ ও অনুগ্রহ প্রকাশ করিয়া থাকেন। আমি তাঁহাকে "ব্যাকরণ-কৌমুদী, দ্বিতীয় ও তৃতীয় ভাগের" মৎকৃত পাণ্ডুলিপি এবং এই গ্রন্থের কিয়দংশ মুদ্রিতাবস্থায় তাঁহাকে দেখাইতে গিয়াছিলাম। তাঁহার মত কুশাগ্রীয়-বুদ্ধি পুরুষের নিকট কোনরূপ ক্রটী অলক্ষিত থাকিতে পারে না। তিনি পাণ্ডুলিপি ও মুদ্রিত কয়েক পৃষ্ঠ দেখিয়াই আমাকে কহিলেন "পূর্ণ! কোন্ অংশ হইতে কোন্ অংশ পর্য্যন্ত "দ্বিতীয় ভাগ" এবং কোন্ অংশ হইতে কোন্ অংশ পর্য্যন্ত "তৃতীয় ভাগ" তাহা তোমার মূল-গ্রন্থের মধ্যে উল্লেখ কর নাই কেন? ইহা করিলেই ভাল হইত। তবে এখন আর উপায় নাই; কারণ প্রত্যেক বাম পৃষ্ঠের উপরে 'দ্বিতীয় ও তৃতীয় ভাগ' এইরূপ ছাপা হইয়া গিয়াছে।" তাঁহার এই কথাটী শুনিবামাত্র তাঁহার বাল্য-জীবনের কথা আমার

"উপক্রমণিকা" এবং "চারি ভাগ, ব্যাকরণ-কৌমুদীর" সৃষ্টি করিয়া বিদ্যাসাগর মহাশয় সমগ্র বাঙ্গালা-প্রদেশে এক নূতন যুগের প্রবর্ত্তন করিয়াছেন। এই গ্রন্থগুলি দ্বারা বঙ্গ-সন্তান-গণের যে কি মহোপকার সাধিত হইয়াছে, তাহা বর্ত্তমান শিক্ষিত সম্প্রদায় বিলক্ষণ হৃদয়ঙ্গম করিয়াছেন। যিনি জ্ঞানান্ধ বাঙ্গালী বালক-বালিকা-গণের জ্ঞানচক্ষুঃ উন্মীলন করিয়া স্বীয় জীবনের সার্থকতা সম্পাদন করিয়া গিয়াছেন, যিনি সমগ্র বঙ্গ-সন্তানের জ্ঞানোন্নতির উদ্দেশে আজীবন মস্তিষ্ক-বিলোড়ন-পূর্ব্বক দেহপাত করিতেও কৃত-সংকল্প হইয়াছিলেন, এবং যাঁহার দুর্জ্জয় প্রভাব সমগ্র বাঙ্গালী বালক-বালিকার ধমনীস্থ প্রত্যেক রক্ত-কণিকার সহিত সংমিশ্রিত হইয়া নিরন্তর প্রধাবিত হইতেছে, সেই ক্ষণজন্মা প্রাতঃস্মরণীয় মহাপুরুষ ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের নিকটে অনন্ত বঙ্গ-সন্তান আজীবন ঋণ-জালে আবদ্ধ।

প্রাতঃস্মরণীয় বিদ্যাসাগর মহাশয় ও মহাত্মা ভূদেব মুখোপাধ্যায় মহাশয় আমার প্রতি পুত্রবৎ স্নেহ-প্রকাশ করিতেন, এবং আমিও তাঁহাদিগের প্রতি পিতৃবৎ ভক্তি-প্রদর্শন করিতাম। সংস্কৃত "উদ্ভট-কবিতা" সংগ্রহ করিতে আমার ইচ্ছা বিশেষ-রূপে বলবতী থাকায় তাঁহাদিগের নিকটে প্রায় সর্ব্বদাই আমাকে যাইতে হইত। সেই সূত্রেই আমি তাঁহাদিগের প্রিয়পাত্র হইবার অধিকার প্রাপ্ত হইয়াছিলাম। প্রথমতঃ উভয়ের নিকট

---

মনে পড়িল। তিনি স্কুল কলেজের কিরূপ উজ্জ্বল রত্ন ছিলেন, তাহা কৃতবিদ্য বাঙ্গালীর কিছুমাত্র অবিদিত নাই। যখন তিনি স্কুলের ছাত্র ছিলেন, তখন নিশ্চিতই এই ত্রুটী টুকু তাঁহার মনে উদিত হইয়াছিল, এবং এত কাল পরেও তাহা তাঁহার মন হইতে অপনীত হয় নাই। ধন্য তাঁহার মেধা-শক্তি! তাঁহার উক্ত কথাটী সুসঙ্গত মনে করিয়া কোন্ কোন্ প্রকরণ "দ্বিতীয় ভাগের" ও কোন্ কোন্ প্রকরণ "তৃতীয় ভাগের" অন্তর্গত, এই সংস্করণের "সূচীপত্রেই" তাহার উল্লেখ করিলাম। যদি ঈশ্বরের কৃপায় জীবিত থাকি, তাহা হইলে আগামি সংস্করণে এই ত্রুটী টুকু আর থাকিবে না।

হইতেই প্রায় ৫০০ ( পাঁচ শত ) সংস্কৃত "উদ্ভট-কবিতা" সংগ্রহ করিয়াছিলাম। এক্ষণে তাঁহাদিগের কৃপায় প্রায় এক লক্ষ বাইশ হাজার "উদ্ভট-কবিতা" সংগ্রহ করিয়া তাহার প্রায় অর্দ্ধেক বাঙ্গালা-পদ্যে অনুবাদ করিয়াছি। আমার পদ্যানুবাদ দেখিয়া তাঁহারা আমার প্রতি নিরতিশয় স্নেহ ও অনুরাগ প্রকাশ করিতেন। পদ্যানুবাদ করিয়া আমি বিদ্যাসাগর মহাশয়কে দেখাইতাম। তিনিও স্থানে স্থানে ইহার পরিবর্ত্তন বা সংশোধন করিয়া দিতেন। অবশেষে কবিতাগুলি ভূদেব বাবুর ও রামগতি ন্যায়রত্ন মহাশয়ের পরামর্শানুসারে "এডুকেশন গেজেটে" ছাপাইতাম। বহু-বৎসর ব্যাপিয়া "এডুকেশন গেজেটে" আমার বাঙ্গালা পদ্যানুবাদ সহ বহুসংখ্যক সংস্কৃত "উদ্ভট-কবিতা" মুদ্রিত হইয়াছিল। সুপ্রসিদ্ধ "হিতবাদি"-সংবাদ-পত্রের ভূতপূর্ব্ব সম্পাদক, সুপণ্ডিত স্বর্গীয় কালীপ্রসন্ন কাব্য-বিশারদ মহাশয় আমার পরম হিতৈষী সুহৃৎ ছিলেন। "এডুকেশন গেজেটে" মৎ-প্রকাশিত "উদ্ভট-কবিতা" পাঠে তিনি নিরতিশয় প্রীতিলাভ করিয়া "হিতবাদি"-পত্রে বাঙ্গালা পদ্যানুবাদ সহ "উদ্ভট-কবিতা" দিবার জন্য আমাকে সবিশেষ অনুরোধ করেন। তদনুসারে বহু-বৎসর ধরিয়া বহু-সংখ্যক "উদ্ভট-কবিতা" "হিতবাদি"-পত্রে প্রকাশিত হইয়াছিল। এইরূপে ক্রমে ক্রমে আমি উক্ত মহাত্মগণের পরম প্রিয়পাত্র হইয়াছিলাম।

একদিন কথা-প্রসঙ্গে "বর্ত্তমান বাঙ্গালা ভাষা" এবং "উপক্রমণিকা" ও "ব্যাকরণ-কৌমুদী" সম্বন্ধে বিদ্যাসাগর মহাশয়কে দুই একটি কথা জিজ্ঞাসা করিয়াছিলাম। তিনি তদুত্তরে কহিয়াছিলেন, "উপক্রমণিকা" ও 'চারি ভাগ, ব্যাকরণ-কৌমুদী' লিখিতে আমাকে বিশেষ বেগ পাইতে হইয়াছিল। ইহাদের জন্য যে আমি কত চিন্তা করিয়াছি, তাহা বলিতে পারি না। সংস্কৃত ব্যাকরণ না পড়িলে সংস্কৃত ভাষা শিক্ষা করা একান্ত অসম্ভব। দুর্জ্জয় বস্তু লাভ করিতে হইলে দুর্জ্জয় যত্ন ও পরিশ্রম করা চাই।" ইহা

বলিয়াই তিনি নিম্ন-লিখিত সংস্কৃত "উদ্ভট-কবিতাটি" আবৃত্তি করিয়া আমাকে ইহা লিখিয়া লইতে বলেন। কবিতাটি এই :—

"যদ্যপি বহু নাধীষে তথাপি পঠ পুত্র ব্যাকরণম্।
স্বজনঃ শ্বজনো মা ভূৎ সকলং শকলং সকৃৎ শকৃৎ॥"

গুণগ্রাহী ভূদেব বাবু মহাশয় "উপক্রমণিকা" এবং "চারি ভাগ, বাকরণ-কৌমুদীর" পরম অনুরাগী ছিলেন। তিনি একদিন আমাকে বলিয়াছিলেন, "বিদ্যাসাগর 'উপক্রমণিকা' ও 'চারি ভাগ, ব্যাকরণ-কৌমুদী' ভিন্ন আর কোন গ্রন্থ প্রণয়ন করিয়া না গেলেও তাঁহার নাম সমগ্র বাঙ্গালা-প্রদেশে অক্ষুণ্ণ-ভাবে চিরদিন বিরাজ করিবে। তাঁহার বুদ্ধি যে কিরূপ সূক্ষ্ম, তাহার পরিচয় তাঁহার এই ব্যাকরণ গুলিতেই প্রকাশ পাইতেছে।" একখানি প্রাচীন সংস্কৃত ব্যাকরণ আয়ত্ত করিতে যে সময়, পরিশ্রম ও যত্নের প্রয়োজন, তাহা মনে করিলে, এবং যে সময়ে এই পুস্তকগুলি রচিত হইয়াছিল, তৎ-সময়ে বাঙ্গালা-প্রদেশে সংস্কৃত-ভাষা-শিক্ষার অবস্থার বিষয় চিন্তা করিয়া দেখিলে, ভূদেব বাবুর কথাগুলি বর্ণে বর্ণে সত্য বলিয়া প্রতীয়মান হয়। বস্তুতঃ বিদ্যাসাগর মহাশয় কুশাগ্রীয়-বুদ্ধি-সম্পন্ন পুরুষ না হইলে 'উপক্রমণিকা" ও "চারি ভাগ, ব্যাকরণ-কৌমুদীর" সৃষ্টি হইত না। অগাধ ও অপার মহাসমুদ্রকে গোষ্পদে পরিণত করা এবং প্রাচীন সংস্কৃত ব্যাকরণ ভাঙ্গিয়া "উপক্রমণিকা"-ব্যাকরণ রচনা করা উভয়ই তুল্য। বিদ্যাসাগর মহাশয়ের বুদ্ধি-কৌশল ধন্য! তিনি যথার্থই মহাপুরুষ!

বিদ্যাসাগর মহাশয়ের মূল-গ্রন্থে যাহা ছিল, আমি প্রায় তাহা সমস্তই রাখিয়াছি। "দ্বিতীয় ও তৃতীয় ভাগে" তিনি যে যে ধাতুর রূপ দেখাইয়াছেন, তাহা অনেকাংশে অসম্পূর্ণ ছিল। আমি সর্ব্বাংশেই তাহা সম্পূর্ণ করিয়া দিয়াছি। ধাতুরূপ ও অন্যান্য স্থলে অনেক অসঙ্গতিও ছিল ;—পাণিনি, কলাপ, সংক্ষিপ্তসার, সুপদ্ম, মুগ্ধবোধ, প্রয়োগ-রত্ন-মালা,

সারস্বত প্রভৃতি প্রাচীন গ্রন্থের সাহায্যে তাহারও সঙ্গতি করিয়া দিয়া ফুট্‌নোটে উল্লেখ করিয়াছি। তদ্ভিন্ন যে যে বিষয়ে কিঞ্চিৎ কিঞ্চিৎ পরিবর্ত্তন করিয়াছি, তাহাও নিম্ন-ভাগে লিখিত হইল :—

১। "দশ-লকারের" অন্তর্গত বিভক্তি গুলির মধ্যে যে যে "ইৎ" যায়, তাহা বন্ধনীর মধ্যে দিয়াছি।

২। "সাধারণ নিয়মের" মধ্যে অনেক স্থলেই উদাহরণ দেওয়া ছিল না,—আমি তাহা দিয়া পূরণ করিয়াছি। ইহার ফুট্‌নোটেও অনেক অবশ্য-জ্ঞাতব্য নূতন বিষয় সংযোজিত হইয়াছে।

৩। বিদ্যাসাগর মহাশয় লট্‌, লোট্‌, লঙ্‌, বিধিলিঙ্‌—এইরূপে "চতুর্ল'কার" সাজাইয়া ছিলেন। তৎ-পরিবর্ত্তে আমরা লট্‌, বিধিলিঙ্‌, লোট্‌, লঙ্‌—এই প্রণালীতেই "চতুর্ল'কার" সাজাইয়াছি। লটের ও বিধিলিঙের মধ্যে অর্থগত বিলক্ষণ সৌসাদৃশ্য দেখিতে পাওয়া যায়। এমন কি, অনেক স্থলে বর্ত্তমানের অর্থে বিধিলিঙেরও প্রয়োগ দৃষ্ট হয়। এই জন্য কুশাস্ত্রীয় বুদ্ধি বোপদেবের মতানুসারেই এইরূপ করা হইয়াছে।

৪। "ধাতুরূপের" প্রারম্ভে প্রথম ধাতুটীর সাধন-প্রণালী বিশদরূপে বুঝাইয়া দেওয়া হইয়াছে।

৫। প্রত্যেক ধাতুর নিম্ন-ভাগে "অনুবাদ" ও "সংশোধনের" প্রশ্ন সন্নিবেশিত করিয়া দেওয়া গিয়াছে।

৬। বিদ্যাসাগর মহাশয় যে সকল ধাতুর রূপ অসম্পূর্ণ রাখিয়াছিলেন, আমি তাহা পূর্ণ করিয়া দিয়াছি।

৭। বিদ্যাসাগর মহাশয়ের মূল-গ্রন্থে "ই-বিধানের" স্থানে স্থানে যে কিছু প্রমাদ ছিল, ফুট্‌নোটে তাহার উল্লেখ করিয়া সংশোধন-বিষয়ে আমি যথাশক্তি চেষ্টা করিয়াছি। এতদ্ভিন্ন "ই-বিধান" সম্বন্ধে আরও কয়েকটী প্রয়োজনীয় বিষয় ফুট্‌নোটে সন্নিবেশিত করা হইয়াছে।

৮। প্রত্যেক "প্রকরণের" অব্যবহিত পরেই কয়েকটী করিয়া প্রশ্ন দেওয়া গিয়াছে।

৯। "লিট্ প্রকরণের" ফুট্‌নোটে অনেকগুলি অতিরিক্ত প্রচলিত ধাতুর রূপ প্রদর্শিত হইয়াছে।

১০। "পরস্মৈপদ-বিধান" ও "আত্মনেপদ-বিধান" প্রকরণ এবং "লকারার্থ-নির্ণয়"-প্রকরণে বিদ্যাসাগর মহাশয় মূল সংস্কৃত সূত্র দেন নাই। আমি এস্থলে পাণিনি হইতে মূল সূত্র দিয়াছি, এবং তদ্ভিন্ন কাশিকা, সিদ্ধান্ত-কৌমুদী, গোয়ীচন্দ্র প্রভৃতি হইতে বৃত্তি, এবং কাশিকা, সিদ্ধান্ত-কৌমুদী, কলাপ, সংক্ষিপ্ত-সার, সুপদ্ম, মুগ্ধবোধ, প্রয়োগ-রত্ন-মালা, সারস্বত প্রভৃতি প্রাচীন সংস্কৃত ব্যাকরণ হইতে বহুসংখ্যক সুন্দর সুন্দর উদাহারণ সংগ্রহ করিয়া সংযোজিত করিয়াছি। ইহাদের ফুটনোটে মুগ্ধবোধের অনুরূপ সূত্র, এবং রামায়ণ, মহাভারত, ভট্টি, রাবণার্জ্জুনীয়, শিশুপাল-বধ, কিরাতার্জ্জুনীয়, রঘুবংশ, কুমার-সম্ভব, নৈষধ, মৃচ্ছকটিক, শকুন্তলা, উত্তর-চরিত প্রভৃতি প্রচলিত প্রসিদ্ধ সাহিত্য-পুস্তক ও নানা স্তোত্র-গ্রন্থ হইতে উদ্ধৃত বহুসংখ্যক উদাহরণ সন্নিবেশিত হইয়াছে। এতদ্ভিন্ন বিভিন্ন বৈয়াকরণ ও টীকাকার-গণের মতান্তর দিতেও কোনরূপ ত্রুটি করি নাই।

১১। "কৃৎ-প্রকরণস্থ" প্রত্যয় গুলির পার্শ্বে বন্ধনীর মধ্যে মুগ্ধবোধের প্রত্যয় গুলি সংযোগ করা হইয়াছে। কিন্তু পাণিনির যে প্রত্যয় গুলি বিদ্যাসাগর মহাশয় বিকৃত অবস্থায় রাখিয়াছিলেন, তাহা আমরা ঠিক অবিকৃত অবস্থায় রাখিয়া দিয়াছি। এজন্য কয়েকটী সূত্রের স্থান-বিপর্য্যয়ও করিতে হইয়াছে। কোনও কোনও স্থলে কলাপ, সংক্ষিপ্ত-সার প্রভৃতি গ্রন্থ হইতে নূতন উদাহরণও যোগ করিতে হইয়াছে। ফুট্‌নোটে প্রত্যয়-বিশেষ-সম্বন্ধে মতভেদও উল্লিখিত হইয়াছে।

১২। অনেক "প্রকরণেরই" মূলে যে কিছু কিছু অসঙ্গতি ছিল, আমি তাহা সঙ্গত করিতে যথাশক্তি চেষ্টা করিয়াছি।

১৩। পাঠার্থি-গণের সুবিধার জন্য "পরিশিষ্টে" প্রচলিত ধাতু-সমূহের অকারাদি-ক্রমে একটী সুদীর্ঘ তালিকা দেওয়া হইয়াছে। তালিকাটী ভ্বাদি-প্রভৃতি গণভেদে দশভাগে বিভক্ত করা গেল। প্রত্যেক ভাগ আবার পরস্মৈপদ, আত্মনেপদ ও উভয়পদ,—এই তিন ভাগে বিন্যস্ত হইয়াছে। এই সঙ্গে প্রত্যেক ধাতুর অর্থ এবং লট্ বিভক্তির প্রথম পুরুষের এক বচনের রূপ প্রদর্শিত হইয়াছে। যে ধাতুর সম্বন্ধে কোন বিশেষত্ব আছে, তাহারও যথাসম্ভব উল্লেখ করিতে ত্রুটি করি নাই।

যে মহাপুরুষের পদপ্রান্তে বসিয়া ৩৪ বৎসর পূর্ব্বে সংস্কৃত "উদ্ভট-কবিতা" সংগ্রহ করিতে আরম্ভ করিয়াছিলাম; যে মহাত্মার মুখ-নিঃসৃতা ভাবময়ী কবিতার ব্যাখ্যা শুনিয়া আহ্লাদে উন্মত্ত-প্রায় হইয়া উঠিতাম, যে প্রাতঃ-স্মরণীয় মহাপুরুষ আমার প্রতি একভাবে পুত্রবৎ স্নেহ প্রকাশ করিতেন, এবং যাঁহার স্নিগ্ধ-মূর্ত্তি ও মধুর-বচনের বিষয় মনে পড়িলে অদ্যাপি আমার চক্ষুঃ দিয়া জল আসে, সেই মহাপুরুষের যথাযোগ্য পূজা করা আমার মত দরিদ্র ও হতভাগ্যের নিতান্ত অসাধ্য। দরিদ্র ভক্ত জন যেরূপ গঙ্গাদেবী হইতেই জলবিন্দু তুলিয়া লইয়া ভক্তি-ভরে গঙ্গা-দেবীকেই পূজা করিয়া থাকেন, আমিও সেইরূপ বিদ্যাসাগর মহাশয়েরই রচিত "ব্যাকরণ-কৌমুদী, দ্বিতীয় ও তৃতীয় ভাগ" লইয়া তাঁহাকেই ইহা উৎসর্গ করিলাম। তাঁহার পবিত্র স্বর্গীয় আত্মা স্বর্গ হইতে আমাকে আশীর্ব্বাদ করুন, যেন আমি তাঁহার নিষ্কলঙ্ক গ্রন্থ খানি নিষ্কলঙ্ক অবস্থায় রাখিয়া যাইতে পারি।

ধাতু-গহন এত নিবিড়, বন্ধুর, দুর্গম ও বিষম-কণ্টকাকীর্ণ যে, মহা-মহোপাধ্যায় অধ্যাপক-গণকে সে স্থলে স্খলিত-পদ হইতে দেখা যায়; স্বল্প-বুদ্ধি বালক-গণের ত কথাই নাই! যাহাতে অল্পবয়স্ক ছাত্রগণের পক্ষে

এই সুদুর্গম ধাতু-গহন সুগম বলিয়া বোধ হয়, তদ্বিষয়ে মহাপুরুষ বিদ্যা-সাগর মহাশয় স্বীয় মস্তক-বিলোড়নে কিছুমাত্র ত্রুটি করেন নাই। ঈশ্বর-চন্দ্রের বিধৌত "ব্যাকরণ-কৌমুদী" অল্পবয়স্ক বালক-গণের হৃদয়-কন্দরে প্রবেশ করিয়া ইহার প্রগাঢ় অন্ধকার-রাশি বিনষ্ট করিবে, ইহাই তাঁহার অভিপ্রেত ছিল। আমি তাঁহার নিষ্কলঙ্ক গ্রন্থগুলি নিষ্কলঙ্ক অবস্থায় রাখি-বার জন্য বহু চেষ্টা ও পরিশ্রম করিয়াছি। বিদ্যাসাগর মহাশয় বহুসংখ্যক ধাতুর রূপ অসম্পূর্ণ রাখিয়া গিয়াছিলেন; কিন্তু তাহাতে ছাত্রগণের পক্ষে বিশেষ অসুবিধা হওয়ায় আমি তাহা পূর্ণ করিয়া দিয়াছি। অদাদি ও রুধাদিগণীয় ধাতুর রূপ-প্রদর্শন (বিশেষতঃ লিট্ ও লুঙ্ বিভক্তিতে) বিষম ব্যাপার। এ জন্য বহু চতুষ্পাঠীর বহু অধ্যাপক মহাশয়ের নিকটে গিয়া তাঁহাদিগের সহিত পরামর্শ ও তাঁহাদিগের মত-গ্রহণ করিতে হইয়াছে।

ধাতু-রূপ লইয়াই যখন এই গ্রন্থখানি লিখিত, তখন এই গ্রন্থ খানিতে যে কিছু কিছু মুদ্রাঙ্কণ-দোষ বা অন্য কোনরূপ ভ্রম বা প্রমাদ থাকিবে, তাহা বিস্ময়কর নহে। এ সম্বন্ধে অধ্যাপক মহাশয়-গণ যদি কৃপা করিয়া তাহা আমাকে জ্ঞাপন করেন, তাহা হইলে আমার অশেষ উপকার হইবে, এবং তাঁহাদিগের চরণে আমি যাবজ্জীবন অনুগৃহীত ও কৃতজ্ঞ থাকিব।

গচ্ছতঃ পতনে ভূমৌ প্রমাদজে ন বিস্ময়ঃ।
হসন্তি দুর্জ্জনাস্তত্রোত্তোলয়ন্তি তু সজ্জনাঃ ॥

এই গ্রন্থখানি লিখিবার সময় অনেক মহাত্মার নিকটে আমাকে আশ্রয় গ্রহণ করিতে হইয়াছে। ৺কাশী-ধাম-নিবাসী দ্বারবঙ্গ-সভা-পণ্ডিত বৈয়াকরণ-কেশরী মহামহোপাধ্যায় শিবকুমার শাস্ত্রী, কলিকাতা সংস্কৃত কলেজের অধ্যাপকচর বৈয়াকরণ-কুল-পতি নবদ্বীপ-নিবাসী শ্রীযুক্ত শিব-নারায়ণ শিরোমণি, বাজে-শিবপুর-বাসী বৈয়াকরণ-চূড়ামণি শ্রীযুক্ত শ্যামা-

চরণ কবিরত্ন, নোয়াখালি-নিবাসী বিখ্যাত কলাপ-কেশরী শ্রীযুক্ত ভুবনেশ্বর বিদ্যালঙ্কার, সুবিখ্যাত "হিতবাদি"-নামক সংবাদ-পত্রের সম্পাদক, মদীয় পরম সুহৃৎ, পূজনীয় সুপণ্ডিত শ্রীযুক্ত চন্দ্রোদয় বিদ্যাবিনোদ, এবং সংস্কৃত কলেজের বর্ত্তমান অধ্যাপক, প্রসিদ্ধ বৈয়াকরণ শ্রীযুক্ত দেবেশচন্দ্র বিদ্যারত্ন মহাশয় এই গ্রন্থ-সম্বন্ধে নানা প্রশ্নের সমাধান ও নানা বিষয়ে সুপরামর্শ দান করিয়া আমাকে চির-কৃতজ্ঞতা-পাশে আবদ্ধ করিয়া রাখিয়াছেন। পরিশেষে বিশেষ বক্তব্য এই যে, উক্ত মহাত্মা শিরোমণি মহাশয়ের অনুরূপ পুত্র, কলিকাতা সংস্কৃত কলেজের অন্যতম ব্যাকরণাধ্যাপক, বৈয়াকরণ-কেশরী, মদীয় কনিষ্ঠ-সোদর-প্রতিম, পূজ্যপাদ শ্রীযুক্ত মন্মথনাথ বিদ্যারত্ন মহাশয় আমার জন্য পরম-প্রীতি-ভরে ও নিঃস্বার্থভাবে এই গ্রন্থ-সম্বন্ধে বিশেষ যত্ন ও অশেষ পরিশ্রম স্বীকার না করিলে আমি কিছুতেই এই গ্রন্থ খানির সম্পাদন-কার্য্য নির্ব্বাহ করিতে পারিতাম না। এজন্য আমি তাঁহার নিকটে আজীবন কৃতজ্ঞ রহিলাম।

ভদ্রকালী।<br>
১৬ অগ্রহায়ণ, বুধবার,<br>
৺ সত্যনারায়ণ-পূর্ণিমা।<br>
২রা ডিসেম্বর, ১৯১৪ সাল।

সম্পাদক<br>
শ্রীপূর্ণচন্দ্র দে।

যে যে প্রসিদ্ধ প্রাচীন সংস্কৃত ব্যাকরণ, টীকা ও অন্যান্য কাব্য-নাটকাদির প্রমাণ, মত ও উদাহরণ সংগ্রহ করিয়া এই সংস্করণ বাহির হইল, তাহাদের তালিকা।

| গ্রন্থ | | গ্রন্থকার |
|---|---|---|
| অষ্টাধ্যায়ী | ... | পাণিনি |
| বার্ত্তিক | ... | কাত্যায়ন (বররুচি) |
| মহাভাষ্য | ... | পতঞ্জলি |
| মহাভাষ্য-টীকা | . | কৈয়ট |
| রাবণার্জ্জুনীয় ( অর্জ্জুনরাবণীয় ) | | ভট্টভীম |
| সিদ্ধান্ত-কৌমুদী | ... | ভট্টোজি-দীক্ষিত |
| প্রৌঢ়-মনোরমা | ... | ভট্টোজি-দীক্ষিত |
| বাল-মনোরমা | ... | ভট্টোজি দীক্ষিত |
| তত্ত্ববোধিনী | ... | জ্ঞানেন্দ্র-সরস্বতী |
| কাশিকা | ... | বামন ও জয়াদিত্য |
| সুবোধিনী | ... | জয়কৃষ্ণ |
| চন্দ্রালোক | ... | ভৈরব-মিশ্র |
| পরিভাষেন্দু-শেখর | ... | নাগোজি-ভট্ট |
| পরিভাষেন্দু-শেখর-টীকা | ... | ভৈরব-মিশ্র |
| লঘুকৌমুদী | ... | বরদরাজ |
| কলাপ | ... | সর্ব্ববর্ম্মা |

| গ্রন্থ | | গ্রন্থকার |
|---|---|---|
| কলাপ-বৃত্তি ও টীকা | ... | দুর্গসিংহ |
| পঞ্জী | ... | ত্রিলোচন দাস |
| কলাপ-টীকা | ... | কবিরাজ |
| কাতন্ত্র-পরিশিষ্ট | ... | শ্রীপতি-দত্ত |
| সংক্ষিপ্তসার | ... | ক্রমদীশ্বর |
| সংক্ষিপ্তসার-বৃত্তি | ... | জুমরনন্দী |
| সংক্ষিপ্তসার-টীকা | ... | গোয়ীচন্দ্র |
| সুপদ্ম | ... | পদ্মনাভ |
| সুপদ্ম-টীকা | ... | বিষ্ণুমিশ্র |
| মুগ্ধবোধ | ... | বোপদেব |
| মুগ্ধবোধ-টীকা | ... | শ্রীরাম-তর্কবাগীশ |
| ,, ,, | ... | দুর্গাদাস |
| ,, ,, | ... | বিদ্যানিবাস |
| ,, ,, | ... | কার্ত্তিক-সিদ্ধান্ত |
| ,, ,, | ... | গঙ্গাধর |
| ,, ,, | ... | মধুসূদন |
| কবি কল্প-দ্রুম | ... | বোপদেব |
| কাব্য-কাম-ধেনু | ... | বোপদেব |
| প্রয়োগ-রত্ন-মালা | ... | পুরুষোত্তম-দেব |
| ,, গূঢ়প্রকাশিকা-টীকা | ... | সিদ্ধনাথ বিদ্যাবাগীশ |
| ,, প্রভাপ্রকাশিকা-টীকা | ... | জয়কৃষ্ণ-শর্ম্মা |
| ,, পঞ্জিকা | ... | জীবেশ্বর-শর্ম্মা |
| সারস্বত | ... | |

| গ্রন্থ | | গ্রন্থকার |
|---|---|---|
| সারস্বত-টীকা | ... | বাসুদেব-ভট্ট |
| ,, ,, | ... | চন্দ্রকীর্ত্তি |
| মহাভারত | ... | বেদব্যাস |
| রামায়ণ | ... | বাল্মীকি |
| রঘুবংশ | ... | কালিদাস |
| কুমার-সম্ভব | ... | ,, |
| মেঘদূত | ... | ,, |
| শকুন্তলা | ... | ,, |
| বিক্রমোর্ব্বশী | ... | ,, |
| কিরাতার্জ্জুনীয় | ... | ভারবি |
| শিশুপাল-বধ | ... | মাঘ |
| নৈষধ-চরিত | ... | শ্রীহর্ষ |
| রত্নাবলী | ... | ,, |
| উত্তর-রাম-চরিত | ... | ভবভূতি |
| মৃচ্ছকটিক | ... | শূদ্রক |
| ভট্টিকাব্য | ... | ভট্টি |
| রঘুবংশ, কুমার-সম্ভব, মেঘদূত, কিরাতার্জ্জুনীয়, শিশুপাল-বধ, ও ভটি-কাব্যের টীকা } | ... | মল্লিনাথ |

# সূচীপত্র।

## ব্যাকরণ-কৌমুদী ( দ্বিতীয় ভাগ )

## ব্যাকরণ-কৌমুদী ( তৃতীয় ভাগ )



---

# ব্যাকরণ-কৌমুদী

## দ্বিতীয় ও তৃতীয় ভাগ।

## তিঙন্ত-প্রকরণ

( CONJUGATION OF VERBS. )

১। ক্রিয়াবাচক প্রকৃতিকে ধাতু বলে। যথা,—ভূ, স্থা, গম্, দৃশ্, রুদ্, হস্ ইত্যাদি। ধাতুর উত্তর দশ বিভক্তি হয়। যথা,—লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, লুট্, লৃট্, লৃঙ্, আশীর্লিঙ্, লিট্, লুঙ্। লট্ প্রভৃতি প্রত্যেক বিভক্তির আদিতে 'ল' আছে বলিয়া (ক) পাণিনি উহাদের সাধারণ নাম 'ল' বা 'ল-কার' রাখিয়াছেন। ভিন্ন ভিন্ন ব্যাকরণে লট্ প্রভৃতির যে নামান্তর দৃষ্ট হয়, তাহা নিম্নে লিখিত হইল :—

| পাণিনি, সংক্ষিপ্তসার ও সুপদ্ম | কলাপ | মুগ্ধবোধ |
|---|---|---|
| লট্ | বর্ত্তমানা | কী |
| বিধিলিঙ্ | সপ্তমী | খী |
| লোট্ | পঞ্চমী | গী |
| লঙ্ | হ্যস্তনী | ঘী |

---

(ক) পাণিনির মতে দশ বিভক্তির নাম—লট্, লিট্, লুট্, লৃট্, লেট্, লোট্, লঙ্, লিঙ্, লুঙ্, লৃঙ্। ইহাদের মধ্যে লেট্ বিভক্তিটি বৈদিক। অন্যান্য বৈয়াকরণেরা লেট্‌কে পরিত্যাগ করিয়া এবং লিঙ্‌কে বিধিলিঙ্ ও আশীর্লিঙ্ এই দুই নামে পৃথক্ ধরিয়া দশ সংখ্যাই স্থির রাখিয়াছেন।

| পাণিনি, সংক্ষিপ্তসার ও সুপদ্ম | কলাপ | মুগ্ধবোধ |
|---|---|---|
| লুঙ্ | অদ্যতনী | টী |
| লিট্ | পরোক্ষা | ঠী |
| লুট্ | শ্বস্তনী | ডী |
| আশীর্লিঙ্ | আশীঃ | ঢী |
| লৃট্ | ভবিষ্যন্তী | তী |
| লৃঙ্ | ক্রিয়াতিপত্তি | থী |

২। বিভক্তি সকল দুই ভাগে বিভক্ত। প্রথম ভাগকে পরস্মৈপদ ও দ্বিতীয় ভাগকে আত্মনেপদ বলে। প্রত্যেক বিভক্তির অষ্টাদশ আকার; পরস্মৈপদে নয়, আত্মনেপদে নয়; অতএব পরস্মৈপদে নব্বই ও আত্মনেপদে নব্বই, সমুদয়ে বিভক্তির আকার এক শত আশী। বিভক্তির এক শত আশী আকারের প্রত্যেকেও বিভক্তি-নামে নির্দ্দিষ্ট হইয়া থাকে। বিভক্তির তিন পুরুষ; প্রথম পুরুষ ( Third person ), মধ্যম পুরুষ ( Second person ) ও উত্তম পুরুষ ( First person )। পরস্মৈপদের ও আত্মনেপদের প্রথম তিনটি বিভক্তির নাম প্রথম পুরুষ, মধ্যের তিনটি বিভক্তির নাম মধ্যম পুরুষ ও শেষের তিনটি বিভক্তির নাম উত্তম পুরুষ। অতএব এক এক পুরুষের তিন তিন বচন। একবচন, দ্বিবচন ও বহুবচন।

---

# বিভক্তির আকৃতি।

## লট্—Present imperfect tense.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তি (প্) | সি (প্) | মি (প্) |
| দ্বিবচন | তস্ | থস্ | বস্ |
| বহুবচন | অন্তি | থ | মস্ |

### আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তে | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | অন্তে | ধ্বে | মহে |

---

## বিধিলিঙ্—Potential mood.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | যাৎ | যাস্ | যাম্ |
| দ্বিবচন | যাতাম্ | যাতম্ | যাব |
| বহুবচন | যুস্ | যাত | যাম |

### আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ঈত | ঈথাস্ | ঈয় |
| দ্বিবচন | ঈয়াতাম্ | ঈয়াথাম্ | ঈবহি |
| বহুবচন | ঈরন্ | ঈধ্বম্ | ঈমহি |

---

## লোট্—Imperative mood.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তু (প্) | হি | আনি (প্) |
| দ্বিবচন | তাম্ | তম্ | আব (প্) |
| বহুবচন | অন্তু | ত | আম (প্) |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তাম্ | স্ব | ঐ (প্) |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | আবহৈ (প্) |
| বহুবচন | অন্তাম্ | ধ্বম্ | আমহৈ (প্) |

---

## লঙ্—First Preterite tense.

### পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দ্ (দিপ্) | স্ (সিপ্) | অম্ (অম্প্) |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত | থাস্ | ই |
| দ্বিবচন | আতাম | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহি |

---

## লুট্—First future tense.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তা | তাসি | তাস্মি |
| দ্বিবচন | তারৌ | তাস্থস্ | তাস্বস্ |
| বহুবচন | তারস্ | তাস্থ | তাস্মস্ |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তা | তাসে | তাহে |
| দ্বিবচন | তারৌ | তাসাথে | তাস্বহে |
| বহুবচন | তারস্ | তাধ্বে | তাস্মহে |

---

## ল্‌ট্—Second future.

### পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্যতি | স্যসি | স্যামি |
| দ্বিবচন | স্যতস্ | স্যথস্ | স্যাবস্ |
| বহুবচন | স্যন্তি | স্যথ | স্যামস্ |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্যতে | স্যসে | স্যে |
| দ্বিবচন | স্যেতে | স্যেথে | স্যাবহে |
| বহুবচন | স্যন্তে | স্যধ্বে | সামহে |

---

## লৃঙ্—Conditional mood.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্যৎ | স্যস্ | স্যম্ |
| দ্বিবচন | স্যতাম্ | স্যতম্ | স্যাব |
| বহুবচন | স্যন্ | স্যত | স্যাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্যত | স্যথাস্ | স্যে |
| দ্বিবচন | স্যেতাম্ | স্যেথাম্ | স্যাবহি |
| বহুবচন | স্যন্ত | স্যধ্বম্ | স্যামহি |

---

## আশীর্লিঙ্—Benedictive mood.

### পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | যাৎ | যাস্ | যাসম্ |
| দ্বিবচন | যাস্তাম্ | যাস্তম্ | যাস্ব |
| বহুবচন | যাস্থস্ | যাস্ত | যাস্ম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সীষ্ট | সীষ্ঠাস্ | সীয় |
| দ্বিবচন | সীয়াস্তাম্ | সীয়াস্থাম্ | সীবহি |
| বহুবচন | সীরন্ | সীধ্বম্ | সীমহি |

---

## লিট্—Second preterite.

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অ ( ণপ্ ) | থ ( থপ্ ) | অ ( ণপ্ ) |
| দ্বিবচন | অতুস্ | অথুস | ব |
| বহুবচন | উস্ | অ | ম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | এ | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | ইরে | ধ্বে | মহে |

---

## লুঙ্—Third preterite.

### পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দ্ (দি) | স্ (সি) | অম্ |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত (ন্) | থাস্ | ই |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহি (ক) (১) |

---

(ক) বিভক্তি গুলির প্ ইৎ, ণপের ণ্ এবং তনের ন্ও ইৎ হয় অর্থাৎ কার্য্যকালে থাকে না।

(১) পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তিপ্ | সিপ | মিপ্ |
| দ্বিবচন | তস্ | থস্ | বস্ |
| বহুবচন | ঝি | থ | মস্ |

# ধাতু-বিভাগ

## ( Classification of Verbs. )

৩। সংস্কৃত ধাতু সকল দশ শ্রেণীতে বিভক্ত। সেই এক এক শ্রেণীর নাম গণ। তুদাদি, ভ্বাদি, দিবাদি, স্বাদি, ক্র্যাদি, তনাদি, রুধাদি, অদাদি, হ্বাদি, চুরাদি ; এই সমুদয়ে এই দশ গণ। (ক)

---

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত | থাস্ | ইট্ |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | ঝ | ধ্বম্ | মহিঙ্ |

পাণিনি প্রথমতঃ এই অষ্টাদশ বিভক্তির নির্দ্দেশ করিয়া ইহাদের স্থানেই ক্রমে ক্রমে এক শত অশীতি বিভক্তির আদেশ-বিধান করিয়াছেন। বোপদেব প্রভৃতি বৈয়াকরণেরা পাণিনির অনুবর্ত্তী না হইয়া এককালে এক শত অশীতি বিভক্তির নির্দ্দেশ করিয়াছেন। প্রথম বিভক্তি তিপের আদ্য অক্ষর তি ও শেষ বিভক্তি মহিঙের অন্ত্য অক্ষর ঙ্, এই আদ্য ও অন্ত্য বর্ণ লইয়া বৈয়াকরণেরা ধাতু-বিভক্তির তিঙ্-সংজ্ঞা নির্দ্দিষ্ট করিয়াছেন। ধাতুর অন্তে তিঙের যোগ হইলে পদ নিষ্পন্ন হয় ; এই হেতু ঐ পদকে তিঙন্ত-পদ বলে।

(ক) "ভ্বাদ্যদাদী জুহোত্যাদির্দিবাদিঃ স্বাদিরেব চ।
তুদাদিশ্চ রুধাদিশ্চ তনক্র্যাদিচুরাদয়ঃ ॥"

# সাধারণ নিয়ম

## ( General Rules. )

৪। বিভক্তির অকার ও একার পরে থাকিলে, পূর্ব্ববর্ত্তী অকারের লোপ হয়। যথা,—ভব-অন্তি ভবন্তি ; সেব-এ সেবে।

৫। বিভক্তির ম ও ব পরে থাকিলে পূর্ব্ববর্ত্তী অকার-স্থানে আকার হয়। যথা,—ভব-বস্ ভবাবঃ ; ভব-মস্ ভবামঃ।

৬। অকারের পরস্থিত আতে, আথে, আতাম্, আথাম্, এই কয় বিভক্তির আকার স্থানে ইকার হয়। যথা,—সেব-আতে সেবেতে ; সেব-আথে সেবেথে ; সেব-আতাম্ সেবেতাম্ ; সেব-আথাম্ সেবেথাম্।

৭। অকারের পরস্থিত বিধিলিঙের যুস্ স্থানে ইয়ুস্ ও যাম্ স্থানে ইয়ম্ হয় ; তদ্ভিন্ন সমস্ত যা-ভাগস্থানে ই হয়। যথা,—ভব-যুস্ ভবেয়ুঃ ; ভব-যাম্ ভবেয়ম্ ; ভব-যাৎ ভবেৎ ; ভব-যাতাম্ ভবেতাম্।

৮। অকারের এবং উ, নু, এই দুই আগমের পরস্থিত হি বিভক্তির লোপ হয়। যথা,—ভব-হি ভব ; কুরু-হি কুরু ; শৃণু-হি শৃণু। নু ব্যঞ্জন-বর্ণের সহিত মিলিত থাকিলে হি বিভক্তির লোপ হয় না। যথা,—আপ্নু-হি আপ্নুহি।

৯। বর্গের প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ বর্ণ অথবা শ্, ষ্, স্, হ্, এই সকল বর্ণের পরস্থিত হি স্থানে ধি হয়। যথা,—বচ্-হি বগ্ধি, বিদ্-হি বিদ্ধি, রুধ্-হি রুদ্ধি, বশ্-হি উড্ঢি, শিষ্-হি শিণ্ঢি, চকাস্-হি চকাদ্ধি।

১০। অকার-ভিন্ন বর্ণের পরস্থিত অন্ত, অন্তাম্, অন্তে, এই তিন বিভক্তির নকারের লোপ হয়। যথা,—আস্-অন্ত আসত ; আস্-

অন্তাম্ আসতাম্; আস্-অন্তে আসতে। ( ক ) ধাতু অভ্যস্ত হইলে অন্তি ও অন্তু বিভক্তিরও নকারের লোপ হয়। যথা,—জুহু-অন্তি জুহ্বতি; জুহু-অন্তু জুহ্বতু; শাস্-অন্তি শাসতি; জাগৃ-অন্তু জাগ্রতু। ( খ )

১১। অভ্যস্ত ধাতুর পরস্থিত লঙের অন্ স্থানে উস্ হয়; ঐ উস্ পরে থাকিলে অন্ত্য স্বরের গুণ হয়। যথা,—অজুহু-অন্ অজুহবুঃ; অজাগৃ-অন্ অজাগরুঃ।

১২। লঙ্, লুঙ্ ও লৃঙ্ বিভক্তি পরে থাকিলে, ধাতুর আদিতে অকার হয়। ( গ ) যথা,—অভবৎ; অভূৎ; অভবিষ্যৎ। মা ও মাস্ম শব্দের যোগ থাকিলে, হয় না। যথা,—মা ভবৎ; মাস্ম ভূৎ। ( ঘ )

(ক) অকারের পর হইলে হয় না। যথা,—সেব-অন্তে সেবন্তে; সেব-অন্তাম্ সেবন্তাম্।

(খ) যে সকল ধাতুর দ্বিত্ব হয়, তাহাদিগকে অভ্যস্ত ধাতু বলে। দ্বিত্ব না হইলেও জক্ষ্, জাগৃ, দরিদ্রা; চকাস্, শাস্, দীধী ও বেবী, এই সাতটি ধাতুর অভ্যস্ত সংজ্ঞা হয়।

"জক্ষিতিশ্চ দরিদ্রাতিশ্চকাস্তিঃ শাস্তিরেব চ।
দীধী বেবী চ জাগর্ত্তির্জক্ষাদিঃ সপ্তধাতুভিঃ॥"

(গ) এই অকার পাণিনির মতে অট্, মুগ্ধবোধের মতে অম্; অট্ ও অমের যথাক্রমে ট্ ও ম্ ইৎ হয়।

(ঘ) "মাস্ম মে ভরতঃ কার্ষীৎ প্রেতকৃত্যং গতায়ুষঃ" ( রামায়ণ )। কিন্তু "মা নিষাদ প্রতিষ্ঠাং ত্বমগমঃ শাশ্বতীঃ সমাঃ" এই বাল্মীকি-প্রয়োগ আর্ষ; এখানে 'ত্বং গমঃ' এইরূপ হওয়াই উচিত ছিল। "সময়ে তিষ্ঠ সুগ্রীব মা বালিপথমন্বগাঃ"—এখানে মা শব্দের যোগ আছে, তথাপি অকারাগম হইয়াছে ( অনু + অগাঃ = অন্বগাঃ ); 'অনুগাঃ' এইরূপ হওয়াই উচিত ছিল। কিন্তু মুগ্ধবোধ-টীকাকার দুর্গাদাস বলেন—"অত্র অন্ব ইতি সম্বোধনার্থমব্যয়ম্।" অর্থাৎ এখানে অনুপূর্ব্বক ই-ধাতুর প্রয়োগ হয় নাই, কেবল 'ই'-ধাতুরই প্রয়োগ হইয়াছে; 'অন্ব' শব্দটি সম্বোধনার্থক অব্যয়; অতএব

১৩। লঙ্, লুঙ্ ও লৃঙ্ বিভক্তিতে ধাতুর আদিস্থিত ই ঈ স্থানে ঐ, উ ঊ স্থানে ঔ, ঋ স্থানে আর্ হয়। যথা,—ইন্দ্ ঐন্দীৎ; ঈহ্ ঐহিষ্ট; উখ্ ঔখীৎ; ঊহ্ ঔহিষ্ট; ঋচ্ছ্ আর্চ্ছৎ। মা ও মাস্ম শব্দের যোগ থাকিলে হয় না। যথা,—মা ঈহিষ্ট; মাস্ম ঋচ্ছৎ।

১৪। ব্যঞ্জনবর্ণের পরস্থিত হইলে লঙের দ্, স্, এই দুই বিভক্তির লোপ হয়। যথা,—অবেদ্-দ্ অবেৎ; অবেদ্-স্ অবেৎ; অহন্-দ্ অহন্; অহন্-স্ অহন্।

১৫। স্বরবর্ণ পরে থাকিলে ধাতুর অন্তস্থিত ই ঈ স্থানে ইয়্, আর উ ঊ স্থানে উব্ হয়। (২) যথা,—অধি-ই-অতে অধীয়তে; জিহ্রী-অতি জিহ্রিয়তি; স্তু-অন্তি স্তুবন্তি; ব্রূ-অন্তি ব্রুবন্তি।

১৬। যদি ধাতু একাধিক-স্বর-বিশিষ্ট হয় (৩), তাহা হইলে ই ঈ স্থানে য্ হয়। (৪) যথা,—জিগি-ইব জিগ্যিব; চিকি-ইরে চিক্যিরে; দীধী-ঈত দীধ্যীত; নিনী-ইরে নিন্যিরে।

১৭। অসমান স্বরবর্ণ পরে থাকিলে অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগস্থিত ই

---

মা-শব্দ-যোগে অকারাগম হয় নাই। কোনও কোনও বৈয়াকরণের মতে মা শব্দ দুই প্রকার, যথা—মা ও মাঙ্, তন্মধ্যে মা-যোগে অকারাগম হয় না; কিন্তু মাঙ্-যোগে হয়, অতএব "মা নিষাদ" ইত্যাদি প্রয়োগ তাঁহাদের মতে অসঙ্গত নহে।

(২) গুণ ও বৃদ্ধির সম্ভাবনা থাকিলে হয় না। যথা,—জিগি-ইথ জিগয়িথ; জিগি-অ জিগায়; নিনী-ইথ নিনয়িথ; নিনী-অ নিনায়; রুরু-ইথ রুরবিথ, রুরু-অ রুরাব; লুলূ-ইথ লুলবিথ; লুলূ-অ লুলাব।

(৩) অভ্যস্ত করিয়া একাধিক-স্বর-বিশিষ্ট হইলেও হয়।

(৪) ইকার ও ঈকার সংযুক্ত বর্ণে মিলিত থাকিলে ইয়্ হয়। যথা,—চিক্ষি-অতুঃ চিক্ষিয়তুঃ, চিক্রী-অতুঃ চিক্রিয়তুঃ।

ঈ স্থানে ইয়্ হয়, উ ঊ স্থানে উব্ হয়। যথা,—ই-আয় ইয়ায় ; উ-ওষ উবোষ। ( ক )

১৮। চ, ছ্, জ্, শ্, ষ্, হ্, ঘ্, এই সকল বর্ণের পর দন্ত্য স্ থাকিলে উভয়ে মিলিয়া ক্ষ্ হয়। যথা,—বচ্-স্যতি বক্ষ্যতি ; প্রছ্-স্যতি প্রক্ষ্যতি ; যজ্-স্যতি যক্ষ্যতি ; অশ্-স্যতে অক্ষ্যতে ; অকৃষ্-সৎ অকৃক্ষৎ ; বহ্-স্যতি বক্ষ্যতি ; মোহ্-স্যতি মোক্ষ্যতি; ধঘ্-স্যতি ধক্ষ্যতি।

১৯। ছ্ অথবা তালব্য শ্-কারের পর ত্ থাকিলে উভয়ে মিলিয়া ষ্ট্ হয় ; থ্ থাকিলে ষ্ঠ্ হয়। যথা,—প্রছ্-তা প্রষ্টা ; দ্রশ্-তা দ্রষ্টা ; পপ্রছ্-থ পপ্রষ্ঠ ; দদ্রশ্-থ দদ্রষ্ঠ।

২০। ছ্, তালব্য শ্, মূর্দ্ধন্য ষ্ এই তিন বর্ণের পর ধ্ থাকিলে, ছ্, শ্, ষ্ স্থানে ড্ হয়, ধ্ স্থানে ঢ্ হয়। যথা,—আ-প্রছ্-ধ্বম্ আপ্রড্ঢ্বম্ ; আশ্-ধ্বম্ আড্ঢ্বম্ ; উশ্-ধি উড্ঢি ; চষ্-ধ্বে চড্ঢ্বে।

২১। ত্ অথবা থ্ পরে থাকিলে চ্ ও জ্ স্থানে ক্ হয় ; আর ধ্ পরে থাকিলে গ্ হয়। যথা,—মোচ্-তা মোক্তা ; যোজ্-তা যোক্তা ; উবচ্-থ উবক্থ ; বভজ্-থ বভক্থ ; বচ্-ধি বগ্ধি ; ভন্জ্-ধি ভঙ্গ্ধি।

২২। মৃজ্, সৃজ্, যজ্, এই তিন ধাতুর জ্-কারের পর ত্ থাকিলে উভয়ে মিলিয়া ষ্ট্ হয় ; থ্ থাকিলে ষ্ঠ্ হয় ; আর যদি ধ্ থাকে, জ্ স্থানে ড্ ও ধ্ স্থানে ঢ্ হয়। যথা,—মৃজ্-ত মৃষ্টঃ, সৃজ্-ত সৃষ্টঃ ; যজ্-তা যষ্টা ; মমার্জ্-থ মমার্ষ্ঠ ; সস্রজ্-থ সস্রষ্ঠ ; ইয়জ্-থ ইয়ষ্ঠ ; মৃজ্-ধি মৃড্ঢি ; অযজ্-ধ্বম্ অযড্ঢ্বম্।

২৩। ত্, থ্, ধ্ পরে থাকিলে হ্-কারের লোপ হয়, আর ত্, থ্, ধ্ স্থানে ঢ্ হয় ; লুপ্ত হ্-কারের পূর্ব্বস্থিত হ্রস্ব ( ৫ ) স্বর দীর্ঘ হয়

---

(ক) সমান স্বরবর্ণ পরে থাকিলে হয় না। যথা,—উ-উষতুঃ উষতুঃ।

( ৫ ) ঋকার ভিন্ন। যথা—দৃহ্-ত দৃঢ়ঃ। গুণের সম্ভাবনা থাকিলেও হয় না; যথা—মিহ্ তা মেঢ়া।

( ৬ )। যথা,—গুহ্-তঃ গূঢ়ঃ ; লিহ্-তঃ লীঢ়ঃ ; জুগোহ্-থ জুগোঢ় ; অলিহ্-ধ্বম্ অলীঢ্বম্।

২৪। দহ্, দিহ্ প্রভৃতির (ক) হ্-কারের পর ত্, থ্, অথবা ধ্ থাকিলে, উভয়ে মিলিয়া গ্ধ্ হয়। যথা,—দহ্-ত দগ্ধম্; দিহ্-ত দিগ্ধম্; দদহ্-থ দদগ্ধ; অদিহ্-থাঃ অদিগ্ধাঃ; অদুহ্-থাঃ অদুগ্ধাঃ; দুহ্-ধ্বম্ ধুগ্ধ্বম্। ( ৭ )

২৫। মুহ্ প্রভৃতির হ্-কারের পর ত্, থ্, অথবা ধ্ থাকিলে, উভয়ে মিলিয়া গ্ধ্ হয়; অথবা হ্-কারের লোপ হয়; ত্, থ্, ধ্, স্থানে ঢ় হয়; আর লুপ্ত হ্-কারের পূর্ব্বস্থিত হ্রস্ব স্বর দীর্ঘ হয়। যথা,—মুহ্-ত মুগ্ধঃ, মূঢ়ঃ; মুমোহ্-থ মুমোগ্ধ, মুমোঢ়। ( খ )

২৬। বিভক্তির স্ অথবা ধ্ পরে থাকিলে, অথবা বিভক্তির লোপ হইলে, দহ্, বুধ্ প্রভৃতি ধাতুর আদিস্থিত বর্গের তৃতীয় বর্ণ স্থানে স্ব স্ব বর্গের চতুর্থ বর্ণ হয়। (গ) যথা,—দহ্-স্যতি ধক্ষ্যতি; অবুধ্-সাতাম্ অভুৎসাতাম্।

২৭। বিভক্তির ধ্ পরে থাকিলে দন্ত্য স্ স্থানে দ্ হয়, অথবা স্-কারের লোপ হয়। যথা,—আস্-ধ্বে আদ্ধ্বে, আধ্বে।

---

( ৬ ) সহ্ ও বহ্ ধাতুর লুপ্ত হ্-কারের পূর্ব্ববর্ত্তী অকার ওকার হয়। যথা—সহ্-তা সোঢ়া; বহ্-তা বোঢ়া; উবহ্-থ উবোঢ়; অবহ্-ধ্বম্ অবোঢ্বম্।

(ক) অর্থাৎ দ্-কারাদি হ্-কারান্ত ধাতুর।

( ৭ ) নহ্ ধাতুর হ্-কারের পর ত্, থ্, অথবা ধ্ থাকিলে উভয়ে মিলিয়া দ্ধ্ হয়। যথা,—নহ্-তা নদ্ধা; ননহ্-থ ননদ্ধ; অনহ্-ধ্বম্ অনদ্ধম্।

( খ ) স্নুহ্, স্নিহ্ এবং দ্রুহ্ ধাতুও এইপ্রকার। যথা—স্নুহ্-ত স্নুগ্ধঃ, স্নূঢ়ঃ; স্নিহ্-ত স্নিগ্ধঃ, স্নীঢ়ঃ; দ্রুহ্-ত দ্রুগ্ধঃ, দ্রূঢ়ঃ।

(গ) দহ্, দিহ্ প্রভৃতি দ্-কারাদি হ্-কারান্ত ধাতু, গাহ্, গুহ্ প্রভৃতি গ্-কারাদি হ্-কারান্ত ধাতু এবং যে সকল ধাতুর আদিতে বর্গের তৃতীয় বর্ণ এবং অন্তে চতুর্থ

২৮। অ আ ভিন্ন স্বরের পরবর্ত্তী হইলে, লিট্, লুঙ্, আশীর্লিঙ্, এই তিন বিভক্তির ধ্ স্থানে ঢ্ হয়। যথা,—লিট্—ববৃতি-ধ্বে ববৃতিঢ্বে; অবর্ত্তিস্-ধ্বম্ অবর্ত্তিঢ্বম্, অবর্ত্তিদ্ধম্ (২৭ সূত্র); বর্ত্তি-সীধ্বম্ বর্ত্তিষীঢ্বম্; (ক) চক্ৰ-ধ্বে চকৃঢ্বে। লুঙ্—অকৃস্-ধ্বম্ অকৃঢ্বম্, অকৃদ্ধম্। আশীর্লিঙ্—কৃ-সীধ্বম্ কৃষীঢ্বম্। য, র্, ল্, ব্, হ্, এই পাঁচ ব্যঞ্জন বর্ণে মিলিত ইটের পরবর্ত্তী হইলে বিকল্পে। যথা,— লিট্—শিশ্যি-ধ্বে শিশ্যিঢ্বে, শিশ্যিধ্বে। লুঙ্—অশয়িস্-ধ্বম্ অশয়িঢ্বম্, অশয়িধ্বম্, অশয়িদ্ধম্ (২৭ সূত্র)। আশীর্লিঙ্—শয়ি-সীধ্বম্ শয়িষীঢ্বম্, শয়িষীধ্বম্। লিট্—তত্বরি-ধ্বে তত্বরিঢ্বে, তত্বরিধ্বে। লুঙ্—অত্বরি-ধ্বম্ অত্বরিঢ্বম্, অত্বরিধ্বম্, অত্বরিদ্ধম্। আশীর্লিঙ্—ত্বরি-সীধ্বম্ ত্বরিষীঢ্বম্, ত্বরিষীধ্বম্। লিট্—শেলি-ধ্বে শেলিঢ্বে, শেলিধ্বে। লুট্—অশলি-ধ্বম্ অশলিঢ্বম্, অশলিধ্বম্। লিট্—সিষেবি-ধ্বে সিষেবিঢ্বে, সিষেবিধ্বে। লুঙ্—অসেবি-ধ্বম্ অসেবিঢ্বম্, অসেবিধ্বম্, অসেবিদ্ধম্। লিট্—সেহি-ধ্বে সেহিঢ্বে, সেহিধ্বে। লুঙ্—অসহি-ধ্বম্ অসহিঢ্বম্, অসহিধ্বম্ অসহিদ্ধম্।

২৯। ধ্-কারের পর ত্, থ্, অথবা ধ্ থাকিলে উভয়ে মিলিয়া দ্ধ্ হয়। যথা,—সিধ্-ত সিদ্ধম্; সিষেধ্-থ সিষেদ্ধ; অরুধ্-ধ্বম্ অরুদ্ধম্।

৩০। ভ্-কারের পর ত্, থ্, অথবা ধ্ থাকিলে, উভয়ে মিলিয়া ব্ধ্ হয়। যথা,—আরভ্-ত আরব্ধম্; লভ্-ত লব্ধম্; অলভ্-থাঃ অলব্ধাঃ; অলভ্-ধ্বম্ অলব্ধ্বম্।

৩১। ত্, থ্ অথবা দন্ত্য স্ পরে থাকিলে দ্ স্থানে ৎ হয়। যথা,— বেদ্-তা বেত্তা; বেদ্-থ বেত্থ; ছেদ্-স্যতি ছেৎস্যতি।

---

বর্ণ থাকে, তাহাদের এই নিয়মানুসারে কার্য্য হয়। বুধ্ ধাতুর ব বর্গীয়, অতএব উহা পবর্গের তৃতীয় বর্ণ।

(ক) অবর্ত্তিদ্ধম্ ইত্যাদি স্থলে ধ্ দ্-কারের পরবর্ত্তী হইয়াছে ( অ আ ভিন্ন স্বরের পরবর্ত্তী হয় নাই ) বলিয়া ঢ্ হইল না।

৩২। দন্ত্য স্ পরে থাকিলে, ধ্ স্থানে ৎ ও ভ্ স্থানে প্ হয়। যথা,—সেধ্-স্যতি সেৎস্যতি ; লভ্-স্যতে লপ্স্যতে।

৩৩। লট্, বিধিলিঙ্ লোট্, লঙ্ ভিন্ন বিভক্তির স পরে থাকিলে ধাতুর অন্তস্থিত স্ স্থানে ৎ হয়। যথা,—অবাস্-সীৎ অবাৎসীৎ ; বস্-স্যতি বৎস্যতি।

৩৪। পদের অন্তস্থিত র্ ও দন্ত্য স্ স্থানে বিসর্গ হয়। যথা,—অজাগর্ অজাগঃ ; ভবতস্ ভবতঃ ; ভবেয়ুস্ ভবেয়ুঃ।

৩৫। পদের অন্তস্থিত বর্গের দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ বর্ণ স্থানে স্ব স্ব বর্গের প্রথম বর্ণ হয়। যথা,—অলেলিখ্ অলেলিক্ ; অভূদ্ অভূৎ ; অভবদ্ অভবৎ ; অরোরুধ্ অরোরুৎ। (ক)

৩৬। পদের অন্তস্থিত চ্ ও জ্ স্থানে ক্ হয়। (৮) যথা,—অবচ্ অবক্ ; অভুনজ্ অভুনক্। (খ)

৩৭। পদের অন্তস্থিত ছ্, তালব্য শ্, মূর্দ্ধন্য য্ ও হ্ স্থানে ট্ ও ড্ হয়। যথা—প্রাছ্ প্রাট্, প্রাড্ ; অবশ্ অবট্, অবড্ ; অদ্বেষ্ অদ্বেট্, অদ্বেড্ ; অলেহ্ অলেট্, অলেড্।

৩৮। দকারাদি ধাতুর পদের অন্তস্থিত হ্ স্থানে ক্ হয়। যথা—অদোহ্ অধোক্ ( অধোগ্ )।

(ক) বৈয়াকরণেরা বিকল্পে তৃতীয় বর্ণ করিয়া থাকেন। অতএব অলেলিক্, অলেলিগ্ ; অভূৎ, অভূদ্ ; অরোরুৎ, অরোরুদ্ ; এইরূপ দুইপ্রকার পদই হইতে পারে। এইরূপ—অভবৎ, অভবদ্।

(৮) পদের অন্তস্থিত মৃজ্ ধাতুর জ্ স্থানে ট্ হয়। যথা,—অমার্জ্, অমার্ট্ (অমার্ড্)।

(খ) বৈয়াকরণেরা ক্ এবং গ্, উভয়ই করিয়া থাকেন। যথা,—অবক্, অবগ্ ; অভুনক্, অভুনগ্।

৩৯। একবর্গীয় তিন বর্ণ একত্র হইলে মধ্য বর্ণের লোপ হয়। যথা,—রুন্ধ্-ধি রুন্ধি। ( ক )

৪০। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, ভিন্ন বিভক্তিতে একারান্ত, ঐকারান্ত ও ওকারান্ত ধাতু আকারান্ত হয়। যথা—ধে ধাস্যতি, গৈ গাতা, সো সাতা।

# কর্ত্তৃবাচ্য

## ( Active Voice. )

কর্ত্তৃবাচ্যে ধাতু ত্রিবিধ ;—পরস্মৈপদী, আত্মনেপদী ও উভয়পদী। পরস্মৈপদী ধাতুর উত্তর পরস্মৈপদের বিভক্তি, আত্মনেপদী ধাতুর উত্তর আত্মনেপদের বিভক্তি, এবং উভয়পদী ধাতুর উত্তর উভয়পদেরই বিভক্তি হইয়া থাকে। ( খ )

কর্ত্তৃবাচ্যে অস্মদ্-শব্দ-নিষ্পন্ন পদ ( অহম্, আবাম্, বয়ম্ ) কর্ত্তা হইলে ক্রিয়ায় উত্তম পুরুষের বিভক্তি, যুষ্মদ্-শব্দ-নিষ্পন্ন পদ ( ত্বম্, যুবাম্, যূয়ম্ ) কর্ত্তা হইলে মধ্যম পুরুষের বিভক্তি, এবং অস্মদ্-যুষ্মদ্-ভিন্ন-শব্দ-নিষ্পন্ন ( সঃ, তৌ, তে ; নরঃ, নরৌ, নরাঃ ইত্যাদি ) পদ কর্ত্তা হইলে প্রথম পুরুষের বিভক্তি হয়। ( গ )

( ক ) পাণিনি ও সংক্ষিপ্তসারের মতে বিকল্পে হয়। যথা,—রুন্ধি, রুন্দ্ধি।

( খ ) কোন্ ধাতু কোন্ পদী, তাহা ধাতুপাঠে নির্দ্দিষ্ট আছে।

( গ ) সর্ব্বনাম ভবৎ শব্দের অর্থ 'তুমি' হইলেও, উহা যুষ্মদ্ শব্দ ভিন্ন বলিয়া, উহার ক্রিয়ায় প্রথম পুরুষের বিভক্তিই হইয়া থাকে। "যুষ্মদর্থভবদ্‌যোগে মধ্যমো নেষ্যতে বুধৈঃ।"

কর্ত্তৃবাচ্যে কর্ত্তৃপদে বিভক্তির যে বচন থাকে, ক্রিয়াপদেও বিভক্তির সেই বচন হয়; অর্থাৎ কর্ত্তৃপদে একবচনের বিভক্তি থাকিলে ক্রিয়াপদেও একবচনের বিভক্তি হয়; কর্ত্তৃপদে দ্বিবচনের বিভক্তি থাকিলে ক্রিয়াপদেও দ্বিবচনের বিভক্তি হয়; এবং কর্ত্তৃপদে বহুবচনের বিভক্তি থাকিলে, ক্রিয়াপদেও বহুবচনের বিভক্তি হয়। (ক)

লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, এই চারি বিভক্তিতে, গণভেদে ধাতুর রূপের বিভিন্নতা আছে; এই হেতু এই চারি বিভক্তিতে এক এক গণের ধাতুর রূপ পৃথক্ প্রদর্শিত হইতেছে। তদ্ভিন্ন আর আর বিভক্তিতে গণভেদে রূপভেদ নাই; এই হেতু এক এক বিভক্তিতে সকল গণের ধাতুরই রূপ দেখান যাইবে।



(ক) কর্ত্তার যে লিঙ্গই হউক, তজ্জন্য তিঙন্ত-পদের কোনই রূপান্তর হয় না।

# লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্।

## তুদাদি।

৪১। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, এই চারি বিভক্তিতে তুদাদি-গণীয় ধাতুর উত্তর অ (শ) হয়। অকার অন্ত্য বর্ণে যুক্ত হয়।

স্পৃশ ধাতু ( পরস্মৈপদী )

( স্পর্শ করা—To touch. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্পৃশতি | স্পৃশসি | স্পৃশামি |
| দ্বিবচন | স্পৃশতঃ | স্পৃশথঃ | স্পৃশাবঃ |
| বহুবচন | স্পৃশন্তি | স্পৃশথ | স্পৃশামঃ (ক) |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্পৃশেৎ | স্পৃশেঃ | স্পৃশেয়ম্ |
| দ্বিবচন | স্পৃশেতাম্ | স্পৃশেতম্ | স্পৃশেব |
| বহুবচন | স্পৃশেয়ুঃ | স্পৃশে | স্পৃশেম (খ) |

(ক) স্পৃশ্ + তি = স্পৃশ্ + অ + তি ( ৪১ সূত্র ) = স্পৃশতি। স্পৃশ্ + তস্ = স্পৃশ্ + অ + তস্ ( ৪১ সূত্র ) = স্পৃশতঃ ( ৩৪ সূত্র )। স্পৃশ্ + অন্তি = স্পৃশ্ + অ + অন্তি ( ৪১ সূত্র ) = স্পৃশন্তি ( ৪ সূত্র )। স্পৃশ্ + মি = স্পৃশ্ + অ + মি ( ৪১ সূত্র ) = স্পৃশামি ( ৫ সূত্র )। স্পৃশ্ + বস্ = স্পৃশ্ + অ + বস্ ( ৪১ সূত্র ) = স্পৃশাবঃ ( ৫ ও ৩৪ সূত্র )।

(খ) স্পৃশ্ + যাৎ = স্পৃশ্ + অ + যাৎ (৪১সূ) = স্পৃশ্ + অ + ইৎ (৭সূ) = স্পৃশ্ + ইৎ = স্পৃশেৎ (সন্ধি)। স্পৃশ্ + যুস্ = স্পৃশ্ + অ + যুস্ (৪১সূ) = স্পৃশ্ + অ + ইয়ুস্ (৭সূ) = স্পৃশ + ইয়ুস্ = স্পৃশেয়ুঃ (৩৪সূ)। স্পৃশ্ + যাম্ = স্পৃশ্ + অ + যাম্ (৪১সূ) = স্পৃশ্ + অ + ইয়ম্ ( ৭ ) = স্পৃশ + ইয়ম্—স্পৃশেয়ম্ ।

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্পৃশতু | স্পৃশ | স্পৃশানি |
| দ্বিবচন | স্পৃশতাম্ | স্পৃশতম্ | স্পৃশাব |
| বহুবচন | স্পৃশন্তু | স্পৃশত | স্পৃশাম (ক) |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্পৃশৎ | অস্পৃশঃ | অস্পৃশম্ |
| দ্বিবচন | অস্পৃশতাম্ | অস্পৃশতম্ | অস্পৃশাব |
| বহুবচন | অস্পৃশন্ | অস্পৃশত | অস্পৃশাম (খ) |

(ক) সংস্কৃত কর :—(১) শিষ্যগণ গুরুর চরণ স্পর্শ করিতেছে। (২) যাত্রাকালে মাতাপিতার চরণ স্পর্শ করা উচিত। (৩) তোমরা তখন আমাকে কেন স্পর্শ করিয়াছিলে? (৪) আমি কিন্তু তোমাদিগকে স্পর্শ করি নাই। (৫) তোমরা এখনই গঙ্গাজল স্পর্শ কর।

(খ) সংশোধন কর :—(১) স মাং স্পর্শতি। (২) ত্বং মাং ন স্পৃশেৎ। (৩) অহং ত্বাং অস্পৃশন্। (৪) যূয়ং মাং স্পর্শ। (৫) ভবান্ অয়ং স্পৃশ।

(ক) স্পৃশ্ + অন্তু = স্পৃশ্ + অ + অন্তু (৪১ সূত্র) = স্পৃশন্তু (৪ সূত্র)। স্পৃশ + হি = স্পৃশ্ + অ + হি (৪১ সূত্র) = স্পৃশ (৮ সূত্র)।

(খ) স্পৃশ্ + দ্ = অ + স্পৃশ্ + দ্ (১২ সূত্র) = অ + স্পৃশ্ + অ + দ্ (৪১ সূত্র) = অস্পৃশৎ (৩৫ সূত্র)। স্পৃশ্ + তাম্ = অ + স্পৃশ্ + তাম্ (১২ সূত্র) = অ + স্পৃশ্ + অ +

## বিজ্-ধাতু (আত্মনেপদী)। (ক)

(ভীত হওয়া—To fear,

কম্পিত হওয়া—To tremble.)

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিজতে | বিজসে | বিজে (গ) |
| দ্বিবচন | বিজেতে (খ) | বিজেথে | বিজাবহে |
| বহুবচন | বিজন্তে | বিজধ্বে | বিজামহে |

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিজেত | বিজেথাঃ | বিজেয় |
| দ্বিবচন | বিজেয়াতাম্ | বিজেয়াথাম্ | বিজেবহি |
| বহুবচন | বিজেরন্ | বিজেধ্বম্ | বিজেমহি |

তাম্ (৪১ সূত্র) = অস্পৃশতাম্। স্পৃশ্ + অন্ = অ + স্পৃশ্ + অন্ (১২ সূত্র) = অ + স্পৃশ্ + অ + অন্ (৪১) = অস্পৃশন্ (৪)। স্পৃশ্ + স্ = অ + স্পৃশ্ + স্ (১২) = অ + স্পৃশ্ + অ + স্ (৪১) = অস্পৃশঃ (৩৪)। স্পৃশ্ + অম্ = অ + স্পৃশ্ + অম্ (১২) = অ + স্পৃশ্ + অ + অম্ (৪১) = অস্পৃশম্ (৪)। স্পৃশ্ + ব = অ + স্পৃশ্ + ব (১২) = অ + স্পৃশ্ + অ + ব (৪১) = অস্পৃশাব (৫)

(ক) বিজ্ ধাতু প্রায়ই উৎপূর্ব্বক হইয়া প্রযুক্ত হয়। "প্রায়েণায়মুৎপূর্ব্বঃ"—সিদ্ধান্ত-কৌমুদী। 'যস্মান্নোদ্বিজতে লোকো লোকান্নোদ্বিজতে চ যঃ" (গীতা)। ক্ত-প্রত্যয়ান্ত পদ অন্যরূপও দৃষ্ট হয়। যথা—"চক্রন্দ বিগ্না কুররীব ভূয়ঃ" (রঘু); "দৃষ্টঃ কথঞ্চিদ্গবয়ৈ-র্বিবিগ্নৈঃ" (কুমার)।

(খ) বিজ্ + আতে = বিজ্ + অ + আতে (৪১) = বিজ + ইতে (৬) = বিজেতে।

(গ) বিজ্ + এ = বিজ্ + অ + এ (৪১) = বিজ + এ = বিজে (৪১)।

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিজতাম্ | বিজস্ব | বিজৈ |
| দ্বিবচন | বিজেতাম্ | বিজেথাম্ | বিজাবহৈ |
| বহুবচন | বিজন্তাম্ | বিজধ্বম্ | বিজামহৈ |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবিজত | অবিজথাঃ | অবিজে |
| দ্বিবচন | অবিজেতাম্ | অবিজেথাম্ | অবিজাবহি |
| বহুবচন | অবিজন্ত | অবিজধ্বম্ | অবিজামহি |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা কেন তাহার ভয়ে বিচলিত হইতেছ ? ( ২ ) অত্যাচারী রাজার ভয়ে সকলেই বিচলিত হয়। ( ৩ ) আমরা সকলেই তাঁহার ভয়ে বিচলিত হইয়াছিলাম। ( ৪ ) সামান্য অত্যাচারের ভয়ে বিচলিত হওয়া উচিত নহে। ( ৫ ) তোমরা ইহার ভয়ে কখনই বিচলিত হইও না।

( খ ) সংশোধন কর :—( ১ ) স তস্মাৎ উদ্বিজতি। ( ২ ) ত্বং তস্মাৎ কথং উদ্বেজসে। (৩) তৌ তস্মাৎ উদ্বিজত। (৪) তে তস্মাৎ ন উদ্বিজেয়ুঃ। ( ৫ ) কথং ভবান্ উদ্বিজস্ব।



## তুদ্‌-ধাতু ( উভয়পদী )

( পীড়ন করা—To cause pain. )

### লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুদতি | তুদসি | তুদামি |
| দ্বিবচন | তুদতঃ | তুদথঃ | তুদাবঃ |
| বহুবচন | তুদন্তি | তুদথ | তুদামঃ |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদতে | তুদসে | তুদে |
| দ্বিবচন | তুদেতে | তুদেথে | তুদাবহে |
| বহুবচন | তুদন্তে | তুদধ্বে | তুদামহে |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদেৎ | তুদেঃ | তুদেয়ম্ |
| দ্বিবচন | তুদেতাম্ | তুদেতম্ | তুদেব |
| বহুবচন | তুদেয়ুঃ | তুদেত | তুদেম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদেত | তুদেথাঃ | তুদেয় |
| দ্বিবচন | তুদেয়াতাম্ | তুদেয়াথাম্ | তুদেবহি |
| বহুবচন | তুদেরন্ | তুদেধ্বম্ | তুদেমহি |

### লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুদতু | তুদ | তুদানি |
| দ্বিবচন | তুদতাম্ | তুদতম্ | তুদাব |
| বহুবচন | তুদন্তু | তুদত | তুদাম |

আত্মনেপদ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুদতাম্ | তুদস্ব | তুদৈ |
| দ্বিবচন | তুদেতাম্ | তুদেথাম্ | তুদাবহৈ |
| বহুবচন | তুদন্তাম্ | তুদধ্বম্ | তুদামহৈ |

লঙ্—পরস্মৈপদ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অতুদৎ | অতুদঃ | অতুদম্ |
| দ্বিবচন | অতুদতাম্ | অতুদতম্ | অতুদাব |
| বহুবচন | অতুদন্ | অতুদত | অতুদাম |

আত্মনেপদ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অতুদত | অতুদথাঃ | অতুদে |
| দ্বিবচন | অতুদেতাম্ | অতুদেথাম্ | অতুদাবহি |
| বহুবচন | অতুদন্ত | অতুদধ্বম্ | অতুদামহি |

(ক) সংস্কৃত কর :—(১) তোমরা কেন আমাকে বাক্যবাণে পীড়া দিতেছ ? (২) কৈকেয়ী রাজা দশরথকে নিষ্ঠুর বাক্যে পীড়া-দিয়াছিলেন। (৩) তাঁহারা গদা-দ্বারা শত্রুগণকে পীড়া দিয়ছিলেন। (৪) তোমরা আর আমাকে পীড়া দিও না। (৫) মাতা পিতাকে পীড়া দেওয়া পুত্রগণের কর্ত্তব্য নহে।

(খ) সংস্কৃত কর :—(১) বালকাঃ পিতরং ন তুদেৎ। (২) যূয়ং পিতরং ন তুদস্ব। (৩) তে তং অতুদৎ। (৪) কথং ভবান্ মাং তুদসি। (৫) বয়ং তং অতুদত।

ইষ্, প্রছ্, মস্জ্, ভ্রস্জ্ ধাতু ।

৪২। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ইষ্-ধাতুস্থানে ইচ্ছ, প্রছ্-ধাতু-স্থানে পৃচ্ছ্, মস্জ্-ধাতুস্থানে মজ্জ্ এবং ভ্রস্জ্-ধাতুস্থানে ভৃজ্জ হয়।

## ইষ্-ধাতু ( পরস্মৈপদী )

( ইচ্ছা করা—To wish. )

লট্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ইচ্ছতি | ইচ্ছসি | ইচ্ছামি |
| দ্বিবচন | ইচ্ছতঃ | ইচ্ছথঃ | ইচ্ছাবঃ |
| বহুবচন | ইচ্ছন্তি | ইচ্ছথ | ইচ্ছামঃ |

বিধিলিঙ্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ইচ্ছেৎ | ইচ্ছেঃ | ইচ্ছেয়ম্ |
| দ্বিবচন | ইচ্ছেতাম্ | ইচ্ছেতম্ | ইচ্ছেব |
| বহুবচন | ইচ্ছেয়ুঃ | ইচ্ছেত | ইচ্ছেম |

লোট্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ইচ্ছতু | ইচ্ছ | ইচ্ছানি |
| দ্বিবচন | ইচ্ছতাম্ | ইচ্ছতম্ | ইচ্ছাব |
| বহুবচন | ইচ্ছন্তু | ইচ্ছত | ইচ্ছাম |

লঙ্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ঐচ্ছৎ | ঐচ্ছঃ | ঐচ্ছম্ |
| দ্বিবচন | ঐচ্ছতাম্ | ঐচ্ছতম্ | ঐচ্ছাব |
| বহুবচন | ঐচ্ছন্ | ঐচ্ছত | ঐচ্ছাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা কি সেখানে যাইতে ইচ্ছা কর ? ( ২ ) তাঁহারা সেখানে যাইতে ইচ্ছা করিয়াছিলেন। ( ৩ ) আমরা তাঁহাকে দেখিতে ইচ্ছা করিয়াছিলাম। ( ৪ ) অকালে জগন্নাথ দর্শনের ইচ্ছা করা উচিত নহে। (৫) তোমরা তাঁহাকে দেখিতে ইচ্ছা করিও না।

( খ ) সংশোধন কর :—( ১ ) যূয়ং গন্তুমিচ্ছসি। ( ২ ) তে ভোক্তুমৈচ্ছৎ। ( ৩ ) আবাং স্নাতুমৈচ্ছৎ। ( ৪ ) ত্বং শয়িতুং ন ইচ্ছেৎ। ( ৫ ) ভবন্তঃ তং দ্রষ্টুং ন ইচ্ছ।

## প্রচ্ছ্-ধাতু ( পরস্মৈপদী )।

( জিজ্ঞাসা করা—To ask. )

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | পৃচ্ছতি (ক) | পৃচ্ছসি | পৃচ্ছামি |
| দ্বিবচন | পৃচ্ছতঃ | পৃচ্ছথঃ | পৃচ্ছাবঃ |
| বহুবচন | পৃচ্ছন্তি | পৃচ্ছথ | পৃচ্ছামঃ |

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | পৃচ্ছেৎ | পৃচ্ছেঃ | পৃচ্ছেয়ম্ |
| দ্বিবচন | পৃচ্ছেতাম্ | পৃচ্ছেতম্ | পৃচ্ছেব |
| বহুবচন | পৃচ্ছেয়ুঃ | পৃচ্ছেত | পৃচ্ছেম |

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | পৃচ্ছতু | পৃচ্ছ | পৃচ্ছানি |
| দ্বিবচন | পৃচ্ছতাম্ | পৃচ্ছতম্ | পৃচ্ছাব |
| বহুবচন | পৃচ্ছন্তু | পৃচ্ছত | পৃচ্ছাব |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অপৃচ্ছৎ | অপৃচ্ছঃ | অপৃচ্ছম্ |
| দ্বিবচন | অপৃচ্ছতাম্ | অপৃচ্ছতম্ | অপৃচ্ছাব |
| বহুবচন | অপৃচ্ছন্ | অপৃচ্ছত | অপৃচ্ছাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তুমি আমাকে কি জিজ্ঞাসা করিয়াছিলে ? ( ২ ) আমরা তোমাকে কি জিজ্ঞাসা করিয়াছিলাম ? ( ৩ ) তোমরা আমাকে কি জিজ্ঞাসা করিতেছ ? ( ৪ ) এখন তাঁহাকে কোনও

---

( ক ) প্রছ্ + তি = প্রচ্ছ্ + অ + তি = পৃছ্ + অ + তি = পৃচ্ছতি ( সন্ধি )।

কথা জিজ্ঞাসা করা কাহারও উচিত নহে। ( ৫ ) তাহারা তাঁহাকে এখনই জিজ্ঞাসা করুক।

(খ) সংশোধন কর :—( ১ ) ভো বালকা কিং পৃচ্ছসি ? ( ২ ) বয়মেতৎ পৃচ্ছতি। ( ৩ ) তৌ মাং অপৃচ্ছৎ। ( ৪ ) যূয়ং কিং পৃচ্ছেৎ। ( ৫ ) ভবান্ ইদং পৃচ্ছ।

---

মস্জ্-ধাতু ( পরস্মৈপদী )

( মগ্ন হওয়া—To sink. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মজ্জতি | মজ্জসি | মজ্জামি |
| দ্বিবচন | মজ্জতঃ | মজ্জথঃ | মজ্জাবঃ |
| বহুবচন | মজ্জন্তি | মজ্জথ | মজ্জামঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | মজ্জেৎ | মজ্জেঃ | মজ্জেয়ম্ |
| দ্বিবচন | মজ্জেয়তাম্ | মজ্জেতম্ | মজ্জেব |
| বহুবচন | মজ্জেয়ুঃ | মজ্জেত | মজ্জেম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | মজ্জতু | মজ্জ | মজ্জানি |
| দ্বিবচন | মজ্জতাম্ | মজ্জতম্ | মজ্জাব |
| বহুবচন | মজ্জন্তু | মজ্জত | মজ্জাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অমজ্জৎ | অমজ্জঃ | অমজ্জম্ |
| দ্বিবচন | অমজ্জতাম্ | অমজ্জতম্ | অমজ্জাব |
| বহুবচন | অমজ্জন্ | অমজ্জত | অমজ্জাম |

(ক) সংস্কৃত কর:—(১) দুইটী বালক জলে মগ্ন হইয়াছিল। (২) তোমরা কি জলে মগ্ন হইয়াছিলে? (৩) তাহারা জলে মগ্ন হউক। (৪) আমরা জলে মগ্ন হইতেছি। (৫) জলে মগ্ন হওয়া তোমার উচিত নহে।

(খ) সংশোধন কর:—(১) যূয়ং কথং জলে মজ্জসি। (২) তে কথমমজ্জৎ (৩) বয়ং কথম্ অমজ্জৎ। (৪) যুবাং মজ্জতু। (৫) সর্ব্বে মজ্জতাম্।

## ভ্রস্জ্-ধাতু (উভয়পদী)

(পাক করা, ভর্জ্জন করা—To fry, to roast.)

### লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভৃজ্জতি | ভৃজ্জসি | ভৃজ্জামি |
| দ্বিবচন | ভৃজ্জতঃ | ভৃজ্জথঃ | ভৃজ্জাবঃ |
| বহুবচন | ভৃজ্জন্তি | ভৃজ্জথ | ভৃজ্জামঃ |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভৃজ্জেৎ | ভৃজ্জেঃ | ভৃজ্জেয়ম্ |
| দ্বিবচন | ভৃজ্জেতাম্ | ভৃজ্জেতম্ | ভৃজ্জেব |
| বহুবচন | ভৃজ্জেয়ুঃ | ভৃজ্জেত | ভৃজ্জেম |

### লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভৃজ্জতু | ভৃজ্জ | ভৃজ্জানি |
| দ্বিবচন | ভৃজ্জতাম্ | ভৃজ্জতম্ | ভৃজ্জাব |
| বহুবচন | ভৃজ্জন্তু | ভৃজ্জত | ভৃজ্জাম |

লঙ্‌— পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | | | |
| দ্বিবচন | অভৃজ্জতাম্ | অভৃজ্জতম্ | অভৃজ্জাব |
| বহুবচন | অভৃজ্জন্ | অভৃজ্জত | অভৃজ্জাম (ক) |

(ক) সংস্কৃত কর:—(১) ঐ স্ত্রীলোক দুইটী মাছ ভাজিতেছে। (২) শিশুর মাতা খৈ ভাজিতেছিল। (৩) ঐ লোকটী চাউল ভাজুক। (৪) তোমরা ছোলা ভাজ। (৫) আমরা বেগুণ ভাজিয়াছিলাম।

(খ) সংশোধন কর:—(১) ত্বং কিং ভ্রজ্জতি ? (২) স কিং ভর্জ্জসি ? (৩) তৌ মৎস্যং ভর্জ্জতু। (৪) ত্বমধুনা মৎস্যং ন ভর্জ্জেৎ। (৫) বয়ং মৎস্যং অভ্রজ্জৎ।

ঋকারান্ত-ধাতু।

৪৩। লট্‌ প্রভৃতি চারি বিভক্তিতে, হ্রস্ব-ঋ-কারান্ত ধাতুর অন্তস্থিত ঋ-স্থানে রিয়্‌ হয়।

---

মৃ-ধাতু ( আত্মনেপদী )

( মরা—To die ).

লট্‌।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ম্রিয়তে | ম্রিয়সে | ম্রিয়ে |
| দ্বিবচন | ম্রিয়েতে | ম্রিয়েথে | ম্রিয়াবহে |
| বহুবচন | ম্রিয়ন্তে | ম্রিয়ধ্বে | ম্রিয়াবহে |

---

(ক) লট্‌ আত্মনেপদ—ভৃজ্জতে ভৃজ্জেতে ভৃজ্জন্তে ইত্যাদি। বিধিলিঙ্‌ আত্মনেপদ—ভৃজ্জেত ভৃজ্জেয়াতাম্ ভৃজ্জেরন্ ইত্যাদি। লোট্‌ আত্মনেপদ—ভৃজ্জতাম্ ভৃজ্জেতাম্ ভৃজ্জন্তাম্ ইত্যাদি। লঙ্‌ আত্মনেপদ—অভৃজ্জত অভৃজ্জেতাম্ অভৃজ্জন্ত ইত্যাদি।

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ম্রিয়েত | ম্রিয়েথাঃ | ম্রিয়েয় |
| দ্বিবচন | ম্রিয়েয়াতাম্ | ম্রিয়েয়াথাম্ | ম্রিয়েবহি |
| বহুবচন | ম্রিয়েরন্ | ম্রিয়েধ্বম্ | ম্রিয়েমহি |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ম্রিয়তাম্ | ম্রিয়স্ব | ম্রিয়ৈ |
| দ্বিবচন | ম্রিয়েতাম্ | ম্রিয়েথাম্ | ম্রিয়াবহৈ |
| বহুবচন | ম্রিয়ন্তাম্ | ম্রিয়ধ্বম্ | ম্রিয়ামহৈ |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অম্রিয়ত | অম্রিয়থাঃ | অম্রিয়ে |
| দ্বিবচন | অম্রিয়েতাম্ | অম্রিয়েথাম্ | অম্রিয়াবহি |
| বহুবচন | অম্রিয়ন্ত | অম্রিয়ধ্বম্ | অম্রিয়াবহি |

তুদাদি-গণীয় হ্রস্ব-ঋ-কারান্ত আত্মনেপদী ধাতুসমূহের এই রূপ ; দৃ, ধৃ, পৃ—এই তিনটি ধাতুর প্রয়োগ পাওয়া যায়। আদ্রিয়তে, ধ্রিয়তে, ব্যাপ্রিয়তে ইত্যাদি।

(ক) সংস্কৃত কর :–(১) অনেক লোক অনাহারে মরিয়াছে। (২) এখানে তিনটি স্ত্রীলোক মরিয়াছিল। (৩) তাঁহার শত্রুগণ এখনই মরুক। (৪) বায়ুর অভাবে প্রাণিগণ মরিয়া যায়। (৫) হিংস্র জন্তুগণের মরাই উচিত।

(খ) সংশোধন কর :—(১) বয়ং ম্রিয়তে। (২) ত্বং ম্রিয়েত। (৩) যূয়ং ম্রিয়তাম্। (৪) তে অম্রীয়ত। (৫) যুবাম অম্রিয়ন্ত।

## ৠকারান্ত-ধাতু।

৪৪। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দীর্ঘ-ৠ-কারান্ত ধাতুর অন্তস্থিত ৠ-স্থানে ইর্ হয়।

### কৄ-ধাতু ( পরস্মৈপদী )

( বিক্ষেপ করা—To scatter. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | কিরতি | কিরসি | কিরামি |
| দ্বিবচন | কিরতঃ | কিরথঃ | কিরাবঃ |
| বহুবচন | কিরন্তি | কিরথ | কিরামঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | কিরেৎ | কিরেঃ | কিরেয়ম্ |
| দ্বিবচন | কিরেতাম্ | কিরেতম্ | কিরেব |
| বহুবচন | কিরেয়ুঃ | কিরেত | কিরেম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | কিরতু | কির | কিরাণি |
| দ্বিবচন | কিরতাম্ | কিরতম্ | কিরাব |
| বহুবচন | কিরন্তু | কিরত | কিরাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অকিরৎ | অকিরঃ | অকিরম্ |
| দ্বিবচন | অকিরতাম্ | অকিরতম্ | অকিরাব |
| বহুবচন | অকিরন্ | অকিরত | অকিরাম |

তুদাদি-গণীয় দীর্ঘ-ৠ-কারান্ত গৄ ধাতুরও এই রূপ।

(ক) সংস্কৃত কর :–(১) বালকেরা ধূলি ছড়াইতেছে। (২) স্ত্রীলোকেরা খৈ ছড়াইয়াছিল। (৩) আমরা সেখানে ফুল ছড়াইয়াছিলাম। (৪) তোমরা এখানে কিছুই ছড়াইও না। (৫) এখন কিছু ছড়ান তাহাদের উচিত নয়।

(খ) সংশোধন কর :—(১) ত্বং কিং কিরতি ? (২) বয়মেতৎ কিরসি। (৩) তৌ ইদং ন কিরেৎ। (৪) ভবান্ ইদং কির। (৫) যূয়ং কথং রজঃ অকিরৎ।

### মুচাদি।

৪৫। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে, মুচ্-ধাতুস্থানে মুঞ্চ্, সিচ্-ধাতুস্থানে সিঞ্চ্, লিপ্-ধাতুস্থানে লিম্প্, লুপ্-ধাতুস্থানে লুম্প্, কৃৎ-ধাতুস্থানে কৃন্ত্ এবং বিদ্-ধাতুস্থানে বিন্দ্ হয়।

---

### মুচ্-ধাতু (উভয়পদী)

(মোচন করা—To discharge, to liberate.)

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতি | মুঞ্চসি | মুঞ্চামি |
| দ্বিবচন | মুঞ্চতঃ | মুঞ্চথঃ | মুঞ্চাবঃ |
| বহুবচন | মুঞ্চন্তি | মুঞ্চথ | মুঞ্চামঃ |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতে | মুঞ্চসে | মুঞ্চে |
| দ্বিবচন | মুঞ্চেতে | মুঞ্চেথে | মুঞ্চাবহে |
| বহুবচন | মুঞ্চন্তে | মুঞ্চধ্বে | মুঞ্চামহে |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চেৎ | মুঞ্চেঃ | মুঞ্চেয়ম্ |
| দ্বিবচন | মুঞ্চেতাম্ | মুঞ্চেতম্ | মুঞ্চেব |
| বহুবচন | মুঞ্চেয়ুঃ | মুঞ্চেত | মুঞ্চেম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চেত | মুঞ্চেথাঃ | মুঞ্চেয় |
| দ্বিবচন | মুঞ্চেয়াতাম্ | মুঞ্চেয়াথাম্ | মুঞ্চেবহি |
| বহুবচন | মুঞ্চেরন্ | মুঞ্চেধ্বম্ | মুঞ্চেমহি |

লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতু | মুঞ্চ | মুঞ্চানি |
| দ্বিবচন | মুঞ্চতাম্ | মুঞ্চতম্ | মুঞ্চাব |
| বহুবচন | মুঞ্চন্তু | মুঞ্চত | মুঞ্চাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | মুঞ্চতাম্ | মুঞ্চস্ব | মুঞ্চৈ |
| দ্বিবচন | মুঞ্চেতাম্ | মুঞ্চেথাম্ | মুঞ্চাবহৈ |
| বহুবচন | মুঞ্চন্তাম্ | মুঞ্চধ্বম্ | মুঞ্চাবহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অমুঞ্চৎ | অমুঞ্চঃ | অমুঞ্চম্ |
| দ্বিবচন | অমুঞ্চতাম্ | অমুঞ্চতম্ | অমুঞ্চাব |
| বহুবচন | অমুঞ্চন্ | অমুঞ্চত | অমুঞ্চাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অমুঞ্চত | অমুঞ্চথাঃ | অমুঞ্চে |
| দ্বিবচন | অমুঞ্চেতাম্ | অমুঞ্চেথাম্ | অমুঞ্চাবহি |
| বহুবচন | অমুঞ্চন্ত | অমুঞ্চধ্বম্ | অমুঞ্চামহি |

সিচ্-ধাতু উভয়পদী—সেচন করা, to sprinkle. পরস্মৈপদ—সিঞ্চতি সিঞ্চতঃ সিঞ্চন্তি ইত্যাদি। আত্মনেপদ—সিঞ্চতে সিঞ্চেতে সিঞ্চন্তে ইত্যাদি। লিপ্-ধাতু উভয়পদী—লেপন করা, to anoint. পরস্মৈপদ—লিম্পতি লিম্পতঃ লিম্পন্তি ইত্যাদি। আত্মনেপদ—লিম্পতে লিম্পেতে লিম্পন্তে ইত্যাদি। লুপ্-ধাতু উভয়পদী—ছেদন করা, লোপ করা, to cut off, to elide. পরস্মৈপদ—লুম্পতি লুম্পতঃ লুম্পন্তি। আত্মনেপদ—লুম্পতে লুম্পেতে লুম্পন্তে। কৃৎ-ধাতু পরস্মৈপদী—ছেদন করা, to cut. কৃন্ততি কৃন্ততঃ কৃন্তন্তি ইত্যাদি। বিদ্-ধাতু উভয়পদী—লাভ করা, to get. বিন্দতি বিন্দতঃ বিন্দন্তি। বিন্দতে বিন্দেতে বিন্দন্তে ইত্যাদি।

(ক) সংস্কৃত কর:—(১) তিনি গরুগুলিকে ছাড়িয়া দিয়াছেন। (২) আমরা পাখীটীকে ছাড়িয়া দিয়াছি। (৩) তোমরা এখনই আমায় ছাড়িয়া দাও। (৪) নির্দ্দোষকে ছাড়িয়া দেওয়া বিচারকের উচিত। (৫) তুমি এখনও বিছানা ছাড়িতেছ না কেন?

(খ) সংশোধন কর:—স মাং ন মোচতি। (২) তে তং মোঞ্চেৎ। (৩) বয়ং তং অমুঞ্চং। (৪) যূয়ং মাং মুঞ্চতু। (৫) যুবাম্ তং অমুঞ্চন্।

## প্রশ্ন—তুদাদি।

১। তুদাদিগণীয় ধাতুর উত্তর কোন্ কোন্ বিভক্তিতে কি কি বিশেষ কার্য্য হয়?

২। ইষ্, প্রচ্ছ্, মস্জ্ ও ভ্রস্জ্ ধাতুর স্থানে কোন্ কোন্ বিভক্তিতে কি কি আদেশ হয়?

৩। তুদাদিগণীয় হ্রস্ব-ঋকারান্ত ও দীর্ঘ-ঋকারান্ত ধাতুর কি কি বিশেষ কার্য্য হয়?

৪। কোন্ কোন্ ধাতু মুচাদির অন্তর্গত? তাহাদের মধ্যে কোন্ কোন্ ধাতুর স্থানে কি কি আদেশ হয়?

৫। সূত্রোল্লেখ-পূর্ব্বক নিম্ন-লিখিত পদগুলির সাধন-প্রণালী নির্দ্দেশ কর:—স্পৃশন্তি, স্পৃশাবঃ, স্পৃশ, অস্পৃশম্, স্পৃশেয়ুঃ, বিজেতে, বিজে, ঐচ্ছৎ।

৬। নিম্ন-লিখিত ধাতুগুলি কোন্ পদী, উহাদের অর্থ কি এবং লট্ বিধিলিঙ্ লোট্ ও লঙ্ বিভক্তির মধ্যম পুরুষের একবচনে কি কি পদ হয়?—বিজ্, তুদ্, মস্জ্, ভ্রস্জ্, মৃ, কৃৎ ও মুচ্।

৭। বিজ্-ধাতু-প্রয়োগের বিশেষ নিয়ম কি? কোন্ স্থলেই বা উহার ব্যভিচার দৃষ্ট হয়?

৮। বিজ্, ভ্রস্জ্, কৃৎ ও মুচ্ ধাতু লইয়া এক একটী বাক্য রচনা কর।

## ভ্বাদি।

৪৬। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ এই চারি বিভক্তিতে ভ্বাদি-গণীয় ধাতুর উত্তর অ ( শপ্ ) হয়; অ অন্ত্য বর্ণে যুক্ত হয়।

বদ্-ধাতু ( পরস্মৈপদী )

( বলা—To say. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বদতি | বদসি | বদামি |
| দ্বিবচন | বদতঃ | বদথঃ | বদাবঃ |
| বহুবচন | বদন্তি | বদথ | বদামঃ |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বদেৎ | বদেঃ | বদেয়ম্ |
| দ্বিবচন | বদেতাম্ | বদেতম্ | বদেব |
| বহুবচন | বদেয়ুঃ | বদেত | বদেম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বদতু | বদ | বদানি |
| দ্বিবচন | বদতাম্ | বদতম্ | বদাব |
| বহুবচন | বদন্তু | বদত | বদাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবদৎ | অবদঃ | অবদম্ |
| দ্বিবচন | অবদতাম্ | অবদতম্ | অবদাব |
| বহুবচন | অবদন্ | অবদত | অবদাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা কি বলিতেছ ? ( ২ ) তাঁহারা আমাকে কি বলিয়াছিলেন ? ( ৩ ) তাঁহাকে কি বলিয়াছিলাম ? ( ৪ ) গুরুকে এ কথা বলা বালকগণের উচিত নহে। ( ৫ ) তোমরা এখনই তাঁহাকে বল।

( খ ) সংশোধন কর :—( ১ ) যূয়ং কিং অবদৎ। ( ২ ) ভবান্ ইদং বদ। ( ৩ ) যুবাম্ ইদং ন বদেৎ। ( ৪ ) বয়মেতৎ বদামি। ( ৫ ) তে ইদং বদতু।

---

## সেব্-ধাতু ( আত্মনেপদী ) ( ক )

( সেবা করা—To serve. )

### লট্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেবতে | সেবসে | সেবে |
| দ্বিবচন | সেবেতে | সেবেথে | সেবাবহে |
| বহুবচন | সেবন্তে | সেবধ্বে | সেবামহে |

### বিধিলিঙ্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সেবেত | সেবেথাঃ | সেবেয় |
| দ্বিবচন | সেবেয়াতাম্ | সেবেয়াথাম্ | সেবেবহি |
| বহুবচন | সেবেরন্ | সেবেধ্বম্ | সেবেমহি |

### লোট্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সেবতাম্ | সেবস্ব | সেবৈ |
| দ্বিবচন | সেবেতাম্ | সেবেথাম্ | সেবাবহৈ |
| বহুবচন | সেবন্তাম্ | সেবধ্বম্ | সেবামহৈ |

### লঙ্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অসেবত | অসেবথাঃ | অসেবে |
| দ্বিবচন | অসেবেতাম্ | অসেবেথাম্ | অসেবাবহি |
| বহুবচন | অসেবন্ত | অসেবধ্বম্ | অসেবামহি |

---

( ক ) বোপদেবের মতে সেব্-ধাতু উভয়পদী। টীকাকার দুর্গাদাস পরস্মৈপদে প্রয়োগও দেখাইয়াছেন ; যথা—"নীচং সমৃদ্ধমপি সেবতি নীচ এব।" "স্বাধীনে বিভবেঽপ্যহো নরপতিং সেবন্তি কিং মানিনঃ"।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) মাতাপিতার সেবা করা পুত্রগণের কর্ত্তব্য। ( ২ ) শিষ্যগণ গুরুর সেবা করিয়াছিল। ( ৩ ) আমরা তাঁহার সেবা করিয়াছিলাম। ( ৪ ) তোমরা মাতাপিতার সেবা কর। ( ৫ ) আমরা অতিথি-সেবা করি।

( খ ) সংশোধন কর :—( ১ ) যূয়ং পিতরং সেবেত ( ২ ) আবাং তং সেবাবহি। ( ৩ ) ত্বং মাং অসেবত। ( ৪ ) তে তং সেবতাম্। ( ৫ ) যুবাং তং সেবস্ব।

ধাব্-ধাতু ( উভয়পদী। ( ক )

( দৌড়ান—To run. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ধাবতি | ধাবসি | ধাবামি |
| দ্বিবচন | ধাবতঃ | ধাবথঃ | ধাবাবঃ |
| বহুবচন | ধাবন্তি | ধাবথ | ধাবামঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবতে | ধাবসে | ধাবে |
| দ্বিবচন | ধাবেতে | ধাবেথে | ধাবাবহে |
| বহুবচন | ধাবন্তে | ধাবধ্বে | ধাবামহে |

( ক ) 'শুদ্ধ হওয়া' এবং 'শুদ্ধ করা' অর্থও হয়। যথা—ধাবতি তাম্রমম্লেন ( অম্লযোগে তাম্র শুদ্ধ হয় )। স জলেন চক্ষুর্ধাবতি ( তিনি জল দ্বারা চক্ষুঃ ধৌত করিতেছেন )।

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ধাবেৎ | ধাবেঃ | ধাবেয়ম্ |
| দ্বিবচন | ধাবেতাম্ | ধাবেতম্ | ধাবেব |
| বহুবচন | ধাবেয়ুঃ | ধাবেত | ধাবেম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবেত | ধাবেথাঃ | ধাবেয় |
| দ্বিবচন | ধাবেয়াতাম্ | ধাবেয়াথাম্ | ধাবেবহি |
| বহুবচন | ধাবেরন্ | ধাবেধ্বম্ | ধাবেমহি |

### লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবতু | ধাব | ধাবানি |
| দ্বিবচন | ধাবতাম্ | ধাবতম্ | ধাবাব |
| বহুবচন | ধাবন্তু | ধাবত | ধাবাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধাবতাম্ | ধাবস্ব | ধাবৈ |
| দ্বিবচন | ধাবেতাম্ | ধাবেথাম্ | ধাবাবহৈ |
| বহুবচন | ধাবন্তাম্ | ধাবধ্বম্ | ধাবামহৈ |

### লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধাবৎ | অধাবঃ | অধাবম্ |
| দ্বিবচন | অধাবতাম্ | অধাবতম্ | অধাবাব |
| বহুবচন | অধাবন্ | অধাবত | অধাবাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধাবত | অধাবথাঃ | অধাবে |
| দ্বিবচন | অধাবেতাম্ | অধাবেথাম্ | অধাবাবহি |
| বহুবচন | অধাবন্ত | অধাবধ্বম্ | অধাবামহি |

(ক) সংস্কৃত কর :—(১) ঐ ঘোড়াগুলি দৌড়িতেছে। (২) তাঁহারা জল দিয়া চক্ষুঃ ধৌত করিলেন। (৩) সৈন্যগণ বেগে ধাবিত হউক। (৪) প্রত্যহ জল দিয়া চক্ষুঃ ধৌত করা উচিত। (৫) বানরগণ বেগে ধাবিত হইয়াছিল।

(খ) সংশোধন কর :—(১) যূয়ং কুত্র ধাবসি। (২) ত্বং কুত্র অধাবৎ। (৩) বয়ং তত্র অধাবন্। (৪) ত্বং ন ধাবেৎ। (৫) ধাবতু ভবন্তঃ।

৪৭। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর অন্ত্য স্বরের গুণ হয়।

জি-ধাতু ( পরস্মৈপদী ) (ক)

( জয়লাভ করা—To conquer. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জয়তি | জয়সি | জয়ামি |
| দ্বিবচন | জয়তঃ | জয়থঃ | জয়াবঃ |
| বহুবচন | জয়ন্তি | জয়থ | জয়ামঃ |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জয়েৎ | জয়েঃ | জয়েয়ম্ |
| দ্বিবচন | জয়েতাম্ | জয়েতম্ | জয়েব |
| বহুবচন | জয়েয়ুঃ | জয়েত | জয়েম |

(ক) উৎকর্ষ-প্রাপ্তি অর্থ বুঝাইলে জি-ধাতু অকর্ম্মক। যথা—"রাধামাধবয়োর্জয়ন্তি যমুনাকূলে রহঃকেলয়ঃ" (গীতগোবিন্দ)। "রহস্যং সাধূনামনুপধি বিশুদ্ধং বিজয়তে" (উত্তরচরিত)। জয়তি দেবঃ। বিজয়তাং মহারাজঃ। জয় করা অর্থে সকর্ম্মক, যথা—"যো মাং জয়তি সংগ্রামে" (চণ্ডী)। বপুঃপ্রকর্ষাদজয়দ্ গুরুং রঘুঃ" (রঘুবংশ)।

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | × ( ক ) | জয় | জয়ানি |
| দ্বিবচন | জয়তাম্ | জয়তম্ | জয়াব |
| বহুবচন | × | জয়ত | জয়াম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজয়ৎ | অজয়ঃ | অজয়ম্ |
| দ্বিবচন | অজয়তাম্ | অজয়তম্ | অজয়াব |
| বহুবচন | অজয়ন্ | অজয়ত | অজয়াম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) মহারাজের জয় হউক (২) তাঁহারা শত্রু জয় করিয়াছিলেন। (৩) তোমরা শত্রু-জয় করিয়াছিলে। ( ৪ ) শত্রুগণকে জয় করা তাঁহাদের উচিত। ( ৫ ) বীরপুরুষেরা শত্রু-জয় করেন।

( খ ) সংশোধন কর :—( ১ ) ত্বং মাং অজয়ৎ। ( ২ ) স মাং জয়তে। ( ৩ ) ভবান্ তং জয়। ( ৪ ) তৌ তং জয়ত। ( ৫ ) বয়ং ত্বাং অজয়ন্।

---

( ক ) সুপদ্ম-ব্যাকরণ-মতে জি-ধাতুর উত্তর লোট্-বিভক্তির তু ও অন্তুর প্রয়োগ হয় না। ঐ স্থলে লট্-বিভক্তির যথাক্রমে তি ও অন্তির প্রয়োগ করিতে হয়। মুগ্ধবোধ-টীকাকার দুর্গাদাসও সম্পূর্ণরূপে এই মতের সমর্থন করিয়াছেন। স্নুতরাং জয়তু জয়ন্তু এই দুইটী প্রয়োগ তাঁহাদের মতে হয় না। কিন্তু "মাধবীয়া ধাতুবৃত্তিতে" জয়তু পদ দেখা যায়। পাণিনি, সংক্ষিপ্তসার এবং কলাপ ব্যাকরণে এই বিষয়ের কোনও উল্লেখ আমরা দেখিতে পাই নাই। যেরূপ স্থলে লোট্-বিভক্তির প্রয়োগ করাই উচিত, সেরূপ অনেক স্থলেই জয়তি এইরূপ প্রয়োগ দেখা যায়। ঐ সমস্ত শিষ্ট-প্রয়োগের অনুরোধে এই নিয়ম অবশ্যই পালন করা উচিত।

## ভূ-ধাতু ( পরস্মৈপদী )

( হওয়া—To be, to exist. )

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবতি | ভবসি | ভবামি |
| দ্বিবচন | ভবতঃ | ভবথঃ | ভবাবঃ |
| বহুবচন | ভবন্তি | ভবথ | ভবামঃ |

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবেৎ | ভবেঃ | ভবেয়ম্ |
| দ্বিবচন | ভবেতাম্ | ভবেতম্ | ভবেব |
| বহুবচন | ভবেয়ুঃ | ভবেত | ভবেম |

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবতু | ভব | ভবানি |
| দ্বিবচন | ভবতাম্ | ভবতম্ | ভবাব |
| বহুবচন | ভবন্তু | ভবত | ভবাম |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবৎ | অভবঃ | অভবম্ |
| দ্বিবচন | অভবতাম্ | অভবতম্ | অভবাব |
| বহুবচন | অভবন্ | অভবত | অভবাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) আমি ইহা অনুভব করিয়াছি। ( ২ ) তুমি তাঁহাকে পরাভূত করিয়াছ। ( ৩ ) ভয় তোমাকে যেন অভিভূত না করে। (৪) তোমরা সকলে সুখী হও। ( ৫ ) ইহা সম্ভব-পর নহে।

( খ ) সংশোধন কর :—( ১ ) গঙ্গা হিমালয়াৎ অপ্রভবৎ। ( ২ ) ত্বং

সুখং অনুভবৎ। ( ৩ ) ব্রাহ্মণাঃ ব্রহ্মায়াঃ মুখাৎ সম্ভবন্। ( ৪ ) ভো বালকা বিদ্বান্ ভব। ( ৫ ) যূয়ং পিতৃভক্তো ভবেৎ।

---

স্মৃ-ধাতু ( পরস্মৈপদী )

( স্মরণ করা—To remember. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্মরতি | স্মরসি | স্মরামি |
| দ্বিবচন | স্মরতঃ | স্মরথঃ | স্মরাবঃ |
| বহুবচন | স্মরন্তি | স্মরথ | স্মরামঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্মরেৎ | স্মরেঃ | স্মরেয়ম্ |
| দ্বিবচন | স্মরেতাম্ | স্মরেতম্ | স্মরেব |
| বহুবচন | স্মরেয়ুঃ | স্মরেত | স্মরেম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্মরতু | স্মর | স্মরাণি |
| দ্বিবচন | স্মরতাম্ | স্মরতম্ | স্মরাব |
| বহুবচন | স্মরন্তু | স্মরত | স্মরাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্মরৎ | অস্মরঃ | অস্মরম্ |
| দ্বিবচন | অস্মরতাম্ | অস্মরতম্ | অস্মরাব |
| বহুবচন | অস্মরন্ | অস্মরত | অস্মরাম (ক) |

---

( ক ) ঋ-ধাতু ভিন্ন হ্রস্ব-ঋকারান্ত ভ্বাদিগণীয় ধাতুর এই রূপ। ধৃ—উভয়পদী, ধারণ করা—ধরতি, ধরতে। ভৃ—উভয়পদী, পূরণ, ধারণ বা পোষণ করা—ভরতি, ভরতে।

(ক) সংস্কৃত কর:—(১) তোমার কি আমায় মনে পড়ে? (২) তুমি কি আমাদিগকে ভুলিয়া গিয়াছ? (বি+স্মৃ)। (৩) আমরা কিন্তু তোমাকে কখনও ভুলি নাই। (৪) তোমরা একবার সেই কথাটী মনে কর। (৫) আমাকে ভুলিয়া যাওয়া তাঁহার উচিত নহে।

(খ) সংশোধন কর:—(১) স মাং অবিস্মরৎ। (২) যূয়ং মাং স্মরসি? (৩) ভবান্ তং বিস্মর। (৪) তে মাং ন বিস্মরেৎ। (৫) বয়ং তং স্মরতি।

---

৪৮। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে, ভ্বাদিগণীয় ধাতুর উপধা লঘু-স্বরের গুণ হয়।

সিধ্-ধাতু (পরস্মৈপদী)

(গমন করা—To go. শাসন করা—To prohibit.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেধতি | সেধসি | সেধামি |
| দ্বিবচন | সেধতঃ | সেধথঃ | সেধাবঃ |
| বহুবচন | সেধন্তি | সেধথ | সেধামঃ |

স্বৃ—পরস্মৈপদী, শব্দ করা ও তাপ দেওয়া—স্বরতি। সৃ—পরস্মৈপদী, যাওয়া—সরতি। ধ্বৃ ও হ্বৃ—পরস্মৈপদী, কুটিলতা করা—ধ্বরতি, হ্বরতি।

দীর্ঘ ঋকারান্ত ভ্বাদিগণীয় ধাতুরও এই রূপ। তৄ—পরস্মৈপদী, পার হওয়া—নদীং তরতি (সকর্ম্মক)। ভাসা অর্থে অকর্ম্মক—"শিলা তরতি পানীয়ে"।

ঋ-ধাতু পরস্মৈপদী, যাওয়া। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ঋ-ধাতুর স্থানে ঋচ্ছ্ আদেশ হয়। যথা—লট্—ঋচ্ছতি ঋচ্ছতঃ ঋচ্ছন্তি ইত্যাদি।

বিধিলিঙ্—ঋচ্ছেৎ ঋচ্ছেতাম্ ঋচ্ছেয়ুঃ ইত্যাদি।

লোট্—ঋচ্ছতু ঋচ্ছতাম্ ঋচ্ছন্তু ইত্যাদি।

লঙ্—আর্চ্ছৎ, আর্চ্ছতাম্, আর্চ্ছন্ ইত্যাদি।

"অনিগ্রহাচ্চেন্দ্রিয়াণাং নরঃ পতনমৃচ্ছতি।"—(মনু)

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেধেৎ | সেধেঃ | সেধেয়ম্ |
| দ্বিবচন | সেধেতাম | সেধেতম্ | সেধেব |
| বহুবচন | সেধেয়ুঃ | সেধেত | সেধেম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সেধতু | সেধ | সেধানি |
| দ্বিবচন | সেধতাম্ | সেধতম্ | সেধাব |
| বহুবচন | সেধন্তু | সেধত | সেধাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অসেধৎ | অসেধঃ | অসেধম্ |
| দ্বিবচন | অসেধতাম্ | অসেধতম্ | অসেধাব |
| বহুবচন | অসেধন্ | অসেধত | অসেধাম |

যে সকল ভ্বাদিগণীয় ধাতুর উপধায় হ্রস্ব ইকার থাকে, তাহাদের প্রায় সকলের এই রূপ।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তিনি আমায় নিষেধ করিয়াছিলেন ( নি+সিধ্ )। ( ২ ) তোমরা কেন আমায় নিষেধ করিয়াছিলে ? ( ৩ ) তোমরা দুই জনে কেন আমায় নিষেধ করিতেছ ? ( ৪ )তাহারা যেন আমায় নিষেধ না করে। ( ৫ ) আমায় নিষেধ করা তোমাদের উচিত নয়।

( খ ) সংশোধন কর :—( ১ ) যূয়ং মাং অনিষেধৎ। ( ২ ) বয়ং ত্বং অনিষেধম্। ( ৩ ) তৌ মাং নিষিধতি। ( ৪ ) যুবাং তং ন নিষিধ। ( ৫ ) তে তং ন নিসেধেৎ।

## শুচ্-ধাতু ( পরস্মৈপদী )

( শোক করা—To mourn for. )

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শোচতি | শোচসি | শোচামি |
| দ্বিবচন | শোচতঃ | শোচথঃ | শোচাবঃ |
| বহুবচন | শোচন্তি | শোচথ | শোচামঃ |

### বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শোচেৎ | শোচেঃ | শোচেয়ম্ |
| দ্বিবচন | শোচেতাম্ | শোচেতম্ | শোচেব |
| বহুবচন | শোচেয়ুঃ | শোচেত | শোচেম |

### লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শোচতু | শোচ | শোচানি |
| দ্বিবচন | শোচতাম্ | শোচতম্ | শোচাব |
| বহুবচন | শোচন্তু | শোচত | শোচাম |

### লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অশোচৎ | অশোচঃ | অশোচম্ |
| দ্বিবচন | অশোচতাম্ | অশোচতম্ | অশোচাব |
| বহুবচন | অশোচন্ | অশোচত | অশোচাম |

যে সকল ভ্বাদিগণীয় ধাতুর উপধায় হ্রস্ব উকার থাকে, তাহাদের প্রায় সকলের এই রূপ।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা কাহার জন্য শোক করিতেছ ? ( ২ ) মৃত বন্ধুর জন্য তোমরা আর শোক করিও না। ( ৩ ) মৃত

ব্যক্তির জন্য শোক করা উচিত নহে। ( ৪ ) যাহাদের জন্য শোক করা উচিত নহে, তুমি তাহাদের জন্য শোক করিয়াছ ( "অশোচ্যা-নন্বশোচস্ত্বম্" )। ( ৫ ) যাহারা মরিয়াছে অথবা মরে নাই, তাহাদের মধ্যে কাহারও জন্য পণ্ডিতেরা শোক করেন না ( "গতাসূনগতাসূংশ্চ নানুশোচন্তি পণ্ডিতাঃ" )।

( খ ) সংশোধন কর :—( ১ ) ত্বং কথং পুত্রং শুচসি? ( ২ ) যুয়ং ন তং শোচেৎ। ( ৩ ) যুবাং তং ন শোচতু। ( ৪ ) তে পুত্রং অনুশোচং। ( ৫ ) বয়ং তং অনুশোচন্।

### বৃত্-ধাতু ( আত্মনেপদী )

( থাকা—To stay, to exist. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বর্ত্ততে | বর্ত্তসে | বর্ত্তে |
| দ্বিবচন | বর্ত্তেতে | বর্ত্তেথে | বর্ত্তাবহে |
| বহুবচন | বর্ত্তন্তে | বর্ত্তধ্বে | বর্ত্তামহে |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বর্ত্তেত | বর্ত্তেথাঃ | বর্ত্তেয় |
| দ্বিবচন | বর্ত্তেয়াতাম্ | বর্ত্তেয়াথাম্ | বর্ত্তেবহি |
| বহুবচন | বর্ত্তেরন্ | বর্ত্তেধ্বম্ | বর্ত্তেমহি |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বর্ত্ততাম্ | বর্ত্তস্ব | বর্ত্তৈ |
| দ্বিবচন | বর্ত্তেতাম্ | বর্ত্তেথাম্ | বর্ত্তাবহৈ |
| বহুবচন | বর্ত্তন্তাম্ | বর্ত্তধ্বম্ | বর্ত্তামহৈ |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবর্ত্তত | অবর্ত্তথাঃ | অবর্ত্তে |
| দ্বিবচন | অবর্ত্তেতাম্ | অবর্ত্তেথাম্ | অবর্ত্তাবহি |
| বহুবচন | অবর্ত্তন্ত | অবর্ত্তধ্বম্ | অবর্ত্তামহি |

দৃশ্-ধাতু ভিন্ন যে সকল ভ্বাদিগণীয় ধাতুর উপধায় হ্রস্ব ঋকার থাকে, তাহাদের প্রায় সকলের এইরূপ। কৃষ্ ধাতু পরস্মৈপদী, আকর্ষণ করা—কর্ষতি কর্ষতঃ কর্ষন্তি ইত্যাদি।

(ক) সংস্কৃত কর:—(১) তোমরা এখন কোথায় আছ? (২) তোমরা এই পাপকার্য্য হইতে নিবৃত্ত হও (নি+বৃৎ)। (৩) তাহার পর তাহাদের দুই জনের মধ্যে ভীষণ যুদ্ধ আরম্ভ হইল (প্র+বৃৎ)। (৪) তাঁহারা আজ প্রাতঃকালে ফিরিয়া আসিয়াছেন (প্রতি+আ+বৃৎ)। (৫) বালকেরা এই দিকেই আসিতেছে (অভি+বৃৎ)।

(খ) সংশোধন কর:—(১) নিবর্ত্ত যূয়মস্মাদ্ব্যাপারাৎ। (২) তে পাপাৎ অনিবর্ত্তত। (৩) যুবাং যুদ্ধে অপ্রবর্ত্তত। (৪) ন'কেঽপি পাপকর্ম্মণি বর্ত্তেৎ। (৫) অত্রৈব বর্ত্ততে বয়ম্।

---

সন্জ্, স্বন্জ্, দন্শ্ ধাতু।

৪৯। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে সন্জ্, স্বন্জ্ ও দন্শ ধাতুর ন্ লোপ হয়।

## সন্‌জ্‌-ধাতু ( পরস্মৈপদী )

( লগ্ন থাকা—To stick to, to adhere to. )

### লট্‌।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সজতি | সজসি | সজামি |
| দ্বিবচন | সজতঃ | সজথঃ | সজাবঃ |
| বহুবচন | সজন্তি | সজথ | সজামঃ |

### বিধিলিঙ্‌।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সজেৎ | সজেঃ | সজেয়ম্‌ |
| দ্বিবচন | সজেতাম | সজেতম্‌ | সজেব |
| বহুবচন | সজেয়ুঃ | সজেত | সজেম |

### লোট্‌।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সজতু | সজ | সজানি |
| দ্বিবচন | সজতাম্‌ | সজতম্‌ | সজাব |
| বহুবচন | সজন্তু | সজত | সজাম |

### লঙ্‌।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অসজৎ | অসজঃ | অসজম্‌ |
| দ্বিবচন | অসজতাম্‌ | অসজতম্‌ | অসজাব |
| বহুবচন | অসজন্‌ | অসজত | অসজাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমার গায়ে ধূলি লাগিয়াছে। ( ২ ) গলায় কাপড় দিয়াছ কেন? (আ+সন্‌জ্‌, সকর্ম্মক)। ( ৩ ) তোমার কাপড়ে কালী লাগিতেছে। ( ৪ ) আমার কাপড়ে কালী

লাগুক। (৫) পরীক্ষিৎ শমীকের গলে মৃত সর্প লাগাইয়াছিলেন (সম্+আ+সন্জ্, সকর্ম্মক)।

(খ) সংশোধন কর:—(১) তানি হস্তে সঞ্জতি। (২) এতে মম অঙ্গে অসঞ্জৎ। (৩) স ভোগ্যবস্তুনি অপ্রসঞ্জৎ। (৪) তে অস্মিন্ প্রসঞ্জেৎ। (৫) যূয়মত্র ন প্রসজতু।

---

স্বন্জ্-ধাতু (আত্মনেপদী)

(আলিঙ্গন করা—To embrace.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্বজতে | স্বজসে | স্বজে |
| দ্বিবচন | স্বজেতে | স্বজেথে | স্বজাবহে |
| বহুবচন | স্বজন্তে | স্বজধ্বে | স্বজামহে |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্বজেত | স্বজেথাঃ | স্বজেয় |
| দ্বিবচন | স্বজেয়াতাম্ | স্বজেয়াথাম্ | স্বজেবহি |
| বহুবচন | স্বজেরন্ | স্বজেধ্বম্ | স্বজেমহি |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্বজতাম্ | স্বজস্ব | স্বজৈ |
| দ্বিবচন | স্বজেতাম্ | স্বজেথাম্ | স্বজাবহৈ |
| বহুবচন | স্বজন্তাম্ | স্বজধ্বম্ | স্বজামহৈ |

লঙ্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অস্বজত | অস্বজথাঃ | অস্বজে |
| দ্বিবচন | অস্বজেতাম্ | অস্বজেথাম্ | অস্বজাবহি |
| বহুবচন | অস্বজন্ত | অস্বজধ্বম্ | অস্বজামহি |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা আমায় আলিঙ্গন কর। তাঁহারা আমায় আলিঙ্গন করিয়াছেন। ( ৩ ) আমরা তাঁহাকে আলিঙ্গন করিয়াছি। ( ৪ ) পিতা পুত্রকে আলিঙ্গন করিতেছেন। ( ৫ ) আমাকে আলিঙ্গন করা তাঁহাদের উচিত।

( খ ) সংশোধন কর :—( ১ ) তে মাং অপরিস্বজং। ( ২ ) যূয়ং তং অপরিস্বজ। ( ৩ ) যুবাং তং পরিস্বজ। ( ৪ ) তে তং পরিস্বজেং। ( ৫ ) বয়ং তং পরিস্বজামি।

---

দন্‌শ্-ধাতু ( পরস্মৈপদী )

( দংশন করা—To bite. )

লট্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দশতি | দশসি | দশামি |
| দ্বিবচন | দশতঃ | দশথঃ | দশাবঃ |
| বহুবচন | দশন্তি | দশথ | দশামঃ |

### বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দশেৎ | দশেঃ | দশেয়ম্ |
| দ্বিবচন | দশেতাম্ | দশেতম্ | দশেব |
| বহুবচন | দশেয়ুঃ | দশেত | দশেম |

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দশতু | দশ | দশানি |
| দ্বিবচন | দশতাম্ | দশতম্ | দশাব |
| বহুবচন | দশন্তু | দশত | দশাব |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদশৎ | অদশঃ | অদশম্ |
| দ্বিবচন | অদতাম্ | অদশতম্ | অদশাব |
| বহুবচন | অদশন্ | অদশত | অদশাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তাঁহাকে কুকুরে কাম্‌ড়াইয়াছে। ( ২ ) আমরা তাঁহাকে কাম্‌ড়াইয়াছি। ( ৩ ) তোমরা আমাদিগকে কাম্‌ড়াইও না। ( ৪ ) উহারা আমাকে কাম্‌ড়াইতেছে। ( ৫ ) আমাকে কামড়ান তোমাদের উচিত নয়।

( খ ) সংশোধন কর :—( ১ ) একঃ শ্বাঃ মাং অদংশৎ। ( ২ ) কথং যূয়ং মাং দংশসি। ( ৩ ) যুবাং তং ন দংশ। ( ৪ ) বয়ং তং অদংশম্। ( ৫ ) ভবন্তঃ তং দংশেঃ।

---

## গম্, দৃশ্, ক্রম্, সদ্, ষ্ঠিব্ ধাতু।

৫০। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে গম্-ধাতুস্থানে গচ্ছ্, দৃশ্-ধাতু-স্থানে পশ্য্, ক্রম্-ধাতুস্থানে ক্রাম্, সদ্-ধাতুস্থানে সীদ্, ষ্ঠিব্-ধাতুস্থানে ষ্ঠীব্ হয়।

### গম্-ধাতু ( পরস্মৈপদী )

( গমন করা—To go. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | গচ্ছতি | গচ্ছসি | গচ্ছামি |
| দ্বিবচন | গচ্ছতঃ | গচ্ছথঃ | গচ্ছাবঃ |
| বহুবচন | গচ্ছন্তি | গচ্ছথ | গচ্ছাবঃ |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | গচ্ছেৎ | গচ্ছেঃ | গচ্ছেয়ম্ |
| দ্বিবচন | গচ্ছেতাম্ | গচ্ছেতম্ | গচ্ছেব |
| বহুবচন | গচ্ছেয়ুঃ | গচ্ছেত | গচ্ছেম |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | গচ্ছতু | গচ্ছ | গচ্ছানি |
| দ্বিবচন | গচ্ছতাম্ | গচ্ছতম্ | গচ্ছাব |
| বহুবচন | গচ্ছন্তু | গচ্ছত | গচ্ছাম |

লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অগচ্ছৎ | অগচ্ছঃ | অগচ্ছম্ |
| দ্বিবচন | অগচ্ছতাম্ | অগচ্ছতম্ | অগচ্ছাব |
| বহুবচন | অগচ্ছন্ | অগচ্ছত | অগচ্ছাম |

(ক) সংস্কৃত কর :—(১) আজ আমরা এখানে আসিয়াছি। (আ+গম্)। (২) আমি কিছুই বুঝিতে পারিতেছি না (অব+গম্)। (৩) তাঁহারা আমার অনুগমন করিয়াছিলেন (অনু+গম্)। (৪) আমার শরীরের তাপ যাইতেছে না (অপ+গম্)। (৫) তাঁহারা গৃহ হইতে বাহির হইয়াছেন (নির্+গম্)।

(খ) সংশোধন কর :—(১) সীতালক্ষ্মণৌ রামমনুগচ্ছৎ। (২) বয়ং গৃহাৎ অনির্গচ্ছম্। (৩) যুয়ং তং প্রত্যুদ্গমেৎ। (৪) যুবামিমং মে ভ্রাতারমবগচ্ছতু। (৫) ভবন্তঃ তমনুগচ্ছ।



## ভ্বাদি—লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্।

### দৃশ্-ধাতু (পরস্মৈপদী)

(দর্শন করা—To see.)

#### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | পশ্যতি | পশ্যসি | পশ্যামি |
| দ্বিবচন | পশ্যতঃ | পশ্যথঃ | পশ্যাবঃ |
| বহুবচন | পশ্যন্তি | পশ্যথ | পশ্যামঃ |

#### বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | পশ্যেৎ | পশ্যেঃ | পশ্যেয়ম্ |
| দ্বিবচন | পশ্যেতাম্ | পশ্যেতম্ | পশ্যেব |
| বহুবচন | পশ্যেয়ুঃ | পশ্যেত | পশ্যেম |

লোট্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | পশ্যতু | পশ্য | পশ্যানি |
| দ্বিবচন | পশ্যতাম্ | পশ্যতম্ | পশ্যাব |
| বহুবচন | পশ্যন্তু | পশ্যত | পশ্যাম |

লঙ্ ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অপশ্যৎ | অপশ্যঃ | অপশ্যম্ |
| দ্বিবচন | অপশ্যতাম | অপশ্যতম্ | অপশ্যাব |
| বহুবচন | অপশ্যন্ | অপশ্যত | অপশ্যাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) আমরা ইহাই ভাল বলিয়া মনে করি। ( উৎ+দৃশ্ ) । ( ২ ) তাঁহারা আমাদের বিদ্যালয় পরিদর্শন করিয়াছেন। ( ৩ ) সমস্ত বস্তুতে ভগবান্‌কে দর্শন করাই সাধুগণের কর্ত্তব্য। ( ৪ ) বৎসগণ ! দেখ দেখ কি অপূর্ব্ব দৃশ্য। ( ৫ ) তোমরা কি তাহাকে দেখিয়াছিলে ?

( খ ) সংশোধন কর :—(১) চন্দ্রং দর্শতি শিশবঃ। (২) তে তৎ পরিপশ্যৎ। ( ৩ ) যূয়ং কিমপশ্যৎ। ( ৪ ) ঈদৃশং দৃশ্যং সর্ব্বে পশ্যেৎ । ( ৫ ) চিত্রং দর্শতে বালকাঃ ।

ক্রম্-ধাতু ( পরস্মৈপদী )

( পাদ-বিক্ষেপ করা—To walk, to step over. )

লট্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ক্রামতি | ক্রামসি | ক্রামামি |
| দ্বিবচন | ক্রামতঃ | ক্রামথঃ | ক্রামাবঃ |
| বহুবচন | ক্রামন্তি | ক্রামথ | ক্রামামঃ |

### বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ক্রামেৎ | ক্রামেঃ | ক্রামেয়ম্ |
| দ্বিবচন | ক্রামেতাম্ | ক্রামেতম্ | ক্রামেব |
| বহুবচন | ক্রামেয়ুঃ | ক্রামেত | ক্রামেম |

### লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ক্রামতু | ক্রাম | ক্রামাণি |
| দ্বিবচন | ক্রামতাম্ | ক্রামতম্ | ক্রামাব |
| বহুবচন | ক্রামন্তু | ক্রামত | ক্রামাম |

### লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অক্রামৎ | অক্রামঃ | অক্রামম্ |
| দ্বিবচন | অক্রামতাম্ | অক্রামতম্ | অক্রামাব |
| বহুবচন | অক্রামন্ | অক্রামত | অক্রামাম (ক) |

(ক) সংস্কৃত কর ঃ—(১) তাঁহারা উদ্যানে পায়চারি করিতেছেন (পরি + ক্রম্)। (২) ঐ সিংহ একটী গাভীকে আক্রমণ করিয়াছিল (আ + ক্রম্)। (৩) তিনি ঘোড়ায় চড়িয়া (অশ্বেন) গিয়াছিলেন (বি + ক্রম্)। (৪) অশ্বারোহী বীরগণ রণে বিক্রম প্রকাশ করুন (বি + ক্রম্)। (৫) বুদ্ধিবলে তুমি তাঁহাকেও অতিক্রম করিয়াছ (অতি + ক্রম্)।

---

(ক) লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ক্রম্-ধাতুর আর একটী করিয়া পদ হয়। পাণিনি, সংক্ষিপ্তসার ও কলাপ ব্যাকরণের মতে ঐ পদ—ক্রাম্যতি, ক্রাম্যতঃ, ক্রাম্যন্তি ইত্যাদি, অর্থাৎ মূলে প্রদত্ত পদগুলির ম্-এ একটী করিয়া য-ফলা হইবে। বোপদেবের মতে য-ফলা হইবে বটে, কিন্তু আকারের স্থানে অকার হইবে; যথা,—ক্রম্যতি, ক্রম্যতঃ, ক্রম্যন্তি ইত্যাদি।

( খ ) সংশোধন কর :—( ১ ) যূয়ং কথমত্র পরিক্রমসি। ( ২ ) সর্ব্বে প্রাতঃ পরিক্রমেৎ। ( ৩ ) বয়ং তং অতিক্রমৎ। ( ৪ ) কথং যুবাং মা আক্রমসি। ( ৫ ) তৌ তং অতিক্রমতু।

---

সদ্-ধাতু ( পরস্মৈপদী ) (ক)

( বিষণ্ণ হওয়া—To be sad at heart. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সীদতি | সীদসি | সীদামি |
| দ্বিবচন | সীদতঃ | সীদথঃ | সীদাবঃ |
| বহুবচন | সীদন্তি | সীদথ | সীদামঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সীদেৎ | সীদেঃ | সীদেয়ম্ |
| দ্বিবচন | সীদেতাম্ | সীদেতম্ | সীদেব |
| বহুবচন | সীদেয়ুঃ | সীদেত | সীদেম |

---

(ক) শদ্-ধাতু পরস্মৈপদী ; কিন্তু লট্ প্রভৃতি চারি বিভক্তিতে আত্মনেপদী ; অর্থ :—( ১ ) পতিত হওয়া, ( ২ ) পাতিত করা। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে শদ্-ধাতুস্থানে শীয়্ আদেশ হয়।

লট্ · শীয়তে, শীয়েতে, শীয়ন্তে ইত্যাদি।

বিধিলিঙ্—শীয়েত, শীয়েয়াতাম্, শীয়েরন্ ইত্যাদি।

লোট্—শীয়তাম্, শীয়েতাম্, শীয়ন্তাম্ ইত্যাদি।

লঙ্—অশীয়ত, অশীয়েতাম্, অশীয়ন্ত ইত্যাদি।

শীয়তে পত্রং বৃক্ষাৎ ( পততি )। শীয়তে পত্রং বৃক্ষাৎ বায়ুঃ ( পাতয়তি )।

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সীদতু | সীদ | সীদানি |
| দ্বিবচন | সীদতাম্ | সীদতম্ | সীদাব |
| বহুবচন | সীদন্তু | সীদত | সীদাম |

লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অসীদৎ | অসীদঃ | অসীদম্ |
| দ্বিবচন | অসীদতাম্ | অসীদতম | অসীদাব |
| বহুবচন | অসীদন্ | অসীদত | অসীদাম |

(ক) সংস্কৃত কর:—(১) আমরা দুইজনে টাকার অভাবে কষ্ট পাইতেছি। (২) তোমরা কেন বিষণ্ণ হইতেছ? (বি+সদ্)। (৩) হে দেবগণ! আমার প্রতি (ময়ি) প্রসন্ন হউন (প্র+সদ্)। (৪) তিনি এইখানে উপবেশন করিয়াছিলেন (নি+সদ্)। (৫) আমার অঙ্গ প্রত্যঙ্গ সকল অবসন্ন হইয়াছে (অব+সদ্)।

(খ) সংশোধন কর:—(১) স ময়ি অপ্রসদৎ। (২) ত্বং তত্র অনিসদৎ। (৩) যূয়ং কথমবসদসি। (৪) মা ভবান্নবসাদ। (৫) যুবাং ন বিসীদ।

---

ষ্ঠিব্-ধাতু (পরস্মৈপদী)

(থুথু ফেলা—To spit out.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ষ্ঠীবতি | ষ্ঠীবসি | ষ্ঠীবামি |
| দ্বিবচন | ষ্ঠীবতঃ | ষ্ঠীবথঃ | ষ্ঠীবাবঃ |
| বহুবচন | ষ্ঠীবন্তি | ষ্ঠীবথ | ষ্ঠীবামঃ |

বিধিলিঙ্—ষ্ঠীবেৎ, ষ্ঠীবেতাম্, ষ্ঠীবেয়ুঃ। লোট্—ষ্ঠীবতু, ষ্ঠীবতাম্, । লঙ্—অষ্ঠীবৎ, অষ্ঠীবতাম্, অষ্ঠীবন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা এখানে থুথু ফেলিতেছ কেন? ( ২ ) তোমরা এখানে থুথু ফেলিও না। ( ৩ ) এখানে থুথু ফেলা তাহাদের উচিত নহে। ( ৪ ) তুমি এইখানে থুথু ফেলিয়াছ। ( ৫ ) আমরা এখানে থুথু ফেলি নাই।

( খ ) সংশোধন কর :—( ১ ) কথমত্র ষ্ঠিবসি। ( ২ ) বয়মত্র ন ষ্ঠিবামি। ( ৩ ) তে অত্র ন ষ্ঠিবেৎ। ( ৪ ) রাক্ষসা রক্তং অনিষ্ঠিবৎ। ( ৫ ) ত্বমত্র অষ্ঠিবৎ।

---

### স্থা, দা, পা, ঘ্রা, ধ্মা, ম্না ধাতু।

৫১। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে স্থা-ধাতুস্থানে তিষ্ঠ্, দা-ধাতুস্থানে যচ্ছ্, পা-ধাতুস্থানে পিব্, ঘ্রা-ধাতুস্থানে জিঘ্র্, ধ্মা-ধাতুস্থানে ধম্, ম্না ধাতু-স্থানে মন্ হয়।

স্থা-ধাতু ( পরস্মৈপদী )

( অবস্থিতি করা—To exist, to lie. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তিষ্ঠতি | তিষ্ঠসি | তিষ্ঠামি |
| দ্বিবচন | তিষ্ঠতঃ | তিষ্ঠথঃ | তিষ্ঠাবঃ |
| বহুবচন | তিষ্ঠন্তি | তিষ্ঠথ | তিষ্ঠামঃ |

বিধিলিঙ্—তিষ্ঠেৎ, তিষ্ঠেতাম্, তিষ্ঠেয়ুঃ। লোট্—তিষ্ঠতু, তিষ্ঠতাম্, তিষ্ঠন্তু। লঙ্—অতিষ্ঠৎ, অতিষ্ঠতাম্, অতিষ্ঠন্।

(ক) সংস্কৃত কর :—(১) তাঁহারা দুই জনে আসন হইতে উঠিলেন ( উৎ+স্থা, অকর্ম্মক )। (২) ভগবান্ আমার হৃদয়ে অধিষ্ঠান করুন ( অধি+স্থা, সকর্ম্মক )। (৩) তোমরা এই কার্য্যের অনুষ্ঠান কর ( অনু+স্থা, সকর্ম্মক )। (৪) সংযম-বিষয়ে যত্ন করা সকলেরই কর্ত্তব্য ( আ+স্থা, সকর্ম্মক )। (৫) ভিক্ষুক ধার্ম্মিকের নিকটে উপস্থিত হইল ( উপ+স্থা, সকর্ম্মক )।

(খ) সংশোধন কর :—(১) তে আসনাৎ উত্তিষ্ঠন্। (২) ত্বমিদং গ্রামং অধিতিষ্ঠৎ। (৩) যুয়মত্র যত্নমাতিষ্ঠ। (৪) তিষ্ঠ রে মূঢ়াঃ। (৫) যুবামত্র ন তিষ্ঠেৎ।

---

দা-ধাতু ( পরস্মৈপদী )

( দান করা—To give. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | যচ্ছতি | যচ্ছসি | যচ্ছামি |
| দ্বিবচন | যচ্ছতঃ | যচ্ছথঃ | যচ্ছাবঃ |
| বহুবচন | যচ্ছন্তি | যচ্ছথ | যচ্ছামঃ |

বিধিলিঙ্—যচ্ছেৎ, যচ্ছেতাম্, যচ্ছেয়ুঃ। লোট্—যচ্ছতু, যচ্ছতাম্, যচ্ছন্তু। লঙ—অযচ্ছৎ, অযচ্ছতাম্, অযচ্ছন্।

(ক) সংস্কৃত কর :—(১) দরিদ্রকে ধন দান কর। (২) ধনবান্কে ধন দেওয়া উচিত নহে। (৩) তোমরা উহাকে কি দিতেছ? (৪) আমরা উহাকে কিছুই দিই নাই। (৫) তোমরা দুই জনে কি দিয়াছিলে?

( খ ) সংশোধন কর :—( ১ ) স মে বস্ত্রং অপ্রযচ্ছৎ। ( ২ ) ত্বং তস্মৈ কিং অপ্রযচ্ছৎ। ( ৩ ) ভিক্ষাং প্রযচ্ছ ভবন্তঃ। ( ৪ ) যুবা-মস্মৈ কিং যচ্ছতি। ( ৫ ) তৌ ইমং কিঞ্চিৎ যচ্ছতু।

### পা-ধাতু ( পরস্মৈপদী )

( পান করা—To drink. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | পিবতি | পিবসি | পিবামি |
| দ্বিবচন | পিবতঃ | পিবথঃ | পিবাবঃ |
| বহুবচন | পিবন্তি | পিবথ | পিবামঃ |

বিধিলিঙ্—পিবেৎ, পিবেতাম্, পিবেয়ুঃ। লোট্—পিবতু, পিবতাম্, পিবন্তু। লঙ্—অপিবৎ, অপিবতাম্, অপিবন্।

( ক ) সংস্কৃত কর : -( ১ ) তিনি তোমাকে সতৃষ্ণ-নয়নে দেখিতেছেন ( লোচনাভ্যাং পিবতি )। ( ২ ) ভীম দুঃশাসনের রক্ত-পান করিয়া-ছিলেন। ( ৩ ) আমরা দুগ্ধ-পান করিয়াছিলাম। ( ৪ ) তোমরা এই শীতল জল পান কর। ( ৫ ) সুরা-পান করা কাহারও উচিত নহে।

( খ ) সংশোধন কর :—দুগ্ধং পাতি বিড়ালঃ। (২) ত্বং জলমপিবৎ। (৩) বয়ং দুগ্ধং অপিবন্। ( ৪ ) তে সুরাং ন পিবেৎ। ( ৬ ) যূয়ং জলং পাহি।

ঘ্রা-ধাতু ( পরস্মৈপদী )

( আঘ্রাণ করা—To smell. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জিঘ্রতি | জিঘ্রসি | জিঘ্রামি |
| দ্বিবচন | জিঘ্রতঃ | জিঘ্রথঃ | জিঘ্রাবঃ |
| বহুবচন | জিঘ্রন্তি | জিঘ্রথ | জিঘ্রামঃ |

বিধিলিঙ্—জিঘ্রেৎ; জিঘ্রেতাম্, জিঘ্রেয়ুঃ। লোট্—জিঘ্রতু, জিঘ্রতাম্, জিঘ্রন্তু। লঙ্—অজিঘ্রৎ, অজিঘ্রতাম্, অজিঘ্রন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) পিতা পুত্রের ( ২য়া ) মস্তক ( ৭মী ) আঘ্রাণ করিলেন ( আ, উপ+ঘ্রা )। ( ২ ) তোমরা কি এই পুষ্প আঘ্রাণ করিয়াছ ? ( ৩ ) যাহারা আর অধিক দিন বাঁচিবে না ( গতায়ুষঃ ) তাহারা দীপ-নির্ব্বাণের গন্ধ পায় না ( ন জিঘ্রন্তি )। ( ৪ ) সুগন্ধি পুষ্প আঘ্রাণ করা উচিত। ( ৫ ) তোমরা সরোবরে পদ্মের গন্ধ ( আমোদং ) আঘ্রাণ কর।

( খ ) সংশোধন কর :—(১) পুষ্পমিদমাঘ্রাহি। ( ২ ) স পুষ্পমাঘ্রাতি। ( ৩ ) তৌ পুষ্পমুপজিঘ্রৎ। ( ৪ ) বয়ং পদ্মগন্ধমজিঘ্রম্। ( ৫ ) সর্ব্বে পুষ্পমাজিঘ্রেৎ।

### ধ্মা-ধাতু ( পরস্মৈপদী )

( শব্দ বা অগ্নি-সংযোগ করা—To make sound, or to blow. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ধমতি | ধমসি | ধমামি |
| দ্বিবচন | ধমতঃ | ধমথঃ | ধমাবঃ |
| বহুবচন | ধমন্তি | ধমথ | ধমামঃ |

বিধিলিঙ্—ধমেৎ, ধমেতাম্, ধমেয়ুঃ। লোট্—ধমতু, ধমতাং, ধমন্তু। লঙ্—অধমৎ, অধমতাম্, অধমন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা তখন শঙ্খ বাজাইয়াছিলে। ( ২ ) আমরাও শঙ্খ বাজাইয়াছিলাম। ( ৩ ) তোমরা দুই জনে শঙ্খ বাজাও। ( ৪ ) সন্ধ্যাকালে শঙ্খ বাজান উচিত। ( ৫ ) স্বর্ণকার স্বর্ণে অগ্নি-সংযোগ করিতেছে।

( খ ) সংশোধন কর :—(১) যূয়ং কিং ধমতি। (২) তে শঙ্খং ধমতু। ( ৩ ) যুবাং কিং অধমৎ। ( ৪ ) সর্ব্বে সায়ং শঙ্খং ধমেৎ। ( ৫ ) বয়ং শঙ্খং অধমম্।

### ম্না-ধাতু ( পরস্মৈপদী )

( অভ্যাস করা—To learn attentively. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | মনতি | মনসি | মনামি |
| দ্বিবচন | মনতঃ | মনথঃ | মনাবঃ |
| বহুবচন | মনন্তি | মনথ | মনামঃ |

বিধিলিঙ্—মনেৎ, মনেতাম্, মনেয়ুঃ। লোট্—মনতু, মনতাম্, মনন্তু।

লঙ্—অমনৎ, অমনতাম্, অমনন্।

(ক) সংস্কৃত কর:—(১) ব্রাহ্মণ সন্ধ্যা অভ্যাস করিতেছে। (২) তোমরা শাস্ত্র অভ্যাস কর। (৩) আমরা মন্ত্র অভ্যাস করিয়াছি। (৪) প্রাতঃকালে বেদ অভ্যাস করা উচিত। (৫) তোমরা কি এই মন্ত্রটী অভ্যাস করিয়াছ?

(খ) সংশোধন কর:—(১) তে মন্ত্রং মনতি। (২) যূয়ং সন্ধ্যাং মনতু। (৩) তৌ বেদমমনৎ। (৪) প্রাতে সর্ব্বে সন্ধ্যাং মনেৎ। (৫) বয়ং সন্ধ্যাং অমনৎ।

---

চম্-ধাতু (পরস্মৈপদী)

৫২। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে আ-উপসর্গের যোগে চম্-ধাতুর স্থানে চাম্ হয়।

আ-পূর্ব্ব চম্-ধাতু। (ক)

(পান করা—To sip.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | আচামতি | আচামসি | আচামামি |
| দ্বিবচন | আচামতঃ | আচামথঃ | আচামাবঃ |
| বহুবচন | আচামন্তি | আচামথ | আচামামঃ |

(ক) চম্-ধাতুর পূর্ব্বে যদি কোন উপসর্গ না থাকে, তাহা হইলে চম্-ধাতুর স্থানে চাম্ হয় না। যথা—চমতি, চমতঃ, চমন্তি ইত্যাদি। মধু চমন্তি মধুপাঃ—মাংসং চমন্তি রাক্ষসাঃ ইত্যাদি। আ-ভিন্ন অন্য উপসর্গ পূর্ব্বে থাকিলেও হয় না। যথা—বিচমতি, বিচমতঃ, বিচমন্তি ইত্যাদি।

বিধিলিঙ্‌—আচামেৎ, আচামেতাম্‌, আচামেয়ুঃ। লোট্‌—আচামতু, আচামতাম্‌, আচামন্তু। লঙ্‌—আচামৎ, আচামতাম্‌, আচামন্‌।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তোমরা এখন আচমন কর। ( ২ ) তিনি এই জলে আচমন করিয়াছেন। ( ৩ ) আমরা এই জলে আচমন করিয়াছি। ( ৪ ) সকলেরই আচমন করা উচিত। ( ৫ ) আমরা আচমন করিতেছি।

( খ ) সংশোধন কর :—( ১ ) ত্বং কথং অনেন জলেন আচমসি। ( ২ ) তে আচমতু। (৩) বয়মাচমৎ। (৪) সর্ব্বে আচমেৎ। (৫) বয়মাচমতি।

---

## গুহ্‌-ধাতু ( উভয়পদী )

( গোপন করা, আবরণ করা—to conceal. ) ( ক )

৫৩। লট্‌ প্রভৃতি চারি বিভক্তিতে গুহ্‌-ধাতুস্থানে গূহ্‌ হয়।

লট্‌।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | গূহতি | গূহসি | গূহামি |
| দ্বিবচন | গূহতঃ | গূহথঃ | গূহাবঃ |
| বহুবচন | গূহন্তি | গূহথ | গূহামঃ |

লট্‌—আত্মনেপদ—গূহতে, গূহেতে, গূহন্তে।

বিধিলিঙ্‌—পরস্মৈপদ—গূহেৎ, গূহেতাম্‌, গূহেয়ুঃ।

---

( ক ) উপ-পূর্ব্বক গুহ্‌-ধাতুর অর্থ, আলিঙ্গন করা—যথা—উপগূহতি পুত্রং পিতা।

বিধিলিঙ্—আত্মনেপদ—গূহেত গূহেয়াতাম্ গূহেরন্।

লোট্—পরস্মৈপদ—গূহতু গূহতাম্ গূহন্তু।

লোট্—আত্মনেপদ—গূহতাম্ গূহেতাম্ গূহন্তাম্।

লঙ্—পরস্মৈপদ—অগূহৎ অগূহতাম্ অগূহন্।

লঙ্—আত্মনেপদ—অগূহত অগূহেতাম্ অগূহন্ত।

(ক) সংস্কৃত কর :—(১) গুপ্ত বিষয় গোপন করা উচিত। (২) কেন তুমি ইহা গোপন করিতেছ ? (৩) তোমরা কিছুই গোপন করিও না। (৪) তাহারা শত্রুগণের মৃতদেহে রণস্থল আচ্ছাদিত করিল। (৫) রামলক্ষ্মণ শরজালে চতুর্দ্দিক্ আচ্ছন্ন করিলেন।

(খ) সংশোধন কর :—(১) কূর্ম্ম অঙ্গানি গোহতি। (২) ত্বং কথমিদমনিগুহৎ। (৩) বয়ং তৎ ন অগূহম্। (৪) যূয়মেতৎ ন হেৎ। (৫) যুবামিদং ন নিগূহ।

## প্রশ্ন—ভ্বাদি।

১। ভ্বাদিগণীয় ধাতুর উত্তর লট্ প্রভৃতি চারি বিভক্তিতে কি হয় ?

২। কোন্ ধাতু ভ্বাদিগণীয় অথবা তুদাদিগণীয়, তাহা রূপ দেখিয়া কিরূপে বুঝা যায় ?

৩। কিরূপ ভ্বাদিগণীয় ধাতুর গুণ হয় ?

৪। নিন্দ্+লট্ তি=নেন্দতি ; ঈহ্+লট্ তে=এহতে ; এইরূপ পদ হয় কি না লেখ এবং কারণ দেখাও।

৫। কোন্ কোন্ ভ্বাদিগণীয় ধাতুর লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দন্ত্য ন-কারের লোপ হয় ?

৬। নিম্ন-লিখিত ধাতুগুলির স্থানে কোন্ কোন্ বিভক্তিতে কি কি আদেশ হয় ?—

দৃশ্, সদ্, ষ্ঠিব্, স্থা, দা, পা, স্থা, ধ্মা, ম্না ও গুহ্।

৭। কেবল চম্-ধাতুর, আপূর্ব্বক চম্-ধাতুর এবং বিপূর্ব্বক চম্-ধাতুর উত্তর লট্ তি করিলে কি কি পদ হইবে ?

৮। নিম্ন-লিখিত ধাতুগুলি কোন্ পদী ? উহাদের অর্থ কি ? উহাদের মধ্যে প্রত্যেকটী লইয়া এক একটী বাক্য রচনা কর :—

গুহ্, আ+চম্, ষ্ঠিব্, ক্রম্, স্বন্জ্ দন্শ্, স্মৃ, জি।

৯। নিম্ন-লিখিত ধাতুগুলির লট্, বিধিলিঙ্, লোট্ ও লঙ্ বিভক্তির মধ্যম পুরুষের একবচনে কি কি পদ হয় ?—

সেব্, জি, স্মৃ, বৃং, সন্জ্ স্বন্জ্, ক্রম্, ধ্মা।

১০। ক্রম্ ধাতুর রূপ-বিষয়ে কিরূপ মতাভেদ আছে ?

---

## দিবাদি।

৫৪। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, এই চারি বিভক্তিতে দিবাদি-গণীয় ধাতুর উত্তর য ( শ্যন্ ) আগম হয়।

### নৃত্-ধাতু ( পরস্মৈপদী )।

( নৃত্য করা—To dance. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নৃত্যতি | নৃত্যসি | নৃত্যামি |
| দ্বিবচন | নৃত্যতঃ | নৃত্যথঃ | নৃত্যাবঃ |
| বহুবচন | নৃত্যন্তি | নৃত্যথ | নৃত্যামঃ |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নৃত্যেৎ | নৃত্যেঃ | নৃত্যেয়ম্ |
| দ্বিবচন | নৃত্যেতাম্ | নৃত্যেতম্ | নৃত্যেব |
| বহুবচন | নৃত্যেয়ুঃ | নৃত্যেত | নৃত্যেব |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নৃত্যতু | নৃত্য | নৃত্যানি |
| দ্বিবচন | নৃত্যতাম্ | নৃত্যতম্ | নৃত্যাব |
| বহুবচন | নৃত্যন্তু | নৃত্যত | নৃত্যাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনৃত্যৎ | অনৃত্যঃ | অনৃত্যম্ |
| দ্বিবচন | অনৃত্যতাম্ | অনৃত্যতম্ | অনৃত্যাব |
| বহুবচন | অনৃত্যন্ | অনৃত্যত | অনৃত্যাম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) ঐ ময়ূরগুলি কেমন নাচিতেছে ? ( ২ ) ঐ ভল্লূকটী নাচিয়াছিল। ( ৩ ) তোমরা নাচিয়াছিলে। ( ৪ ) তাহারা এখন নাচুক। ( ৫ ) এখন তাহাদের নাচা উচিত নহে।

( খ ) সংশোধন কর :—( ১ ) তে নর্ত্তন্তি। ( ২ ) যূয়ং নৃত্যসি। ( ৩ ) বয়মনর্ত্তৎ। ( ৪ ) তৌ নৃত্যতু। ( ৫ ) যূয়মধুনা ন নৃত্যেৎ।

## বিদ্-ধাতু ( আত্মনেপদী )।

( থাকা—To exist. )

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিদ্যতে | বিদ্যসে | বিদ্যে |
| দ্বিবচন | বিদ্যেতে | বিদ্যেথে | বিদ্যাবহে |
| বহুবচন | বিদ্যন্তে | বিদ্যধ্বে | বিদ্যামহে |

### বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিদ্যেত | বিদ্যেথাঃ | বিদ্যেয় |
| দ্বিবচন | বিদ্যেয়াতাম | বিদ্যেয়াথাম্ | বিদ্যেবহি |
| বহুবচন | বিদ্যেরন্ | বিদ্যেধ্বম্ | বিদ্যেমহি |

### লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিদ্যতাম্ | বিদ্যস্ব | বিদ্যৈ |
| দ্বিবচন | বিদ্যেতাম্ | বিদ্যেথাম্ | বিদ্যাবহৈ |
| বহুবচন | বিদ্যন্তাম্ | বিদ্যধ্বম্ | বিদ্যামহৈ |

### লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবিদ্যত | অবিদ্যথাঃ | অবিদ্যে |
| দ্বিবচন | অবিদ্যেতাম্ | অবিদ্যেথাম্ | অবিদ্যাবহি |
| বহুবচন | অবিদ্যন্ত | অবিদ্যধ্বম্ | অবিদ্যামহি |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তাঁহার মাতাপিতা আছেন। ( ২ ) তোমার

কয়টী ভাই আছে ? (৩) এই বৃক্ষে তিনটী লতা ছিল। (৪) তোমরা এইখানে থাক। ( ৫ ) তোমাদের এইখানে থাকাই উচিত।

( খ ) সংশোধন কর :—কুত্র বিষ্যসে ভবান্। (২) তে অত্র বিষ্যস্তু। (৩) যূয়ং তত্র বিষ্যতাম্। (৪) বয়ং তত্র অবিষ্যত। (৫) তৌ অত্র বিষ্যেত।

---

## দিব্ ও সিব্ ধাতু।

৫৫। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে, দিব্ স্থানে দীব্ ও সিব্ স্থানে সীব্ হয়।

দিব্-ধাতু ( পরস্মৈপদী )।
( দীপ্তি পাওয়া—To glitter. )
( ক্রীড়া করা—To play. )

সিব্-ধাতু ( পরস্মৈপদী )।
( সেলাই করা—To sew. )

| | লট্। | লট্। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | দীব্যতি | সীব্যতি |
| দ্বিবচন | দীব্যতঃ | সীব্যতঃ |
| বহুবচন | দীব্যন্তি | সীব্যন্তি |

দিব্-ধাতু :—

বিধিলিঙ্—দীব্যেৎ দীব্যেতাম্ দীব্যেয়ুঃ।
লোট্—দীব্যতু দীব্যতাম্ দীব্যন্তু।
লঙ্—অদীব্যৎ অদীব্যতাম্ অদীব্যন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তাহারা পাশা ( অক্ষৈঃ অথবা অক্ষান্ )

খেলিতেছে (২)। যুধিষ্ঠির শকুনির সহিত পাশা খেলিয়াছিলেন। (৩) আমরা পাশা খেলিয়াছি। (৪) তোমরা পাশা খেল। (৫) এখন পাশা খেলা তাহাদের উচিত নয়।

( খ ) সংশোধন কর :—( ১ ) তে অত্র দিব্যতি। (২) যূয়ং কুত্র দিব্যসি। ( ৩ ) তৌ তত্র দিব্যতু। ( ৪ ) বয়ং তত্র অদিব্যং। ( ৫ ) যুবামত্র দিব্যেৎ।

সিব্-ধাতু :—

বিধিলিঙ্—সীব্যেৎ সীব্যেতাম্ সীব্যেয়ুঃ।

লোট্—সীব্যতু সীব্যতাম্ সীব্যন্তু।

লঙ্—অসীব্যৎ অসীব্যতাম্ অসীব্যন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তাঁহারা কাপড় সেলাই করিতেছেন। ( ২ ) তোমরা কি সেলাই করিতেছ ? (৩) তোমরা কাপড় সেলাই কর। ( ৪ ) আমরা কাপড় সেলাই করিয়াছি। (৫) তাহাদের এখন কাপড় সেলাই করা উচিত।

( খ ) সংশোধন কর :—(১) যূয়ং বস্ত্রং সিব্যতি। (২) তৌ বস্ত্রং সিব্যেং। ( ৩ ) তে বস্ত্রং সিব্যতু। ( ৪ ) যূয়ং বস্ত্রমসিব্যং। (৫) বয়ং বস্ত্রমসিব্যন্।

জন্ ও ব্যধ্ ধাতু।

৫৬। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে জন্-স্থানে জা ও ব্যধ্-স্থানে বিধ্ হয়।

জন্-ধাতু ( আত্মনেপদী )। ব্যধ্-ধাতু ( পরস্মৈপদী )।

( জন্মান—To grow. ) ( বিদ্ধ করা—To pierceints. )

| | লট্। | লট। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | জায়তে | বিধ্যতি |
| দ্বিবচন | জায়েতে | বিধ্যতঃ |
| বহুবচন | জায়ন্তে | বিধ্যন্তি |

জন্-ধাতু :—

বিধিলিঙ্—জায়েত জায়েয়াতাম্ জায়েরন্।

লোট্—জায়তাম্ জায়েতাম্ জায়ন্তাম্।

লঙ্—অজায়ত অজায়েতাম্ অজায়ন্ত।

( ক ) সংস্কৃত কর :—(১) প্রত্যহ অনেক লোক জন্মিতেছে। (২) তাহার দুইটী পুত্র জন্মিয়াছিল। ( ৩ ) তোমরা এইখানে জন্মিয়াছিলে। ( ৪ ) তোমার তিন কন্যা হউক। ( ৫ ) তুমি কোথায় জন্মিয়াছিলে ?

( খ ) সংশোধন কর : - ( ১ ) যে জায়ন্তি তে ম্রিয়ন্তে। ( ২ ) তস্য দ্বৌ পুত্রৌ অজায়ৎ। ( ৩ ) ত্বমত্র অজায়ৎ। ( ৪ ) তব পুত্রো জায়তু। ( ৫ ) তৌ অত্র অজায়ত।

ব্যধ্-ধাতু :—

বিধিলিঙ্—বিধ্যেৎ বিধ্যেতাম্ বিধ্যেয়ুঃ।

লোট্—বিধ্যতু বিধ্যতাম্ বিধ্যন্তু।

লঙ—অবিধ্যৎ অবিধ্যতাম্ অবিধ্যন্।

( ক ) সংস্কৃত কর :—( ১ ) তাঁহারা ঐ মৃগটীকে বাণ দ্বারা বিদ্ধ করিতেছেন। ( ২ ) তোমরা কি বিদ্ধ করিতেছ ? ( ৩ ) উহাকে বিদ্ধ করিও না। ( ৪ ) আমরা ঐ মৃগটীকে বিদ্ধ করিয়াছিলাম। ( ৫ ) তোমরাও উহাকে বিদ্ধ করিয়াছ।

( খ ) সংশোধন কর :—( ১ ) ত্বং কথং মাং বিদ্ধতি। ( ২ ) যূয়ং কথং মামবিদ্ধং। ( ৩ ) বয়ং তং অবিদ্ধন্। ( ৪ ) যুবাং তং ন বিদ্ধতু। ( ৫ ) তে তং বিদ্ধেৎ।

---

## ৠ-কারান্ত ধাতু।

৫৭। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দীর্ঘ ৠ-কারান্ত ধাতুর ৠ-কারের স্থানে ঈর্ হয়।

| | জৄ ধাতু ( পরস্মৈপদী )। ( জীর্ণ হওয়া—To be digested or shattered. ) | দৄ ধাতু ( পরস্মৈপদী )। ( বিদীর্ণ করা—To split. ) |
|---|---|---|
| | লট্। | লট্। |
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | জীর্য্যতি | দীর্য্যতিঃ |
| দ্বিবচন | জীর্য্যতঃ | দীর্য্যতঃ |
| বহুবচন | জীর্য্যন্তি | দীর্য্যন্তি |

জৄ ধাতু :—

বিধিলিঙ্—জীর্য্যেৎ জীর্য্যেতাম্ জীর্য্যেয়ুঃ।

লোট্—জীর্য্যতু জীর্য্যতাম্ জীর্য্যন্তু।

লঙ্—অজীর্য্যৎ অজীর্য্যতাম্ অজীর্য্যন্।

(ক) সংস্কৃত কর :—(১) গুরুপাক দ্রব্য শীঘ্র জীর্ণ হয় না। (২) তোমার দন্তগুলি যেন জীর্ণ না হয়। (৩) ভুক্ত বস্তু শীঘ্রই জীর্ণ হউক। (৪) ঐ বৃদ্ধের শরীর জীর্ণ হইয়াছে। (৫) আমি রোগে জীর্ণ হইয়াছি।

(খ) সংশোধন কর :—(১) "তদন্নমপি ভোক্তব্যং জীর্য্যতে যদনাময়ম্"। (২) স অন্নং শীঘ্রং জীর্য্যতি। (৩) তে ভুক্তবস্তুং ন অজীর্য্যং। (৪) ভবান্ অন্নং জীর্য্য। (৫) কথং তে দন্তা জীর্য্যন্তে।

দৃ ধাতু :—

বিধিলিঙ্—দীর্য্যেৎ দীর্য্যেতাম্ দীর্য্যেয়ুঃ।

লোট্—দীর্য্যতু দীর্য্যতাম্ দীর্য্যন্তু।

লঙ্—অদীর্য্যৎ অদীর্য্যতাম্ অদীর্য্যন্।

(ক) সংস্কৃত কর :—(১) শোকে আমার হৃদয় বিদীর্ণ করিয়াছে। (২) তাঁহারা অস্ত্রদ্বারা পর্ব্বত বিদীর্ণ করিলেন। (৩) তুমি এখনই ইহাকে বিদীর্ণ কর। (৪) দুশ্চিন্তা আমার হৃদয় বিদীর্ণ করিতেছে। (৫) ইহা বিদীর্ণ করা তোমাদের উচিত নহে।

(খ) সংশোধন কর :—(১) যুয়ং কথমিদং বিদির্য্যসি। (২) তে পর্ব্বতং অবিদীর্য্যং (৩)। বয়মপি তং অবিদীর্য্যন্। (৪) যুবামেতং মা বিদীর্য্য। (৫) তে তং ন বিদির্য্যেৎ।

---

## শমাদি ।

৫৮। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে শম্ প্রভৃতি ( ৯ ) ধাতুর অকার স্থানে আকার হয়।

### শম্-ধাতু ( পরস্মৈপদী ) ।

( উপশম হওয়া—To be calm and quiet. )

লট্ ।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | শাম্যতি |
| দ্বিবচন | শাম্যতঃ |
| বহুবচন | শাম্যন্তি |

বিধিলিঙ্—শাম্যেৎ শাম্যেতাম্ শাম্যেয়ুঃ।

লোট্—শাম্যতু শাম্যতাম্ শাম্যন্তু।

লঙ্—অশাম্যৎ অশাম্যতাম্ অশাম্যন্।

(ক) সংস্কৃত কর :—( ১ ) বৃষ্টি শান্ত হইয়াছে। (২) শত্রুগণ শান্ত হইয়াছে। (৩) তোমরা শান্ত হও। (৪) তাহাদের শান্ত হওয়া উচিত। ( ৫ ) দুর্জ্জনেরা শীঘ্র শান্ত হয় না।

(খ) সংশোধন কর :—( ১ ) অগ্নিঃ অপ্রশাম্যৎ। (২) যূয়ং কথমশাম্যৎ। ( ৩ ) শাম্যতু যুবাং। ( ৪ ) শাম্যেৎ ভবন্তঃ। ( ৫ ) ন কথং শাম্যসি ভবান্।

( ৯ ) শম্, শ্রম্, ভ্রম্, তম্, ক্ষম্, দম্, ক্লম্, মদ্।

## ও কারান্ত ধাতু।

৫৯। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ও-কারান্ত ধাতুর ওকারের লোপ হয়।

সো-ধাতু ( পরস্মৈপদী )।

( বিনাশ বা খণ্ড করা—To destroy, kill. )

লট্।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | স্যতি |
| দ্বিবচন | স্যতঃ |
| বহুবচন | স্যন্তি |

বিধিলিঙ্—স্যেৎ স্যেতাম্ স্যেয়ুঃ।
লোট্—স্যতু স্যতাম্ স্যন্তু।
লঙ্—অস্যৎ অস্যতাম্ অস্যন্।

(ক) সংস্কৃত কর :—( ১ ) সে জল-পান করিতে চেষ্টা করিতেছে ( বি+অব+সো )। (২)তোমরা জল-পানের উদ্যোগ করিয়াছিলে ? (ঐ)। ( ৩ ) তোমরা কিসের উদ্যোগ করিতেছ ? ( ঐ )। ( ৪ ) তোমরা ইহার উদ্যোগ কর (ঐ)। ৫) আমরা ইহার উদ্যোগ করিতেছি।

(খ) সংশোধন কর :—( ১ ) স কিং ব্যবস্যৎ। (২) তে কিং অব্যবস্যন্। ( ৩ ) যূয়ং ন ব্যবসেৎ। (৪) তৌ ব্যবসতু। (৫) বয়ং ব্যবস্যতি।

---

## প্রশ্ন—দিবাদি।

১। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে দিবাদিগণীয় ধাতুর উত্তর কি হয়?

২। লট্ প্রভৃতি চারি বিভক্তিতে জন্ ও ব্যধ্ ধাতুর স্থানে কি হয়?

৩। দুইটী দিবাদিগণীয় দীর্ঘ ঋ-কারান্ত ধাতুর নাম কর। উহাদের রূপে কি বিশেষ কার্য্য হয়?

৪। শমাদি ধাতু কি কি? উহাদের কি বিশেষ কার্য্য হয়?

৫। দিবাদিগণীয় ও-কারান্ত ধাতুর কি বিশেষ কার্য্য হয়?

৬। দিব্যতি—এই পদে কি ভুল আছে? ঐ ভুল কেন হইল? আর কোন্ ধাতুর ঐ প্রকার রূপ হয়?

৭। নিম্ন-লিখিত ধাতুগুলি কোন্‌পদী, উহাদের অর্থ কি এবং উহাদের লট্, বিধিলিঙ্, লোট্ ও লঙ্ বিভক্তির মধ্যম পুরুষের এক বচনে কি পদ হয়? দিব্, জন্, ব্যধ্, জৄ, শম্ এবং সো।

৮। নিম্ন-লিখিত ধাতুগুলির প্রত্যেকটী প্রয়োগ করিয়া এক একটী বাক্য রচনা কর:—সিব্, জন্, জৄ, দৄ এবং শম্।

## স্বাদি।

৬০। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে স্বাদিগণীয় ধাতুর উত্তর নু ( শ্নু ) আগম হয়।

৬১। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স্, অম্, এই কয় বিভক্তি ( ক ) পরে থাকিলে নু-স্থানে নো হয়।

---

( ক ) অর্থাৎ যাহাদের প্ ইৎ হয়।

## সু-ধাতু ( উভয়পদী )।

( পীড়া দেওয়া—To trouble. )

### লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সুনোতি | সুনোষি | সুনোমি |
| দ্বিবচন | সুনুতঃ | সুনুথঃ | সুনুবঃ ( ১০ ) |
| বহুবচন | সুন্বন্তি | সুনুথঃ | সুনুমঃ ( ১০ ) |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সুনুতে | সুনুষে | সুন্বে |
| দ্বিবচন | সুন্বাতে | সুন্বাথে | সুনুবহে ( ১০ ) |
| বহুবচন | সুন্বতে | সুনুধ্বে | সুনুমহে ( ১০ ) |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সুনুয়াৎ | সুনুয়াঃ | সুনুয়াম্ |
| দ্বিবচন | সুনুয়াতাম্ | সুনুয়াতাম্ | সুনুয়াব |
| বহুবচন | সুনুয়ুঃ | সুনুয়াত | সুনুয়াম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | সুন্বীত | সুন্বীথাঃ | সুন্বীয় |
| দ্বিবচন | সুন্বীয়াতাম্ | সুন্বীয়াথাম্ | সুন্বীবহি |
| বহুবচন | সুন্বীরন্ | সুন্বীধ্বম্ | সুন্বীমহি |

---

( ১০ ) যদি সু ব্যঞ্জনবর্ণে মিলিত না হয়, তাহা হইলে বৈয়াকরণেরা বিকল্পে উকারের লোপ করেন। যথা, সুন্বঃ সুনুবঃ ইত্যাদি।

লোট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্নুনোতু | স্নুনু | স্নুনবানি |
| দ্বিবচন | স্নুনুতাম্ | স্নুনুতম্ | স্নুনবাব |
| বহুবচন | স্নুন্বন্তু | স্নুনুত | স্নুনবাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্নুনুতাম্ | স্নুনুষ্ব | স্নুনবৈ |
| দ্বিবচন | স্নুন্বাতাম্ | স্নুন্বাথাম্ | স্নুনবাবহৈ |
| বহুবচন | স্নুন্বতাম্ | স্নুনুধ্বম্ | স্নুনবামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্নুনোৎ | অস্নুনোঃ | অস্নুনবম্ |
| দ্বিবচন | অস্নুনুতাম্ | অস্নুনুতম্ | অস্নুনুব ( ১১ ) |
| বহুবচন | অস্নুন্বন্ | অস্নুনুত | অস্নুনুম ( ১১ ) |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্নুনুত | অস্নুনুথাঃ | অস্নুন্বি |
| দ্বিবচন | অস্নুন্বাতাম্ | অস্নুন্বাথাম্ | অস্নুনুবহি (১১) |
| বহুবচন | অস্নুন্বত | অস্নুনুধ্বম | অস্নুনুমহি (১১) |

৬২। যদি নু ব্যঞ্জনবর্ণের সহিত মিলিত থাকে, তাহা হইলে আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, অম্ এই কয় ( ক ) ভিন্ন বিভক্তির স্বরবর্ণ পরে থাকিলে নু-স্থানে নুব্ হয়।

( ১১ ) যদি নু ব্যঞ্জনবর্ণে মিলিত না হয়, তাহা হইলে বৈয়াকরণেরা বিকল্পে উকারের লোপ করেন। যথা, অস্নুম্ব অস্নুনুব ইত্যাদি।

( ক ) অর্থাৎ যাহাদের প্ ইৎ হয়।

(ক) সংস্কৃত কর :—(১) আপনার অভিপ্রায় কি? (অভি+প্র+ই; কিমভিপ্রৈতি ভবান্)। (২) তুমি কেন এখান হইতে চলিয়া যাইতেছ? (অপ+ই)। (৩) তুমি পুনর্ব্বার আমাদের বাড়ীতে আসিলে না কেন? (সম্+আ+ই)। (৪) আপনিও ইহা জানেন (অব+ই)। (৫) সূর্য্য উদিত হইয়াছে (উৎ+ই)।

(খ) সংশোধন কর :—(১) স অপেতি। (২) ত্বং উপেতু। (৩) বয়মেতৎ অবৈতি। (৪) তে উদন্তি। (৫) শিষ্যা গুরুমুপৈতি।

লট্ প্রভৃতি চারি বিভক্তিতে অস্ ও হন্ ধাতুর যে রূপ হয়, তাহা ক্রমে প্রদর্শিত হইতেছে।

অস্-ধাতু (পরস্মৈপদী)

(হওয়া, থাকা—To be.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অস্তি | অসি | অস্মি |
| দ্বিবচন | স্তঃ | স্থঃ | স্বঃ |
| বহুবচন | সন্তি | স্থ | স্মঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্যাৎ | স্যাঃ | স্যাম্ |
| দ্বিবচন | স্যাতাম্ | স্যাতম্ | স্যাব |
| বহুবচন | স্যুঃ | স্যাত | স্যাম |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অস্তু | এধি | অসানি |
| দ্বিবচন | স্তাম্ | স্তম্ | অসাব |
| বহুবচন | সন্তু | স্ত | অসাম |

লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | আসীৎ | আসীঃ | আসম্ |
| দ্বিবচন | আস্তাম্ | আস্তম্ | আস্ব |
| বহুবচন | আসন্ | আস্ত | আস্ম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) উত্তর-দিকে হিমালয়-নামক এক পর্ব্বত আছে। ( ২ ) সেই রাজার তিন পুত্র ছিল। ( ৩ ) আমিও সেখানে ছিলাম। ( ৪ ) ল পরে থাকিলে তবর্গ-স্থানে লকার হয়। ( ৫ ) তাহাই হউক।

( খ ) সংশোধন কর :—( ১ ) হা হতোঽস্মি বয়ম্। ( ২ ) তস্য পঞ্চ পুত্রা আসীৎ। (৩ ) বয়ং তত্র আসম্। (৪) যূয়ং কথং ভীতেঽসি। ( ৫ ) অস্তু তে ভীতাঃ।

## হন্-ধাতু ( পরস্মৈপদী )

( বিনাশ করা—To kill. )

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | হন্তি | হংসি | হন্মি |
| দ্বিবচন | হতঃ | হথঃ | হন্বঃ |
| বহুবচন | ঘ্নন্তি | হথ | হন্মঃ |

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | হন্যাৎ | হন্যাঃ | হন্যাম্ |
| দ্বিবচন | হন্যাতাম্ | হন্যাতম্ | হন্যাব |
| বহুবচন | হন্যুঃ | হন্যাত | হন্যাম |

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | হন্তু | জহি | হনানি |
| দ্বিবচন | হতাম্ | হতম্ | হনাব |
| বহুবচন | | হত | হনাম |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অহন্ | অহন্ | অহনম্ |
| দ্বিবচন | অহতাম্ | অহতম্ | অহন্ব |
| বহুবচন | অঘ্নন্ | অহত | অহন্ম |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) রাক্ষসেরা বনে যজ্ঞের বিঘ্ন করিতেছে ( বি+হন্ )। ( ২ ) তোমরা আমার প্রার্থনা বিফল করিও না ( বি+হন্ )। (৩) কেন উহাকে আঘাত করিতেছ ( আ+হন্ ) ?

( ৪ ) তাহারা বাজনা বাজাইয়াছিল ( আ+হন্ )। ( ৫ ) তোমরা শত্রুসৈন্য নিহত কর ( নি+হন্ )।

( খ ) সংশোধন কর ঃ—( ১ ) তে শত্রুং হন্তি। (২) স শত্রুং অনিহনৎ। ( ৩ ) ত্বং শত্রুং হন। ৪) নিরস্ত্রং ন হনেৎ। (৫) বয়ং তং হনামঃ।

বিদ্-ধাতু ( পরস্মৈপদী )

( জানা—To know. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বেত্তি | বেৎসি | বেদ্মি |
| দ্বিবচন | বিত্তঃ | বিত্থঃ | বিদ্বঃ |
| বহুবচন | বিদন্তি | বিত্থ | বিদ্মঃ (২১) |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিদ্যাৎ | বিদ্যাঃ | বিদ্যাম্ |
| দ্বিবচন | বিদ্যাতাম্ | বিদ্যাতম্ | বিদ্যাব |
| বহুবচন | বিদ্যুঃ | বিদ্যাত | বিদ্যাম |

( ২১ ) লটের পরস্মৈপদে বিদ্-ধাতুর আর এক রূপ হইয়া থাকে। যথা,

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বেদ | বেত্থ | বেদ |
| দ্বিবচন | বিদতুঃ | বিদথুঃ | বিদ্ব |
| বহুবচন | বিদুঃ | বিদ | বিদ্ম |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বেত্তু | বিদ্ধি | বেদানি |
| দ্বিবচন | বিত্তাম্ | বিত্তম্ | বেদাব |
| বহুবচন | বিদন্তু | বিত্ত | বেদাম (২২) |

লঙ্।

৫৬। বিদ্-ধাতুর লঙের অন্ স্থানে বিকল্পে উস্ হয়।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবেৎ | অবেৎ (২৩) | অবেদম্ |
| দ্বিবচন | অবিত্তাম | অবিত্তম্ | অবিদ্ব |
| বহুবচন | অবিদুঃ, অবিদন্ | অবিত্ত | অবিদ্ম |

(ক) সংস্কৃত কর:—(১) আমরা ইহা জানিতাম না। (২) তোমরা কি ইহা জানিতে না? (৩) তাহারা আমার পরাক্রম জানুক। (৪) তাহারা ইহা জানে না। (৫) তাহাদের ইহা জানা উচিত।

(খ) সংশোধন কর:—(১) ভবানেতৎ বেৎসি। (২) ত্বমেতৎ বেদ। (৩) যূয়মিদং বিত্থাং। (৪) স ইদমবেদৎ। (৫) যুবামিদং বিদাঙ্কুরু।

(২২) পক্ষান্তরে লোট্ বিভক্তিতে বিদ্‌ধাতুর স্থানে বিদাঙ্ক্ হয় এবং কৃ-ধাতুর ন্যায় রূপ হয়। যথা,

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিদাঙ্করোতু | বিদাঙ্কুরু | বিদাঙ্করবাণি |
| দ্বিবচন | বিদাঙ্কুরুতাম্ | বিদাঙ্কুরুতম্ | বিদাঙ্করবাব |
| বহুবচন | বিদাঙ্কুর্বন্তু | বিদাঙ্কুরুত | বিদাঙ্করবাম |

(২৩) বৈয়াকরণগণ লঙের স্ বিভক্তিতে ধাতুর ত দ্ স্থানে বিকল্পে বিসর্গ করিয়া দুই পদ সিদ্ধ করেন। যথা, অবেঃ, অবেৎ।

## উ-কারান্ত।

৯৭। তি, সি, মি, তু, দ্, স্ এই ছয় বিভক্তিতে ধাতুর অন্তস্থিত উ-কারের বৃদ্ধি হয়।

### নু-ধাতু (পরস্মৈপদী)

(স্তব করা—To pray.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নৌতি | নৌষি | নৌমি |
| দ্বিবচন | নুতঃ | নুথঃ | নুবঃ |
| বহুবচন | নুবন্তি | নুথ | নুমঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নুয়াৎ | নুয়াঃ | নুয়াম্ |
| দ্বিবচন | নুয়াতাম্ | নুয়াতম্ | নুয়াব |
| বহুবচন | নুয়ুঃ | নুয়াত | নুয়াম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নৌতু | নুহি | নবানি |
| দ্বিবচন | নুতাম্ | নুতম্ | নবাব |
| বহুবচন | নুবন্তু | নুত | নবাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনৌৎ | অনৌঃ | অনবম্ |
| দ্বিবচন | অনুতাম্ | অনুতম্ | অনুব |
| বহুবচন | অনুবন্ | অনুত | অনুম |

( ক ) সংস্কৃত কর :—(১) আমি শিবের স্তব করিতেছি। ( ২ ) তোমরা বিষ্ণুর স্তব কর। (৩) তাঁহারা কালীর স্তব করিয়াছেন। (৪) তোমরা দুর্গার স্তব করিয়াছ। ( ৫ ) ভগবতীর স্তব করা উচিত।

( খ ) সংশোধন কর :—( ১ ) তে হরিং নৌতি। ( ২ ) যূয়ং কং নৌসি। ( ৩ ) স হরিং নুবতু। ( ৪ ) সর্ব্বে হরিং নুয়াৎ। ( ৫ ) ত্বং শিবং অনৌৎ।

## স্তু, রু ও তু ধাতু।

৯৮। তি, সি, মি, তু, দ্, স্ এই ছয় বিভক্তিতে স্তু, রু, তু এই তিন ধাতুর উত্তর বিকল্পে ঈ হয়; ঐ ঈকার পরে থাকিলে উকারের গুণ হয়।

### স্তু-ধাতু ( উভয়পদী )

( স্তুতি করা –To pray. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্তবীতি, স্তৌতি | স্তবীষি, স্তৌষি | স্তবীমি, স্তৌমি |
| দ্বিবচন | স্তুতঃ ( ক ) | স্তুথঃ | স্তুবঃ |
| বহুবচন | স্তুবন্তি | স্তুথ | স্তুমঃ |

( ক ) পাণিনির মতে লট্, লোট্, লঙ্, বিধিলিঙের ব্যঞ্জনাদি বিভক্তি পরে থাকিলে বিকল্পে ঈ হয়। অতএব তাঁহার মতে স্তুতঃ, স্তুবীতঃ এইরূপ দুইটী করিয়া পদ হয়। স্তুথঃ স্তুবীথঃ। স্তুবঃ স্তুবীবঃ। স্তুমঃ স্তুবীমঃ। স্তুতে স্তুবীতে। স্তুষে স্তুবীষে। স্তুধ্বে স্তুবীধ্বে। স্তুবহে স্তুবীবহে। স্তুমহে স্তুবীমহে। বিধিলিঙ—স্তুয়াৎ স্তুবীয়াৎ ইত্যাদি। লোট্—স্তুতাম্ স্তুবীতাম্। স্তুহি স্তুবীহি। স্তুতম্ স্তুবীতম্। স্তুত স্তুবীত। লঙ্—অস্তুতাম্ অস্তুবীতাম্। অস্তুতম্ অস্তুবীতম্। অস্তুত অস্তুবীত। অস্তুব অস্তুবীব। অস্তুম অস্তুবীম। আত্মনেপদেও এইরূপ। মূলে যে রূপ প্রদর্শিত হইল, তাহা বোপদেবের মত।

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | স্তুতে | স্তুষে | স্তুবে |
| দ্বিবচন | স্তুবাতে | স্তুবাথে | স্তুবহে |
| বহুবচন | স্তুবতে | স্তুধ্বে | স্তুমহে |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্তুয়াৎ | স্তুয়াঃ | স্তুয়াম্ |
| দ্বিবচন | স্তুয়াতাম্ | স্তুয়াতম্ | স্তুয়াব |
| বহুবচন | স্তুয়ুঃ | স্তুয়াত | স্তুয়াম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্তুবীত | স্তুবীথাঃ | স্তুবীয় |
| দ্বিবচন | স্তুবীয়াতাম্ | স্তুবীয়াথাম্ | স্তুবীবহি |
| বহুবচন | স্তুবীরন্ | স্তুবীধ্বম্ | স্তুবীমহি |

লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্তৌতু, স্তবীতু | স্তুহি | স্তবানি |
| দ্বিবচন | স্তুতাম্ | স্তুতম্ | স্তবাব |
| বহুবচন | স্তুবন্তু | স্তুত | স্তবাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্তুতাম্ | স্তুষ্ব | স্তবৈ |
| দ্বিবচন | স্তুবাতাম্ | স্তুবাথাম্ | স্তবাবহৈ |
| বহুবচন | স্তুবতাম্ | স্তুধ্বম্ | স্তবামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অস্তৌৎ, অস্তবীৎ | অস্তৌঃ, অস্তবীঃ | অস্তবম্ |
| দ্বিবচন | অস্তুতাম্ | অস্তুতম্ | অস্তুব |
| বহুবচন | অস্তুবন্ | অস্তুত | অস্তুম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্তুত | অস্তুথাঃ | অস্তুবি |
| দ্বিবচন | অস্তুবাতাম্ | অস্তুবাথাম্ | অস্তুবহি |
| বহুবচন | অস্তুবত | অস্তুধ্বম্ | অস্তুমহি |

(ক) সংস্কৃত কর :—(১) তুমি কি প্রস্তাব করিয়াছ? (প্র+স্তু)। (২) তাঁহারা যজ্ঞ আরম্ভ করিয়াছেন (ঐ)। (৩) তোমরা কাহার স্তব করিতেছ? (৪) এখন শিবের স্তব কর। (৫) বিষ্ণুর স্তব করা সকলেরই উচিত।

(খ) সংশোধন কর :—(১) তে বিষ্ণুং স্তুবন্তে। (২) যূয়ং হরিং স্তুহি। (৩) তে শিবমস্তৌৎ। (৪) যুবাং কালীং অস্তুবন্। (৫) সর্ব্বে বিষ্ণুং স্তুয়াৎ।

---

৯৯। তি, সি, মি, তু, দ্, স্ এই ছয় বিভক্তিতে ব্রূ-ধাতুর উত্তর ঈ হয়, ঈ পরে থাকিলে গুণ হয়।

## ব্রূ-ধাতু ( উভয়পদী )

( বলা—To tell. )

### লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ব্রবীতি | ব্রবীষি | ব্রবীমি |
| দ্বিবচন | ব্রূতঃ | ব্রূথঃ | ব্রূবঃ |
| বহুবচন | ব্রুবন্তি | ব্রূথ | ব্রূমঃ (২৪) |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ব্রূতে | ব্রূষে | ব্রুবে |
| দ্বিবচন | ব্রুবাতে | ব্রুবাথে | ব্রূবহে |
| বহুবচন | ব্রুবতে | ব্রূধ্বে | ব্রূমহে |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ব্রূয়াৎ | ব্রূয়াঃ | ব্রূয়াম্ |
| দ্বিবচন | ব্রূয়াতাম্ | ব্রূয়াতম্ | ব্রূয়াব |
| বহুবচন | ব্রূয়ুঃ | ব্রূয়াত | ব্রূয়াম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ব্রুবীত | ব্রুবীথাঃ | ব্রুবীয় |
| দ্বিবচন | ব্রুবীয়াতাম্ | ব্রুবীয়াথাম্ | ব্রুবীবহি |
| বহুবচন | ব্রুবীরন্ | ব্রুবীধ্বম্ | ব্রুবীমহি |

---

( ২৪ ) তি, তস্, অন্তি, , সি, থস্, এই পাঁচ বিভক্তি-যুক্ত ব্রূ-ধাতুর স্থানে যথাক্রমে বিকল্পে আহ, আহতুঃ, আহুঃ, আথ, আহথুঃ এই পাঁচটি পদ হয়।

### লোট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ব্রবীতু | ব্রূহি | ব্রবাণি |
| দ্বিবচন | ব্রূতাম্ | ব্রূতম্ | ব্রবাব |
| বহুবচন | ব্রুবন্তু | ব্রূত | ব্রবাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ব্রূতাম্ | ব্রূষ | ব্রবৈ |
| দ্বিবচন | ব্রুবাতাম্ | ব্রুবাথাম্ | ব্রবাবহৈ |
| বহুবচন | ব্রুবতাম্ | ব্রূধ্বম্ | ব্রবামহৈ |

### লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অব্রবীৎ | অব্রবীঃ | অব্রবম্ |
| দ্বিবচন | অব্রূতাম্ | অব্রূতম্ | অব্রূব |
| বহুবচন | অব্রুবন্ | অব্রূত | অব্রূম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অব্রূত | অব্রূথাঃ | অব্রুবি |
| দ্বিবচন | অব্রুবাতাম্ | অব্রুবাথাম্ | অব্রূবহি |
| বহুবচন | অব্রুবত | অব্রূধ্বম্ | অব্রূমহি |

(ক) সংস্কৃত কর :—(১) সদা সত্য কথা বলিবে (বিধিলিঙ্)। (২) তোমরা কি বলিয়াছ? (৩) আমরা কিছুই বলি নাই। (৪) তাহারাই সে কথা বলুক। (৫) তোমরা এরূপ কথা বলিও না।

(খ) সংশোধন কর :—(১) তে কিং ব্রূবন্তে? (২) আবামেতদ্ ব্রবীমি। (৩) যূয়মিদং ব্রূহি। (৪) তৌ ইদমব্রবীৎ। (৫) অহমেতৎ অব্রূবম্।

## দুহ্-ধাতু ( উভয়পদী )

( দোহন করা—To milk. )

### লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দোগ্ধি (ক) | ধোক্ষি (খ) | দোহ্মি |
| দ্বিবচন | দুগ্ধঃ | দুগ্ধঃ | দুহ্বঃ |
| বহুবচন | দুহন্তি | দুগ্ধ | দুহ্মঃ |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দুগ্ধে | ধুক্ষে | দুহে |
| দ্বিবচন | দুহাতে | দুহাথে | দুহ্বহে |
| বহুবচন | দুহতে | ধুগ্ধ্বে (খ) | দুহ্মহে |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দুহ্যাৎ | দুহ্যাঃ | দুহ্যাম্ |
| দ্বিবচন | দুহ্যাতাম্ | দুহ্যাতম্ | দুহ্যাব |
| বহুবচন | দুহ্যুঃ | দুহ্যাত | দুহ্যাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দুহীত | দুহীথাঃ | দুহীয় |
| দ্বিবচন | দুহীয়াতাম্ | দুহীয়াথাম্ | দুহীবহি |
| বহুবচন | দুহীরন্ | দুহীধ্বম্ | দুহীমহি |

( ক ) সাধারণ নিয়ম—২৪ সূত্র। ( খ ) সাধারণ নিয়ম—২৬ সূত্র।

লোট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দোগ্ধু | দুগ্ধি | দোহানি |
| দ্বিবচন | দুগ্ধাম্ | দুগ্ধম্ | দোহাব |
| বহুবচন | দুহন্তু | দুগ্ধ | দোহাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দুগ্ধাম্ | ধুক্ষ্ব | দোহৈ |
| দ্বিবচন | দুহাতাম্ | দুহাথাম্ | দোহাবহৈ |
| বহুবচন | দুহতাম্ | ধুগ্ধ্বম্ | দোহামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধোক্ (ক) | অধোক্ | অদোহম্ |
| দ্বিবচন | অদুগ্ধাম্ | অদুগ্ধম্ | অদুহ্ব |
| বহুবচন | অদুহন্ | অদুগ্ধ | অদুহ্ম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদুগ্ধ | অদুগ্ধাঃ | অদুহি |
| দ্বিবচন | অদুহাতাম্ | অদুহাথাম্ | অদুহ্বহি |
| বহুবচন | অদুহত | অধুগ্ধ্বম্ | অদুহ্মহি |

(ক) সংস্কৃত কর:—(১) গোয়ালারা গরুর দুধ দুহিতেছে। (২) পর্ব্বত-সমূহ পৃথিবীর রত্ন দোহন করিয়াছে। (৩) তুমি পাষাণ হইতেও পয়োদোহন করিয়াছ। (৪) এখন দুগ্ধ দোহন করা উচিত নহে। (৫) তোমরা এই গাভীর দুগ্ধ দোহন কর।

(খ) সংশোধন কর:—(১) ত্বমধুনা কথং গাং দোহসি? (২) তে

(ক) সাধারণ নিয়ম ২৪ সূত্র।

গা দুহন্তে। ( ৩ ) যূয়ং দুগ্ধং দোগ্ধ্। ( ৪ ) তে গা অদোহৎ। ( ৫ ) তে গাং ন দোহেৎ।

---

লিহ্-ধাতু ( উভয়পদী )

( লেহন করা—To lick. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | লেঢ়ি ( ক ) | লেক্ষি ( খ ) | লেহ্মি |
| দ্বিবচন | লীঢ়ঃ ( ক ) | লীঢ়ঃ | লিহ্বঃ |
| বহুবচন | লিহন্তি | লীঢ় | লিহ্মঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | লীঢ়ে | লিক্ষে ( খ ) | লিহে |
| দ্বিবচন | লিহাতে | লিহাথে | লিহ্বহে |
| বহুবচন | লিহতে | লীঢ্বে ( ক ) | লিহ্মহে |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | লিহ্যাৎ | লিহ্যাঃ | লিহ্যাম্ |
| দ্বিবচন | লিহ্যাতাম্ | লিহ্যাতম্ | লিহ্যাব |
| বহুবচন | লিহ্যুঃ | লিহ্যাত | লিহ্যাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | লিহীত | লিহীথাঃ | লিহীয় |
| দ্বিবচন | লিহীয়াতাম্ | লিহীয়াথাম্ | লিহীবহি |
| বহুবচন | লিহীরন্ | লিহীধ্বম্ | লিহীমহি |

---

( ক ) সাধারণ নিয়ম—২৩ সূত্র। ( খ ) সাধারণ নিয়ম—১৮ সূত্র।

লোট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | লেঢ়ু | লীঢ়ি | লেহানি |
| দ্বিবচন | লীঢ়াম্ | লীঢ়ম্ | লেহাব |
| বহুবচন | লিহন্তু | লীঢ় | লেহাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | লীঢ়াম্ | লিক্ষ্ব | লেহৈ |
| দ্বিবচন | লিহাতাম্ | লিহাথাম্ | লেহাবহৈ |
| বহুবচন | লিহতাম্ | লীঢ়্ম্ | লেহামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অলেট্ | অলেট্ | অলেহম্ |
| দ্বিবচন | অলীঢ়াম্ | অলীঢ়ম্ | অলিহ্ব |
| বহুবচন | অলিহন্ | অলীঢ় | অলিহ্ম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অলীঢ় | অলীঢ়াঃ | অলিহি |
| দ্বিবচন | অলিহাতাম্ | অলিহাথাম্ | অলিহ্বহি |
| বহুবচন | অলিহত | অলীঢ়্ম্ | অলিহ্মহি |

(ক) সংস্কৃত কর:—(১) কুকুরে যজ্ঞের হবি করিছে লেহন। (২) তুমি জিহ্বা দ্বারা ক্ষুর লেহন করিতেছ ("জিহ্বয়া লেক্ষি চ ক্ষুরম্" —রামায়ণ)। (৩) ঐ বিড়ালটী দুগ্ধ লেহন করিয়াছে। (৪) তুমি কি লেহন করিয়াছ? (৫) তাহারা দধি লেহন করুক।

( খ ) সংশোধন কর :—(১) ত্বং কিং লেহসি ? (২) তে কিং লেহন্তে। (৩) যূয়ং কিং অলিহং। (৪) ভবানিদং লেহতু। (৫) যুবাং তৎ অলিহন্।

---

### ই-ধাতু ( আত্মনেপদী )

( অধি + ই = অধ্যয়ন করা—To read, to study. )

১০০। অধ্যয়নার্থে ই-ধাতু প্রয়োগ করিতে হইলে অধি-উপসর্গ-পূর্ব্বক করিতে হয়। (ক)

**লট্।**

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধীতে | অধীষে | অধীয়ে |
| দ্বিবচন | অধীয়াতে | অধীয়াথে | অধীবহে |
| বহুবচন | অধীয়তে | অধীধ্বে | অধীমহে |

**বিধিলিঙ্।**

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধীয়ীত | অধীয়ীথাঃ | অধীয়ীয় |
| দ্বিবচন | অধীয়ীয়াতাম্ | অধীয়ীয়াথাম্ | অধীয়ীবহি |
| বহুবচন | অধীয়ীরন্ | অধীয়ীধ্বম্ | অধীয়ীমহি |

**লোট্।**

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধীতাম্ | অধীষ্ব | অধ্যয়ৈ |
| দ্বিবচন | অধীয়াতাম্ | অধীয়াথাম্ | অধ্যয়াবহৈ |
| বহুবচন | অধীয়তাম্ | অধীধ্বম্ | অধ্যয়ামহৈ |

---

(ক) স্মরণার্থ ই-ধাতুও অধিপূর্ব্ব প্রয়োগ হয় ; তাহার রূপ পরস্মৈপদী ই-ধাতুর ন্যায়।

১০১। বিভক্তির স্বর পরে থাকিলে লঙ্ বিভক্তিতে ঐকারের পর য্ হয়।

লঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধ্যৈত | অধ্যৈথাঃ | অধ্যৈয়ি |
| দ্বিবচন | অধ্যৈয়াতাম্ | অধ্যৈয়াথাম্ | অধ্যৈবহি |
| বহুবচন | অধ্যৈয়ত | অধ্যৈধ্বম্ | অধ্যৈমহি |

(ক) সংস্কৃত কর :—(১) তোমরা কি বেদ অধ্যয়ন করিয়াছ? (২) আমরা শাস্ত্র অধ্যয়ন করিয়াছি। (৩) তোমরা দুইজনে কি পড়িতেছ? (৪) তাহারা এখন অধ্যয়ন করুক। (৫) সকলেরই অধ্যয়ন করা উচিত।

(খ) সংশোধন কর :—(১) তে কিং অধিয়ন্তে। (২) যূয়মধীধ্ব শাস্ত্রম্। (৩) তে বেদমধ্যৈত। (৪) অহং বেদমধীতে। (৫) যূয়ং বেদমধীয়ীত।

১০২। লট্, লোট্ ও লঙের স্ ও ধ্ পরে থাকিলে, ঈশ্-ধাতুর উত্তর ই হয়।

ঈশ্-ধাতু (আত্মনেপদী)

(আধিপত্য করা—To govern.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ঈষ্টে | ঈশিষে | ঈশে |
| দ্বিবচন | ঈশাতে | ঈশাথে | ঈশ্বহে |
| বহুবচন | ঈশতে | ঈশিধ্বে | ঈশ্মহে |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ঈশীত | ঈশীথাঃ | ঈশীয় |
| দ্বিবচন | ঈশীয়াতাম্ | ঈশীয়াথাম্ | ঈশীবহি |
| বহুবচন | ঈশীরন্ | ঈশীধ্বম্ | ঈশীমহি |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ঈষ্টাম্ | ঈশিষ্ব | ঈশৈ |
| দ্বিবচন | ঈশাতাম্ | ঈশাথাম্ | ঈশাবহৈ |
| বহুবচন | ঈশতাম্ | ঈশিধ্বম্ | ঈশামহৈ |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ঐষ্ট | ঐষ্ঠাঃ | ঐশি |
| দ্বিবচন | ঐশাতাম্ | ঐশাথাম্ | ঐশ্বহি |
| বহুবচন | ঐশত | ঐশিধ্বম্ | ঐশ্মহি |

(ক) সংস্কৃত কর :—(১) তাহারা ইচ্ছামত টাকা খরচ করে ( ধনানামীশতে )। (২) আমি থাকিতে যদি তুমি প্রভুত্ব না কর "( যদীশিষে ত্বং ন ময়ি স্থিতে চ"—ভট্টি ৩।৫৩ )। (৩) আমি ইহা সহ্য করিতে পারি না ( সোঢ়ুমীশে )। (৪) তোমরা কি ইহা সহ্য করিতে পারিয়াছ ? (৫) রাজগণেরই প্রভুত্ব করা উচিত।

(খ) সংশোধন কর :—(১) তে তেষামীশন্তে। ( ২ ) ত্বং তেষামীষ্টাম্। ( ৩ ) রাজা প্রজানামীশেত। ( ৪ ) ত্বং কেষামৈষ্ট। ( ৫ ) বয়ং যুষ্মাকমীশে।

১০৩। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স্, অম্ ব্যতীত বিভক্তিতে বশ্-ধাতুর স্থানে উশ্ হয়।

বশ্-ধাতু (পরস্মৈপদী)

(ইচ্ছা করা—To wish.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বষ্টি | বক্ষি | বশ্মি |
| দ্বিবচন | উষ্টঃ | উষ্ঠঃ | উশ্বঃ |
| বহুবচন | উশন্তি | উষ্ঠ | উশ্মঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | উশ্যাৎ | উশ্যাঃ | উশ্যাম্ |
| দ্বিবচন | উশ্যাতাম্ | উশ্যাতম্ | উশ্যাব |
| বহুবচন | উশ্যুঃ | উশ্যাত | উশ্যাম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বষ্টু | উড্ঢি | বশানি |
| দ্বিবচন | উষ্টাম্ | উষ্টম্ | বশাব |
| বহুবচন | উশন্তু | উষ্ট | বশাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবট্ | অবট্ | অবশম্ |
| দ্বিবচন | ঔষ্টাম্ | ঔষ্টম্ | ঔশ্ব |
| বহুবচন | ঔশন্ | ঔষ্ট | ঔশ্ম |

(ক) সংস্কৃত কর :—( ১ ) দেবগণ জয়-লাভের নিমিত্ত সেনানী কামনা করেন ( জয়ায় সেনান্যমুশন্তি দেবাঃ”—কুমার—৩।১৫ )। ( ২ ) লোকে সর্ব্বদাই ধনের কামনা করে। ( ৩ ) যাহার কিছুই নাই, সে শত কামনা করে ; এবং যাহার শত আছে, সে দশ-শত কামনা করে ( নিঃস্বো বষ্টি শতং শতী দশশতম্ )। ( ৪ ) ভাগুরি অব ও অপি উপসর্গের অকার-লোপ ইচ্ছা করেন। ( বষ্টি ভাগুরিরল্লোপমবাপ্যো-রুপসর্গয়োঃ )। ( ৫ ) তুমি কিসের কামনা করিয়াছ ?

(খ) সংশোধন কর :—( ১ ) তে কিং বশন্তি। ( ২ ) বয়মিদং ন বশ্মি। (৩) তে ইদং বষ্টু। ( ৪ ) ত্বমেতৎ বশ। ( ৫ ) তে ইদমবশন্।

১০৪। ত, থ, ধ, স পরে থাকিলে চক্ষ্-ধাতুর স্থানে চষ্ হয়।

চক্ষ্-ধাতু ( আত্মনেপদী )

( বাক্য বলা, দেখা—To say, to see. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চষ্টে | চক্ষে | চক্ষে |
| দ্বিবচন | চক্ষাতে | চক্ষাথে | চক্ষ্বহে |
| বহুবচন | চক্ষতে | চড্ঢ্বে | চক্ষ্মহে |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চক্ষীত | চক্ষীথাঃ | চক্ষীয় |
| দ্বিবচন | চক্ষীয়াতাম্ | চক্ষীয়াথাম্ | চক্ষীবহি |
| বহুবচন | চক্ষীরন্ | চক্ষীধ্বম্ | চক্ষীমহি |

## লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চষ্টাম্ | চক্ষ্ব | চক্ষৈ |
| দ্বিবচন | চক্ষাতাম্ | চক্ষাথাম্ | চক্ষাবহৈ |
| বহুবচন | চক্ষতাম্ | চড্ঢ্বম্ | চক্ষামহৈ |

## লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অচষ্ট | অচষ্ঠাঃ | অচক্ষি |
| দ্বিবচন | অচক্ষাতাম্ | অচক্ষাথাম্ | অচক্ষ্বহি |
| বহুবচন | অচক্ষত | অচড্ঢ্বম্ | অচক্ষ্মহি |

(ক) সংস্কৃত কর :—(১) মল্লিনাথ এইরূপ ব্যাখ্যা করেন (বি+আ+চক্ষ্)। (২) যদি তুমি অশুভ কার্য্য করিয়া স্বয়ং আমায় না বলিতে ("যদি ত্বমশুভং কৃত্বা নাচক্ষাথাঃ স্বয়ং মম"—রামায়ণ)। (৩) সেই দেব-নির্ম্মিত দেশকে ব্রহ্মাবর্ত্ত বলে ("তং দেবনির্ম্মিতং দেশং ব্রহ্মাবর্ত্তং প্রচক্ষতে"—মনু ২।১৭)। (৪) তাঁহারা এই প্রস্তাবের প্রত্যাখ্যান করিয়াছেন। (৫) তাঁহারা কি বলিয়াছেন?

(খ) সংশোধন কর :—(১) তে ইদং প্রচক্ষন্তে। (২) যূয়মিদমাচক্ষ। (৩) তে কিং অপ্রচক্ষত। (৪) যূয়মিদমাচক্ষীত। (৫) ত্বং কিং অচষ্ট।



## প্রশ্ন—অদাদি।

১। আস্-ধাতুর কোন্ কোন্ বিভক্তিতে দুইটী করিয়া পদ হয়?

২। কোন্ কোন্ ধাতুর লঙের অম্ বিভক্তিতে দুইটী পদ হয়?

৩। রুদাদি ধাতু কি কি? উহাদের কি কি বিশেষ কার্য্য হয়?

৪। জক্ষাদি ধাতু কি কি? উহাদের কি বিশেষ কার্য্য হয়?

৫। দরিদ্রা, শাস্, শী, স্তৃ—ইহাদের বিশেষ নিয়ম কি?

৬। বিদ্-ধাতুর লট্ ও লোট্ বিভক্তিতে রূপ কর।

৭। আস্, দ্বিষ্, রুদ্, জাগৃ, শাস্, শী, ই, হন্—ইহারা কোন্ পদী, ইহাদের অর্থ কি এবং লট্ লোট্ লঙ্ বিধিলিঙের মধ্যম পুরুষের একবচনে কি কি পদ হয়?

৮। ঐঃ, জহি, স্যাঃ, অবেঃ, ব্রূয়ুঃ, ধুক্ষ্ব, অধ্যৈয়ে—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্দ্দেশ কর।

৯। স্তৌতি, ব্রুবন্তি, বিদ্ধি, অবিদুঃ, অচকাঃ—ইহাদের প্রত্যেকটীর পরিবর্ত্তে আর কি পদ হয়?

১০। শী, শাস্, ই, অধি+ই, হন্, আস্—ইহাদের প্রত্যেকটী লইয়া এক একটী বাক্য রচনা কর।

———

## ই-বিধান ( ২৫ )।

১০৫। লুট্, লৃট্, লৃঙ্ বিভক্তিতে ধাতুর উত্তর ই হয়।

১০৬। আশীর্লিঙের আত্মনেপদে ধাতুর উত্তর ই হয়।

১০৭। লিটের থ্, ব্, ম্, সে, ধ্বে, বহে, মহে বিভক্তিতে ধাতুর উত্তর ই হয়।

১০৮। লুঙ্ বিভক্তিতে বিহিত স প্রত্যয় পরে থাকিলে ধাতুর উত্তর ই হয়। অনিট্ ধাতুর উত্তর হয় না। (ক)

বিকল্প ( Alternative form. )

১০৯। রধ্ প্রভৃতি ধাতুর উত্তর বিকল্পে ই হয়। (খ)

১১০। ইস্, রুষ্, লুভ্, সহ্ ধাতুর উত্তর লুট্ (গ) বিভক্তিতে বিকল্পে ই হয়।

১১১। কৃত্, চৃত্, ছৃদ্, তৃদ্, নৃত্ ধাতুর উত্তর লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে এবং আশীর্লিঙের আত্মনেপদে বিকল্পে ই হয়।

---

( ২৫ ) পাণিনি, কলাপ ও সুপদ্ম মতে ইট্; মুগ্ধবোধ-মতে ইম্; সংক্ষিপ্তসার-মতে ইঙ্। তাঁহাদিগের মতে কার্য্যকালে ট্, ম্ ও ঙ্ থাকে না।

( ক ) যে সকল ধাতুর উত্তর ই হয়, তাহাদিগকে সেট্; যাহাদের উত্তর ই হয় না, তাহাদিগকে অনিট্; এবং যাহাদের উত্তর বিকল্পে ই হয়, তাহাদিগকে বেট্ কহে।

( খ ) রধ্, তৃপ্, দৃপ্, মুহ্, দ্রুহ্, স্নুহ্, স্নিহ্, নশ্—এই আটটী রধাদি। রধাদি ভিন্ন আরও অনেক বেট্ ধাতু আছে।

( গ ) বোপদেবের মতে ভূ, স্তু শুচ্, বস্, তু এবং অশ্ ধাতুর উত্তরও লুট্ বিভক্তিতে বিকল্পে ই হয়।

১১২। বৃ-ধাতু ও দীর্ঘ ঋ-কারান্ত ধাতুর উত্তর লুঙের ও আশীর্লিঙের আত্মনেপদে বিকল্পে ই হয়।

নিষেধ ( Exception. )

১১৩। কতকগুলি ধাতুর উত্তর ই হয় না। সেই সকল ধাতুকে অনিট্ ধাতু বলে। আ-কারান্ত আদিক্রমে নিম্নভাগে অনিট্ ধাতু সকল নির্দ্দিষ্ট হইতেছে :—

আ-কারান্ত।

দরিদ্রা ভিন্ন সমুদায়।

আ-কারান্তা অদরিদ্রা অনিটঃ পরিকীর্ত্তিতাঃ।

ই-কারান্ত।

শ্রি ও শ্বি ভিন্ন সমুদায়।

শ্রিশ্বিভিন্না ই-কারান্তা অনিটঃ পরিকীর্ত্তিতাঃ

ঈ-কারান্ত।

ডী শী বেবী দীধী ভিন্ন সমুদায়।

ডীশীবেবীদীধীভিন্না ঈ-কারান্তাস্তথানিটঃ।

---

উ-কারান্ত।

যু রু নু স্নু ক্ষু ক্ষ্ণু ঊর্ণু ভিন্ন সমুদায়।

বর্জ্জয়িত্বা যুরু নুস্নূ ক্ষুক্ষ্ণূ ঊর্ণুঞ্চ সপ্তমম্।

অনিটঃ স্যুরুকারান্তাঃ ( সর্ব্ব এব হি ধাতবঃ ) ॥

ঋ-কারান্ত।

জাগৃ ও বৃ ভিন্ন সমুদায়।

অনিটস্তু ঋকারান্তাঃ জ্ঞেয়া জাগৃবৃবর্জ্জিতাঃ (২৬)।

কান্ত।

কেবল শক্ ধাতু। (ক)

কান্তেষু শক্ এবানিট্ (বেট্ কোঽয়মিতি চ কেচন)।

চান্ত।

পচ্ মুচ্ রিচ্ বচ্ বিচ্ সিচ্'

চান্তেষু পচমুচ্রিচো বচ্বিচৌ সিচ এব চ।

অনিটঃ ষট্ পরিজ্ঞেয়াঃ।

ছান্ত।

কেবল প্রচ্ছ্ ধাতু।

প্রচ্ছশ্ছান্তেষ্বনিট্ স্মৃতঃ॥

জান্ত।

ত্যজ্ নিজ্ ভজ্ ভন্জ্ ভুজ্ ভ্রস্জ্ মৃজ্ (খ) খজ্ যুজ্ রন্জ্ রুজ্ বিজ্ সন্জ্ সৃজ্ স্বন্জ্।

(২৬) বৃ-ধাতুর লিট্ বিভক্তিতে ই হয় না, কিন্তু থ বিভক্তিতে হয়।

(ক) বোপদেব-মতে শক্ ধাতু বেট্, কিন্তু পাণিনি ও সংক্ষিপ্তসার মতে অনিট্।

(খ) পাণিনি ও বোপদেবের মতে মৃজ্-ধাতু বেট্।

ত্যজো নিজো ভজো ভন্জো ভুজ্‌ভ্রস্‌জৌ মস্‌জমৃজ্‌যজঃ।
যুজো রন্‌জো রুজবিজৌ সৃজ্‌সন্‌জৌ স্বন্‌জ এব চ।
ষোড়শৈতান্ জ-কারান্তান্ জানীয়াদিড্‌বিবর্জ্জিতান্ ॥

---

দান্ত।

অদ্ ক্ষুদ্ খিদ্ ছিদ্ তুদ্ নুদ্ পদ্ ভিদ্ বিদ্ বিন্দ্
শদ্ সদ্ স্কন্দ্ স্বিদ্ হদ্।

অদঃ ক্ষুদঃ খিদশ্চৈব ছিদ্‌তুদৌ নুদ্‌পদৌ ভিদঃ।
বিদো বিন্দঃ ( ক ) শদ্‌সদৌ স্কন্দস্বিদহদাস্তথা।
দ-কারান্তেষু বিজ্ঞেয়া ইমে পঞ্চদশানিটঃ ॥

ধান্ত।

ক্রুধ্ ক্ষুধ্ বুধ্ বন্ধ্ যুধ্ রাধ্ রুধ্ ব্যধ্ শুধ্ সাধ্ সিধ্ ( খ )।

ক্রুধঃ ক্ষুধো বুধো বন্ধো যুধো রাধো রুধো ব্যধঃ।
শুধঃ সাধঃ সিধশ্চেতি ধান্তেম্বেকাদশানিটঃ ॥

---

নান্ত।

মন্ (গ) ও হন্ ধাতু।

অনিটৌ মন্‌হনৌ নান্তে ( দ্বাবেব পরিকীর্ত্তিতৌ।

---

(ক) চুরাদিগণীয় এবং অদাদিগণীয় বিদ্-ধাতু সেট্ ; কিন্তু দিবাদি, তুদাদি এবং রুধাদি-গণীয় বিদ্ ধাতু অনিট্।

( খ ) দিবাদিগণীয় সিধ্ ধাতু অনিট্। ভ্বাদিগণীয় গত্যর্থক সিধ্ ধাতু সেট্, এবং ভ্বাদিগণীয় শাস্ত্র (উপদেশ) ও মাঙ্গল্যার্থক সিধ্ ধাতু বেট্। (গ) দিবাদিগণীয়।

পান্ত।

আপ্ ক্ষিপ্ ছুপ্ তপ্ তিপ্ তৃপ্ ত্রপ্ দৃপ্ (ক) লিপ্ লুপ্ বপ্ শপ্ স্বপ্ স্বপ্।

আপঃ ক্ষিপশ্ছুপশ্চৈব তপ্তিপ্তৃপ্ত্রপ্ দৃপো লিপঃ।
লুপ্বপ্শপ্স্বপ্স্বপঃ পান্তেষ্বনিটঃ স্মৃতাশ্চতুর্দশ॥

---

ভান্ত।

যভ্ রভ্ লভ্।

যভ্রভ্লভো ভ-কারান্তেষ্বনিটঃ কথিতাস্ত্রয়ঃ।

মান্ত।

গম্ নম্ যম্ রম্।

গম্নমৌ যম্রমৌ চেতি ম-কারান্তেষ্বিমেঽনিটঃ।

শান্ত।

ক্রুশ্ দন্শ্ দিশ্ দৃশ্ মৃশ্ রিশ্ রুশ্ লিশ্ বিশ্ স্পৃশ্।

ক্রুশ্দন্শদিশ্দৃশশ্চৈব মৃশ্রিশ্রুশ্লিশ্বিশস্তথা।
স্পৃশশ্চেতি শ-কারান্তেষ্বনিটঃ কীর্ত্তিতা দশ॥

(ক) তৃপ্ ও দৃপ্ ধাতু পাণিনি ও বোপদেবের মতে বেট্। কিন্তু ইহাদের 'ঋ' স্থানে 'র' করিবার জন্য পাণিনি-ব্যাকরণে ঐ দুইটি ধাতুকে অনিট্ ধাতুর মধ্যে পাঠ করা হইয়াছ। অতএব ব্যাকরণ-কৌমুদীতে অনিট্ ধাতুর মধ্যে তৃপ্ ও দৃপ্ ধাতুকে না ধরাই উচিত। "তৃপ্যতিদৃপ্যত্যোর্বেট্কত্বেঽপি 'অনুদাত্তস্য চর্দুপধস্য'—ইত্যমর্থোঽয়ং পাঠঃ"—(তত্ত্ববোধিনী)।

ষান্ত।

কৃষ্ তুষ্ ত্বিষ্ দুষ্ দ্বিষ্ পিষ্ পুষ্ মৃষ্ (ক) বিষ্ শিষ্ শুষ্ শ্লিষ্

কৃষ্‌তুষ্‌ত্বিষ্‌দুষ্‌দ্বিষশ্চৈব পিষ্‌পুষ্‌মৃষ্‌বিষ্‌শিষস্তথা।
শুষ্‌শ্লিষৌ চেতি কথ্যন্তে ষান্তেষু দ্বাদশানিটঃ॥

---

সান্ত।

ঘস্ ও বস্ ধাতু।

অনিটৌ ঘস্‌বসৌ সান্তে (দ্বাবেব পরিকীর্ত্তিতৌ)।

---

হান্ত।

দহ্ দিহ্ দুহ্ নহ্ মিহ্ রুহ্ লিহ্ বহ্।

দহো দিহো দুহশ্চৈব নহো মিহরুহৌ লিহঃ।
বহশ্চেতি হকারান্তেষ্বনিটোঽষ্টৌ প্রকীর্ত্তিতাঃ॥

প্রতিপ্রসব (Counter-exception.)

১১৪। লিট্ বিভক্তিতে দ্রু, শ্রু, স্রু, স্তু, কৃ, বৃ, ভৃ, সৃ ভিন্ন অনিট ধাতুর উত্তর ই হয় (২৭)।

(ক) পাণিনি ও বোপদেব উভয়েরই মতে মৃষ্ ধাতু সেট্, অতএব এখানে ইহার উল্লেখ সুসঙ্গত হয় নাই। ৺বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত-সংস্করণে এবং অপরের সম্পাদিত ৪ খানি ব্যাকরণ-কৌমুদী পুস্তকে ষান্ত ধাতুর মধ্যে মুষ্ মৃষ্ রিষ্ এইরূপ তিনটী ধাতুর উল্লেখ আছে। মুষ্ স্থলে পুষ্ এবং রিষ্ স্থলে বিষ্ হইবে, এবং মৃষ্ ধাতুর উল্লেখ আদৌ থাকিবে না। দিবাদিগণীয় পুষ্ ধাতু অনিট্; ক্র্যাদি, ভ্বাদি ও চুরাদিগণীয় পুষ্ ধাতু সেট্।

(২৭) হ্রস্ব ঋ-কারান্ত ধাতুর থ বিভক্তিতে ই হয় না। বৃ, ঋ, স্কৃ ধাতুর নিত্য ই হয়।

১১৫। লিটের থ বিভক্তিতে দৃশ্, সৃজ্, স্বরান্ত (২৮) ও অকার-যুক্ত (২৯) ধাতুর উত্তর বিকল্পে ই হয়। (ক)

১১৬। লৃটের ও লৃঙের পরস্মৈপদে গম্-ধাতুর উত্তর ই হয়।

১১৭। লুঙের পরস্মৈপদে বিহিত স পরে থাকিলে সু, ধু ও স্তু ধাতুর উত্তর ই হয়। (খ)

১১৮। লুঙের ও আশীর্লিঙের আত্মনেপদে সংযোগাদি হ্রস্ব ঋ-কারান্ত ধাতুর উত্তর বিকল্পে ই হয়।

১১৯। লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে হন্-ধাতুর ও ঋ-কারান্ত ধাতুর উত্তর ই হয়।

# লুট্, লৃট্ ও লৃঙ্।

১২০। লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়।

(২৮) ঋ ও ব্যে ধাতুর উত্তর নিত্য ই হয়।

(২৯) অদ্ ধাতুর উত্তর নিত্য ই হয়।

(ক) স্বরান্ত ও অকার-যুক্ত ধাতু অনিট্ না হইলে হয় না। যে সকল ধাতুতে পূর্ব্বে অকার ছিল না, পরে অকারের আগম হইয়াছে, তাহাদের উত্তরও হয় না।

(খ) এই ধু ধাতু পাণিনির মতে দীর্ঘ উ-কারান্ত, কিন্তু সংক্ষিপ্তসার ও মুগ্ধবোধের মতে হ্রস্ব উ-কারান্ত।

## ভূ-ধাতু ( পরস্মৈপদী )

( হওয়া—To be. )

### লুট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবিতা | ভবিতাসি | ভবিতাস্মি |
| দ্বিবচন | ভবিতারৌ | ভবিতাস্থঃ | ভবিতাস্বঃ |
| বহুবচন | ভবিতারঃ | ভবিতাস্থ | ভবিতাস্মঃ |

### লৃট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবিষ্যতি | ভবিষ্যসি | ভবিষ্যামি |
| দ্বিবচন | ভবিষ্যতঃ | ভবিষ্যথঃ | ভবিষ্যাবঃ |
| বহুবচন | ভবিষ্যন্তি | ভবিষ্যথ | ভবিষ্যামঃ |

### লৃঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অভবিষ্যৎ | অভবিষ্যঃ | অভবিষ্যম্ |
| দ্বিবচন | অভবিষ্যতাম্ | অভবিষ্যতম্ | অভবিষ্যাব |
| বহুবচন | অভবিষ্যন্ | অভবিষ্যত | অভবিষ্যাম |

---

## চল্-ধাতু ( পরস্মৈপদী )

( গমন করা—To go, to move. )

| | লুট্ | লৃট্ | লৃঙ্ |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | চলিতা | চলিষ্যতি | অচলিষ্যৎ |
| দ্বিবচন | চলিতারৌ | চলিষ্যতঃ | অচলিষ্যতাম্ |
| বহুবচন | চলিতারঃ | চলিষ্যন্তি | অচলিষ্যন্ |

## শী-ধাতু ( আত্মনেপদী )

( শয়ন করা—To lie down. )

### লুট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শয়িতা | শয়িতাসে | শয়িতাহে |
| দ্বিবচন | শয়িতারৌ | শয়িতাসাথে | শয়িতাস্বহে |
| বহুবচন | শয়িতারঃ | শয়িতাধ্বে | শয়িতাস্মহে |

### লৃট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শয়িষ্যতে | শয়িষ্যসে | শয়িষ্যে |
| দ্বিবচন | শয়িষ্যেতে | শয়িষ্যেথে | শয়িষ্যাবহে |
| বহুবচন | শয়িষ্যন্তে | শয়িষ্যধ্বে | শয়িষ্যামহে |

### লৃঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অশয়িষ্যত | অশয়িষ্যথাঃ | অশয়িষ্যে |
| দ্বিবচন | অশয়িষ্যেতাম্ | অশয়িষ্যেথাম্ | অশয়িষ্যাবহি |
| বহুবচন | অশয়িষ্যন্ত | অশয়িষ্যধ্বম্ | অশয়িষ্যামহি |

---

## গ্রহ্-ধাতু ( উভয়পদী )

( গ্রহণ করা—To take. )

১২১। লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে গ্রহ্-ধাতুর উত্তর বিহিত ই দীর্ঘ হয়।

পরস্মৈপদ।

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | গ্রহীতা | গ্রহীষ্যতি | অগ্রহীষ্যৎ |
| দ্বিবচন | গ্রহীতারৌ | গ্রহীষ্যতঃ | অগ্রহীষ্যতাম্ |
| বহুবচন | গ্রহীতারঃ | গ্রহীষ্যন্তি | অগ্রহীষ্যন |

দীর্ঘ ঋ-কারান্ত।

১২২। লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে দীর্ঘ ঋ-কারান্ত ধাতুর উত্তর বিহিত হ্রস্ব ই বিকল্পে দীর্ঘ ঈ হয়।

তৄ-ধাতু ( পরস্মৈপদী )

( পার হওয়া—To cross. )

| | লুট্। | লৃট্। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | তরীতা, তরিতা | তরীষ্যতি, তরিষ্যতি |
| দ্বিবচন | তরীতারৌ, তরিতারৌ | তরীষ্যতঃ, তরিষ্যতঃ |
| বহুবচন | তরীতারঃ, তরিতারঃ | তরীষ্যন্তি, তরিষ্যন্তি |

১২৩। লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে বিহিত ই পরে থাকিলে দরিদ্রা-ধাতুর আ-কারের লোপ হয়।

দরিদ্রা-ধাতু ( পরস্মৈপদী )

( দরিদ্র হওয়া—To be in a bad state. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | দরিদ্রিতা | দরিদ্রিষ্যতি | অদরিদ্রিষ্যৎ |

---

## অনিট্ ধাতু।

যা-ধাতু ( পরস্মৈপদী )

( গমন করা—To go. )

| | লুট। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| একবচন | যাতা | যাস্যতি | অযাস্যৎ |
| দ্বিবচন | যাতারৌ | যাস্যতঃ | অযাস্যতাম্ |
| বহুবচন | যাতারঃ | যাস্যন্তি | অযাস্যন্ |

জি-ধাতু ( পরস্মৈপদী )

( জয় করা—To conquer. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| একবচন | জেতা | জেষ্যতি | অজেষ্যৎ |
| দ্বিবচন | জেতারৌ | জেষ্যতঃ | অজেষ্যতাম্ |
| বহুবচন | জেতারঃ | জেষ্যন্তি | অজেষ্যন্ |

## বচ্-ধাতু ( পরস্মৈপদী )

( বলা—To say, to tell. )

| | লুট্। প্রথম পুরুষ | লৃট্। প্রথম পুরুষ | লৃঙ্। প্রথম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বক্তা (ক) | বক্ষ্যতি (খ) | অবক্ষ্যৎ |
| দ্বিবচন | বক্তারৌ | বক্ষ্যতঃ | অবক্ষ্যতাম্ |
| বহুবচন | বক্তারঃ | বক্ষ্যন্তি | অবক্ষ্যন্ |

---

## শ্রু-ধাতু ( পরস্মৈপদী )

( শ্রবণ করা—To hear. )

| | লুট্। প্রথম পুরুষ | লৃট্। প্রথম পুরুষ | লৃঙ্। প্রথম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শ্রোতা | শ্রোষ্যতি | অশ্রোষ্যৎ |
| দ্বিবচন | শ্রোতারৌ | শ্রোষ্যতঃ | অশ্রোষ্যতাম্ |
| বহুবচন | শ্রোতারঃ | শ্রোষ্যন্তি | অশ্রোষ্যন্ |

(ক) সাধারণ নিয়ম—২১ সূত্র। (খ) সাধারণ নিয়ম—১৮ সূত্র।

প্রচ্ছ্-ধাতু ( পরস্মৈপদী )

( প্রশ্ন করা—To ask. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | প্রষ্টা (ক) | প্রক্ষ্যতি (খ) | অপ্রক্ষ্যৎ |
| দ্বিবচন | প্রষ্টারৌ | প্রক্ষ্যতঃ | অপ্রক্ষ্যতাম্ |
| বহুবচন | প্রষ্টারঃ | প্রক্ষ্যন্তি | অপ্রক্ষ্যন্ |

মন্-ধাতু ( আত্মনেপদী )

( মনে করা—To think, to considcr. )

| | লুট্। | লৃট্। | লঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | মন্তা | মংস্যতে | অমংস্যত |
| দ্বিবচন | মন্তারৌ | মংস্যেতে | অমংস্যেতাম্ |
| বহুবচন | মন্তারঃ | মংস্যন্তে | অমংস্যন্ত |

(ক) সাধারণ নিয়ম—২১ সূত্র। (খ) সাধারণ নিয়ম—১৮ সূত্র।

লভ্-ধাতু ( আত্মনেপদী )

( লাভ করা—To get. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | লব্ধা (ক) | লপ্স্যতে (খ) | অলপ্স্যত |
| দ্বিবচন | লব্ধারৌ | লপ্স্যেতে | অলপ্স্যেতাম্ |
| বহুবচন | লব্ধারঃ | লপ্স্যন্তে | অলপ্স্যন্ত |

বস্-ধাতু ( পরস্মৈপদী )

( বাস করা—To dwell, to live. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | বস্তা | বৎস্যতি (গ) | অবৎস্যৎ |
| দ্বিবচন | বস্তারৌ | বৎস্যতঃ | অবৎস্যতাম্ |
| বহুবচন | বস্তারঃ | বৎস্যন্তি | অবৎস্যন্ |

(ক) সাধারণ নিয়ম—৩০ সূত্র। (খ) সাধারণ নিয়ম—৩২ সূত্র।

(গ) সাধারণ নিয়ম—৩৩ সূত্র।

## বহ্-ধাতু ( উভয়পদী )

( বহন করা—To carry. )

পরস্মৈপদ।

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | বোঢ়া (ক) | বক্ষ্যতি (খ) | অবক্ষ্যৎ |
| দ্বিবচন | বোঢ়ারৌ | বক্ষ্যতঃ | অবক্ষ্যতাম্ |
| বহুবচন | বোঢ়ারঃ | বক্ষ্যন্তি | অবক্ষ্যন্ |

———

## দহ্-ধাতু ( পরস্মৈপদী )

( দগ্ধ করা—To burn. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | দগ্ধা (গ) | ধক্ষ্যতি (ঘ) | অধক্ষ্যৎ |
| দ্বিবচন | দগ্ধারৌ | ধক্ষ্যতঃ | অধক্ষ্যতাম্ |
| বহুবচন | দগ্ধারঃ | ধক্ষ্যন্তি | অধক্ষ্যন্ |

(ক) সাধারণ নিয়ম—২৩ সূত্র ( ও ফুটনোট্ )। (খ) সাধারণ নিয়ম—১৮ সূত্র।
(গ) সাধারণ নিয়ম—২৪ সূত্র। ( ঘ ) সাধারণ নিয়ম—১৮ ও ২৬ সূত্র।

———

## দৃশ্ ও সৃজ্ ধাতু।

১২৪। লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তিতে দৃশ্ ও সৃজ্ ধাতুর ঋ স্থানে র হয় (৩০)।

দৃশ-ধাতু ( পরস্মৈপদী )

( দর্শন করা—To see. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | দ্রষ্টা (ক) | দ্রক্ষ্যতি (খ) | অদ্রক্ষ্যৎ |
| দ্বিবচন | দ্রষ্টারৌ | দ্রক্ষ্যতঃ | অদ্রক্ষ্যতাম্ |
| বহুবচন | দ্রষ্টারঃ | দ্রক্ষ্যন্তি | অদ্রক্ষ্যন্ |

---

সৃজ্-ধাতু ( পরস্মৈপদী )

( সৃষ্টি করা—To make or create. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | স্রষ্টা (গ) | স্রক্ষ্যতি (খ) | অস্রক্ষ্যৎ |
| দ্বিবচন | স্রষ্টারৌ | স্রক্ষ্যতঃ | অস্রক্ষ্যতাম্ |
| বহুবচন | স্রষ্টারঃ | স্রক্ষ্যন্তি | অস্রক্ষ্যন্ |

---

(৩০) কৃষ্, তৃপ্, দৃপ্, মৃশ্, সৃপ্, স্পৃশ্ এই ছয়টী ধাতুর ঋ-স্থানে বিকল্পে র হয়। যথা,—কৃষ্ ধাতু লুট্—ক্রষ্টা, কর্ষ্টা; লৃট্—ক্রক্ষ্যতি, কর্ক্ষ্যতি; লৃঙ্—অক্রক্ষ্যৎ, অকর্ক্ষ্যৎ।

(ক) সধারণ নিয়ম—১৭ সূত্র। (খ) সাধারণ নিয়ম—১৮ সূত্র।

(গ) সাধারণ নিয়ম—২২ সূত্র।

গম্-ধাতু ( পরস্মৈপদী )

( গমন করা—To go. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | গন্তা | গমিষ্যতি | অগমিষ্যৎ |
| দ্বিবচন | গন্তারৌ | গমিষ্যতঃ | অগমিষ্যতাম্ |
| বহুবচন | গন্তারঃ | গমিষ্যন্তি | অগমিষ্যন্ |

---

হন্-ধাতু ( পরস্মৈপদী )

( বধ করা—To kill. )

| | লুট্। | লৃট্। | লৃঙ্। |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | হন্তা | হনিষ্যতি | অহনিষ্যৎ |
| দ্বিবচন | হন্তারৌ | হনিষ্যতঃ | অহনিষ্যতাম্ |
| বহুবচন | হন্তারঃ | হনিষ্যন্তি | অহনিষ্যন্ |

---

হ্রস্ব-ঋকারান্ত।

কৃ-ধাতু ( উভয়পদী )

( করা—To do. )

পরস্মৈপদ ।

| | লুট্ । | লৃট্ । | লৃঙ্ । |
|---|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | কর্ত্তা | করিষ্যতি | অকরিষ্যৎ |
| দ্বিবচন | কর্ত্তারৌ | করিষ্যতঃ | অকরিষ্যতাম্ |
| বহুবচন | কর্ত্তারঃ | করিষ্যন্তি | অকরিষ্যন্ |

১২৫ । লৃঙ্ বিভক্তিতে অধ্যয়নার্থ অধি-পূর্ব্বক ই-ধাতুর স্থানে বিকল্পে গী হয়। গীর ঈ-কারের গুণ হয় না।

ই-ধাতু ( আত্মনেপদী )

( অধি + ই = অধ্যয়ন করা—To read, or study. )

লৃঙ্ ।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | অধ্যগীষ্যত, অধ্যৈষ্যত |
| দ্বিবচন | অধ্যগীষ্যেতাম্, অধ্যৈষ্যেতাম্ |
| বহুবচন | অধ্যগীষ্যন্ত, অধ্যৈষ্যন্ত |

———

## বিকল্পি তেট্-ধাতু।

### রধ্-ধাতু ( পরস্মৈপদী )

( বধ করা—To kill. ) ( পাক করা—To cook. )

| | লুট্। | লৃট্। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | রধিতা, রদ্ধা | রধিষ্যতি, রৎস্যতি |
| দ্বিবচন | রধিতারৌ, রদ্ধারৌ | রধিষ্যতঃ, রৎস্যতঃ |
| বহুবচন | রধিতারঃ, রদ্ধারঃ | রধিষ্যন্তি, রৎস্যন্তি |

---

### সূ-ধাতু ( আত্মনেপদী )

( প্রসব করা—To give birth to. )

| | লুট্। | লৃট্। |
|---|---|---|
| একবচন | সবিতা, সোতা | সবিষ্যতে, সোষ্যতে |
| দ্বিবচন | সবিতারৌ, সোতারৌ | সবিষ্যেতে, সোষ্যেতে |
| বহুবচন | সবিতারঃ, সোতারঃ | সবিষ্যন্তে, সোষ্যন্তে |

## প্রশ্ন—ই-বিধান। লুট্, লৃট্, লৃঙ্।

১। অনিট্ ধাতু কাহাকে কহে?

২। স্বরান্ত ধাতুর মধ্যে যে গুলি অনিট্, সংক্ষেপে তাহাদের নাম উল্লেখ কর।

৩। কান্ত, নান্ত ও মান্ত ধাতুর মধ্যে যে গুলি অনিট্, তাহাদের নাম উল্লেখ কর।

৪। অনিট্ হইলেও বিভক্তি-বিশেষে নিত্য ইট্ হয়, এরূপ তিনটী ধাতুর উদাহরণ দাও।

৫। লিট্ বিভক্তিতে ইট্ হইবার নিয়ম কি ?

৬। যেখানে ইটের ই-কার দীর্ঘ হয়, সেরূপ দুইটী উদাহরণ দাও।

৭। নিম্ন-লিখিত পদগুলির প্রকৃতি ও প্রত্যয় নির্দ্দেশ কর :—

শয়িষ্যেতে, তরীষ্যতঃ, দরিদ্রিষ্যন্তি, বক্ষ্যসি, প্রষ্টারঃ, মংস্যন্তে, লব্ধারঃ, লপ্স্যন্তে, অবৎস্যৎ, বোঢ়া, ধক্ষ্যতি, অদ্রক্ষ্যৎ, অধ্যৈষ্যত।

৮। অধি+ই, সৃ, বচ্, বহ্, লভ্, মন্, বস্, তৃ—ইহাদের লুট্, লৃট্ ও লৃঙ্ বিভক্তির মধ্যম পুরুষের একবচনে কি কি পদ হয় ?

৯। সংস্কৃত কর :—(১) তাহারা সুখী হইবে। (২) বালকেরা এখনই চলিয়া যাইবে। (৩) তাঁহারা ইহা গ্রহণ করিবেন। (৪) তোমরা কি নদী পার হইবে ? (৫) তাহারা দরিদ্র হইয়া যাইবে। (৬) তোমরা কোথায় যাইবে ? (৭) আমরা শত্রু-জয় করিব। (৮) সে কি লাভ করিবে ? (৯) তাহারা দুইজনে কোথায় বাস করিবে ? (১০) তোমরা কি ভার বহন করিবে ? (১১) তাহারা আমার গৃহ দগ্ধ করিবে। (১২) আমরা গুরু দর্শন করিব। (১৩) তুমি কি ইহার সৃষ্টি করিবে ? (১৪) তুমি কোথায় যাইবে ? (১৫) তাহারা দুই জনে শত্রু-বধ করিবে।

১০। সংশোধন কর :—(১) স শয্যায়াং শেষ্যতে। (২) তে ইদং গ্রহিস্যতি। (৩) তৌ শত্রুং জয়িস্যতি। (৪) ত্বং কিং রক্ষতি। (৫) স মাং প্রচ্ছিষ্যাতি। (৬) স কিং মনিশ্যতে। (৭) যূয়ং ধনং লভিষ্যসে। (৮) অহং কুত্র বসিষ্যামি। (৯) বয়ং গৃহং দহিষ্যামি। (১০) যূয়ং রাজানং দর্শিষ্যসি। (১১) বিধাতা পুনর্জগৎ সর্জ্জিস্যতি। (১২) অহং নদীং তরিস্যতি।

## আশীর্লিঙ্।

ভূ-ধাতু ( পরস্মৈপদ )

( হওয়া—To be. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভূয়াৎ | ভূয়াঃ | ভূয়াসম্ |
| দ্বিবচন | ভূয়াস্তাম্ | ভূয়াস্তম্ | ভূয়াস্ব |
| বহুবচন | ভূয়াসুঃ | ভূয়াস্ত | ভূয়াস্ম |

---

| | ভিদ্-ধাতু। | গম্-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | ভিদ্যাৎ | গম্যাৎ |
| দ্বিবচন | ভিদ্যাস্তাম্ | গম্যাস্তাম্ |
| বহুবচন | ভিদ্যাসুঃ | গম্যাসুঃ |

---

১২৬। আশীর্লিঙের পরস্মৈপদে দা (ক), পা ( খ), মা, গৈ, সো, হা এই সকল ধাতু এ-কারান্ত হয় ( ৩১ )।

---

(৩১) সংযুক্তবর্ণাদি ধাতুর আকার-স্থানে বিকল্পে একার হয়।—যথা, স্না-ধাতু—স্নেয়াৎ, স্নায়াৎ; ম্রা-ধাতু—ম্রেয়াৎ, ম্রায়াৎ। স্থা-ধাতুর নিত্য—স্থেয়াৎ।

(ক) 'দা' বলিলে 'দে' 'দো' 'ধা' 'ধে'—এই গুলিকেও বুঝায়; কিন্তু অদাদিগণীয় ছেদনার্থ দা ধাতুকে বুঝায় না। অতএব আশীর্লিঙের পরস্মৈপদে ইহারাও একারান্ত হয়। ঐরূপ 'মা' ধাতুর দ্বারা 'মা' ও 'মে' এই দুইটাই বুঝিতে হইবে।

( খ ) ভ্বাদিগণীয় পা-ধাতু ব্যতীত অন্য পা-ধাতুর হয় না।

| | দা-ধাতু। | পা-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | দেয়াঃ | পেয়াৎ |
| দ্বিবচন | দেয়াস্তাম্ | পেয়াস্তাম্ |
| বহুবচন | দেয়াসুঃ | পেয়াসুঃ |

১২৭। আশীর্লিঙের পরস্মৈপদে ধাতুর অন্তস্থিত হ্রস্ব ই-কার ও হ্রস্ব উ-কার দীর্ঘ হয়।

| | জি-ধাতু। | শ্রু-ধাতু। |
|---|---|---|
| একবচন | জীয়াৎ | শ্রূয়াৎ |
| দ্বিবচন | জীয়াস্তাম্ | শ্রূয়াস্তাম্ |
| বহুবচন | জীয়াসুঃ | শ্রূয়াসুঃ |

১২৮। আশীর্লিঙের পরস্মৈপদে ধাতুর অন্তস্থিত হ্রস্ব ঋ স্থানে রি হয়।

| | কৃ-ধাতু। | ভৃ-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | ক্রিয়াৎ | ভ্রিয়াৎ |
| দ্বিবচন | ক্রিয়াস্তাম্ | ভ্রিয়াস্তাম্ |
| বহুবচন | ক্রিয়াসুঃ | ভ্রিয়াসুঃ |

১২৯। যে সকল হ্রস্ব ঋকারান্ত ধাতুর আদিতে সংযুক্তবর্ণ থাকে, আশীর্লিঙের পরস্মৈপদে তাহাদের এবং ঋ-ধাতুর ঋ স্থানে অর্ হয়।

| | স্মৃ-ধাতু। | ঋ-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | স্মর্য্যাৎ | অর্য্যাৎ |
| দ্বিবচন | স্মর্য্যাস্তাম | অর্য্যাস্তাম্‌ |
| বহুবচন | স্মর্য্যাসুঃ | অর্য্যাসুঃ |

১৩০ আশীর্লিঙের পরস্মৈপদে ধাতুর অন্তস্থিত দীর্ঘ ৠ স্থানে ঈর্‌ হয়; কিন্তু ৠ-কার পবর্গের পরস্থিত হইলে উর্‌ হয়।

| | তৄ-ধাতু। | পৄ-ধাতু। |
|---|---|---|
| একবচন | তীর্য্যাৎ | পূর্য্যাৎ |
| দ্বিবচন | তীর্য্যাস্তাম্‌ | পূর্য্যাস্তাম্‌ |
| বহুবচন | তীর্য্যাসুঃ | পূর্য্যাসুঃ |

---

১৩১। আশীর্লিঙের পরস্মৈপদে গ্রহ্‌-ধাতুর স্থানে গৃহ্‌, প্রচ্ছ্‌-ধাতুর স্থানে পৃচ্ছ্‌, ব্যধ্‌-ধাতুর স্থানে বিধ্‌ এবং যজ্‌-ধাতুর স্থানে ইজ্‌ হয়।

| | গ্রহ্‌-ধাতু। | ব্যধ্‌-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | গৃহ্যাৎ | বিধ্যাৎ |
| দ্বিবচন | গৃহ্যাস্তাম্‌ | বিধ্যাস্তাম্‌ |
| বহুবচন | গৃহ্যাসুঃ | বিধ্যাসুঃ |

---

১৩২। আশীর্লিঙের পরস্মৈপদে বচ্‌, বদ্‌, বপ্‌, বস্‌, বহ্‌, স্বপ্‌ এই সকল ধাতুর অকার-সহিত ব-স্থানে উ হয়।

| | বচ্-ধাতু। | বস্-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | উচ্যাৎ | উষ্যাৎ |
| দ্বিবচন | উচ্যাস্তাম্ | উষ্যাস্তাম্ |
| বহুবচন | উচ্যাসুঃ | উষ্যাসুঃ |

১৩৩। আশীর্লিঙের পরস্মৈপদে হ্বে-ধাতুর স্থানে হূ হয়।

হ্বে-ধাতু।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | হূয়াৎ |
| দ্বিবচন | হূয়াস্তাম্ |
| বহুবচন | হূয়াসুঃ |

---

১৩৪। আশীর্লিঙের পরস্মৈপদে ধাতুর (৩২) উপধা ন-কারের লোপ হয়।

মন্থ্-ধাতু।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | মথ্যাৎ |
| দ্বিবচন | মথ্যাস্তাম্ |
| বহুবচন | মথ্যাসুঃ |

(৩২) কুন্থ্ প্রভৃতি ইদিৎ ধাতু ভিন্ন। ধাতুপাঠে যাহাদের ই অনুবন্ধ আছে, তাহাদিগকে ইদিৎ ধাতু বলে। যথা—কুথি—কুন্থ, নদি—নন্দ্, নিদি—নিন্দ্, স্পদি—স্পন্দ্, বদি—বন্দ্ ইত্যাদি।

১৩৫। আশীর্লিঙের পরস্মৈপদে শাস্-ধাতুর স্থানে শিষ্ হয়।

শাস্-ধাতু।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | শিষ্যাৎ |
| দ্বিবচন | শিষ্যাস্তাম্ |
| বহুবচন | শিষ্যাসুঃ |

সেব্-ধাতু ( আত্মনেপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সেবিষীষ্ট | সেবিষীষ্ঠাঃ | সেবিষীয় |
| দ্বিবচন | সেবিষীয়াস্তাম্ | সেবিষীয়াস্থাম্ | সেবিষীবহি |
| বহুবচন | সেবিষীরন্ | সেবিষীঢ্বম্,সেবিষীধ্বম্(ক) | সেবিষীমহি |

১৩৬। আশীর্লিঙের আত্মনেপদে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়।

| | শী-ধাতু। | দ্যুৎ-ধাতু। |
|---|---|---|
| | প্রথম পুরুষ | প্রথম পুরুষ |
| একবচন | শয়িষীষ্ট | দ্যোতিষীষ্ট |
| দ্বিবচন | শয়িষীয়াস্তাম্ | দ্যোতিষীয়াস্তাম্ |
| বহুবচন | শয়িষীরন্ | দ্যোতিষীরন্ |

( ক ) সাধারণ নিয়ম—২৮ সূত্র।

১৩৭। আশীর্লিঙের আত্মনেপদে গ্রহ্-ধাতুর উত্তর বিহিত হ্রস্ব ই দীর্ঘ ঈ হয়।

গ্রহ্-ধাতু।

| | প্রথম পুরুষ |
|---|---|
| একবচন | গ্রহীষীষ্ট |
| দ্বিবচন | গ্রহীষীয়াস্তাম্ |
| বহুবচন | গ্রহীষীরন্ |

---

অনিট্ ধাতু।

| | দা-ধাতু। প্রথম পুরুষ | বহ্-ধাতু। প্রথম পুরুষ |
|---|---|---|
| একবচন | দাসীষ্ট | বক্ষীষ্ট |
| দ্বিবচন | দাসীয়াস্তাম্ | বক্ষীয়াস্তাম্ |
| বহুবচন | দাসীরন্ | বক্ষীরন্ |

১৩৮। আশীর্লিঙের আত্মনেপদে অনিট্ ধাতুর অন্তস্থিত ঋ-কারের গুণ হয় না।

| | কৃ-ধাতু। | মৃ-ধাতু। |
|---|---|---|
| একবচন | কৃষীষ্ট | মৃষীষ্ট |
| দ্বিবচন | কৃষীয়াস্তাম্ | মৃষীয়াস্তাম্ |
| বহুবচন | কৃষীরন্ | মৃষীরন্ |

১৩৯। আশীর্লিঙের আত্মনেপদে অনিট্ ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয় না।

ভুজ্-ধাতু।

প্রথম পুরুষ

| | |
|---|---|
| একবচন | ভুক্ষীষ্ট |
| দ্বিবচন | ভুক্ষীয়াস্তাম্ |
| বহুবচন | ভুক্ষীরন্ |

---

## প্রশ্ন—আশীর্লিঙ।

১। আশীর্লিঙের পরস্মৈপদে কোন্ কোন্ ধাতু নিত্য এ-কারান্ত হয় এবং কোন্ কোন্ ধাতু বিকল্পে এ-কারান্ত হয়?

২। যে সকল ধাতুর অন্তে ই, উ, ঋ, ৠ থাকে, তাহাদের বিশেষ নিয়ম কি?

৩। গ্রহ্, প্রচ্ছ্, ব্যধ্ ও যজ্ ধাতুর স্থানে কি কি আদেশ হয়?

৪। কোন্ কোন্ ধাতুর অকার-সহিত ব্ স্থানে উ হয়?

৫। আত্মনেপদে কিরূপ ধাতুর গুণ হয় না?

৬। দা, ঘ্রা, স্থা, হ্বে, মন্থ্, কুন্থ্, শাস্, সেব্, শী, দ্যুত্, গ্রহ্, বহ্, বৃ—ইহাদের আশীর্লিঙ্ মধ্যম পুরুষের বহুবচনে কি কি পদ হয়?

৭। হূয়াসুঃ, মথ্যাঃ, শিষ্যাসম্, সেবিষীয়, মৃষীরন্; ভুক্ষীয়াস্তাম্—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্দ্দেশ কর।

৮। সংশোধন কর :—ভেষ্যাৎ, গায়াৎ, স্থায়াৎ জেয়াৎ, কৃয়াৎ, গ্রহ্যাৎ, বচ্যাৎ, হ্বেয়াৎ, মন্থ্যাৎ, শাস্যাৎ, সেব্যাৎ, শীয়াৎ, বহিসীষ্ট, ভোক্ষীষ্ট।

বিকল্পিতেট্ ধাতু।

স্থ-ধাতু।

প্রথম পুরুষ

| | |
|---|---|
| একবচন | সবিষীষ্ট, সোষীষ্ট |
| দ্বিবচন | সবিষীয়াস্তাম্, সোষীয়াস্তাম্ |
| বহুবচন | সবিষীরন্, সোষীরন্ |

---

বৃ-ধাতু।

| | |
|---|---|
| একবচন | বরিষীষ্ট, বৃষীষ্ট |
| দ্বিবচন | বরিষীয়াস্তাম্, বৃষীয়াস্তাম্ |
| বহুবচন | বরিষীরন্, বৃষীরন্ |

## লিট্। (ক)

১৪০। লিট্ বিভক্তিতে ধাতু অভ্যস্ত হয় ( খ )।

১৪১। অভ্যস্ত করিলে পূর্ব্বভাগের আদিস্বরের পর যে অংশ থাকে, তাহার লোপ হয়।

দদ্-ধাতু ( আত্মনেপদী )

( দান করা— To give. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদদে | দদদিষে | দদদে |
| দ্বিবচন | দদদাতে | দদদাথে | দদদিবহে |
| বহুবচন | দদদিরে | দদদিঢে | দদদিমহে |

( ক ) উত্তম পুরুষে লিটের প্রয়োগ প্রায় হয় না।

( খ ) ধাতু অভ্যস্ত হয়, অর্থাৎ ধাতুর দ্বিত্ব হয়।

১৪২। পরস্মৈপদে প্রথম পুরুষের একবচনে ধাতুর উপধা অকারের ও অন্ত্য স্বরের বৃদ্ধি হয়; উত্তম পুরুষের একবচনে বিকল্পে হয়।

শশ্‌-ধাতু ( পরস্মৈপদী )

( লম্ফ দেওয়া—To jump. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শশাশ | শশশিথ | শশাশ, শশশ |
| দ্বিবচন | শশশতুঃ | শশশথুঃ | শশশিব |
| বহুবচন | শশশুঃ | শশশ | শশশিম ( ক ) |

১৪৩। পরস্মৈপদে প্রথম ও উত্তম পুরুষের একবচনে ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয়।

১৪৪। পরস্মৈপদে মধ্যম পুরুষের একবচনে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়।

বিদ্‌-ধাতু ( পরস্মৈপদী ) (খ)

( জানা—To know. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিবেদ | বিবেদিথ | বিবেদ |
| দ্বিবচন | বিবিদতুঃ | বিবিদথুঃ | বিবিদিব |
| বহুবচন | বিবিদুঃ | বিবিদ | বিবিদিম |

( ক ) পাণিনি ও সংক্ষিপ্তসার-মতে তালব্য শকারান্ত শশ্‌ ধাতুর লিট্‌ বিভক্তিতে শশাশ, শেশতুঃ ; শেশুঃ ইত্যাদি রূপ হয়। দন্ত্য সকারান্ত শস্‌ ধাতুর শশাস শশসতুঃ শশসুঃ ইত্যাদি রূপ হয়। মূলে যেরূপ লিখিত হইল, উহা মুগ্ধবোধ-সম্মত। "প্রাচা তু শশশতুরিত্যুক্তং তদযুক্তম্‌"—তত্ত্ববোধিনী। ইহাতে বোধ হয়, বোপদেব পাণিনির মত পরিত্যাগ করিয়া আরও প্রাচীন মত গ্রহণ করিয়াছেন। "শশেতি তালব্যান্তপাঠস্তু আকরবিরুদ্ধত্বাদুপেক্ষ্য" ইতি প্রৌঢ়মনোরমা।

( খ ) লিট্‌ বিভক্তিতে বিদ্‌-ধাতুর উত্তর বিকল্পে আম্‌ হয় এবং ঐ আমের পর ভূ, অস্‌ এবং কৃ ধাতুর প্রয়োগ হয়। যথা—বিদাম্বভূব, বিদামাস, বিদাঞ্চকার ইত্যাদি।

১৪৫ অভ্যস্ত ধাতুর পূর্ব্ব-ভাগের দীর্ঘ স্বর হ্রস্ব হয়।

নী-ধাতু ( উভয়পদী )

( লইয়া যাওয়া—To carry. )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নিনায় | নিনয়িথ / নিনেথ | নিনায় / নিনয় |
| দ্বিবচন | নিন্যতুঃ | নিন্যথুঃ | নিন্যিব |
| বহুবচন | নিন্যুঃ | নিন্য | নিন্যিম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নিন্যে | নিন্যিষে | নিন্যে |
| দ্বিবচন | নিন্যাতে | নিন্যাথে | নিন্যিবহে |
| বহুবচন | নিন্যিরে | নিন্যিঢ়ে / নিন্যিধ্বে | নিন্যিমহে |

নু-ধাতু ( পরস্মৈপদী ) ( ক )

( প্রশংসা করা—To praise. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নুনাব | নুনুবিথ | নুনাব / নুনব |
| দ্বিবচন | নুনুবতুঃ | নুনুবথুঃ | নুনুবিব |
| বহুবচন | নুনুবুঃ | নুনুব | নুনুবিম |

( ক ) লিটের থ বিভক্তিতে কুটাদি ধাতুর গুণ হয় না। নু-ধাতু কুটাদির অন্তর্গত। কুটাদির অন্তর্গত প্রচলিত ধাতু যথা—কুট্, ছুর্, স্ফুট্, ত্রুট্, স্ফুর্, নু, ধু, কু ( কূ ) ইত্যাদি। লুট্ লৃট্ লৃঙ্ আশীর্লিঙ্ এবং লুঙ্ বিভক্তিতেও ইহাদের গুণ হয় না।

 

সেব্-ধাতু ( আত্মনেপদী )

( সেবা করা – To serve. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সিষেবে | সিষেবিষে | সিষেবে |
| দ্বিবচন | সিষেবাতে | সিষেবাথে | সিষেবিবহে |
| বহুবচন | সিষেবিরে | সিষেবিঢ়ে, সিষেবিধ্বে | সিষেবিমহে |

১৪৬। অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগে বর্গের দ্বিতীয় বর্ণ থাকিলে প্রথম বর্ণ এবং চতুর্থ বর্ণ থাকিলে তৃতীয় বর্ণ হয়।

ছিদ্-ধাতু ( উভয়পদী )

( ছেদন করা—To cut. )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | চিচ্ছেদ | চিচ্ছেদিথ | চিচ্ছেদ |
| দ্বিবচন | চিচ্ছিদতুঃ | চিচ্ছিদথুঃ | চিচ্ছিদিব |
| বহুবচন | চিচ্ছিদুঃ | চিচ্ছিদ | চিচ্ছিদিম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | চিচ্ছিদে | চিচ্ছিদিষে | চিচ্ছিদে |
| দ্বিবচন | চিচ্ছিদাতে | চিচ্ছিদাথে | চিচ্ছিদিবহে |
| বহুবচন | চিচ্ছিদিরে | চিচ্ছিদিঢ়ে | চিচ্ছিদিমহে |

### ভিদ্‌-ধাতু ( উভয়পদী )

( ভেদ করা—To pierce into. )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভেদ | বিভেদিথ | বিভেদ |
| দ্বিবচন | বিভিদতুঃ | বিভিদথুঃ | বিভিদিব |
| বহুবচন | বিভিদুঃ | বিভিদ | বিভিদিম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভিদে | বিভিদিষে | বিভিদে |
| দ্বিবচন | বিভিদাতে | বিভিদাথে | বিভিদিবহে |
| বহুবচন | বিভিদিরে | বিভিদিঢ্বে | বিভিদিমহে |

১৪৭। অভ্যস্ত ধাতুর পূর্ব্ব-ভাগ-স্থিত ক্‌ ও খ্‌ স্থানে চ্‌ এবং গ্‌ ও ঘ্‌ স্থানে জ্‌ হয়।

### খদ্‌-ধাতু ( পরস্মৈপদী )

( স্থির হওয়া—To be steady. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চখাদ | চখদিথ | { চখাদ<br>চখদ |
| দ্বিবচন | চখদতুঃ | চখদথুঃ | চখদিব |
| বহুবচন | চখদুঃ | চখদ | চখদিম |

গদ্-ধাতু ( পরস্মৈপদী )

( কথা বলা—To speak. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জগাদ | জগদিথ | জগাদ, জগদ |
| দ্বিবচন | জগদতুঃ | জগদথুঃ | জগদিব |
| বহুবচন | জগদুঃ | জগদ | জগদিম |

১৪৮। অভ্যস্ত ধাতুর পূর্ব্ব-ভাগ-স্থিত ঋ ৠ স্থানে অ ( ক ) হয়।

স্থ-ধাতু ( পরস্মৈপদী )

( অগ্রসর হওয়া—To advance. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | সসার | সসর্থ | সসার, সসর |
| দ্বিবচন | সস্রতুঃ | সস্রথুঃ | সস্থব |
| বহুবচন | সস্রুঃ | সস্র | সস্থম |

নৃত্-ধাতু ( পরস্মৈপদী )

( নৃত্য করা—To dance. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ননর্ত্ত | ননর্ত্তিথ | ননর্ত্ত |
| দ্বিবচন | ননৃততুঃ | ননৃতথুঃ | ননৃতিব |
| বহুবচন | ননৃতুঃ | ননৃত | ননৃতিম |

( ক ) ব্যাকরণ-কৌমুদীর ৪ খানি ভিন্ন ভিন্ন সংস্করণে ঋ ৠ স্থানে অর্ হয়, এইরূপ লেখা আছে। ইহা যে নিতান্ত অসম্ভব, তাহা বিচক্ষণ ব্যক্তি মাত্রেই বুঝিতে পারিবেন।

১৪৯। অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগে হ্ থাকিলে তাহার স্থানে জ্ হয়।

হস্-ধাতু ( পরস্মৈপদী )

( হাস্য করা—To laugh. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জহাস | জহসিথ | জহাস, জহস |
| দ্বিবচন | জহসতুঃ | জহসথুঃ | জহসিব |
| বহুবচন | জহসুঃ | জহস | জহসিম |

———

১৫০। অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগে সংযুক্ত-বর্ণ থাকিলে অন্ত্য ব্যঞ্জন-বর্ণের লোপ হয়।

শ্রু-ধাতু ( পরস্মৈপদী )

( শ্রবণ করা—To hear. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | শুশ্রাব | শুশ্রোথ | শুশ্রাব, শুশ্রব |
| দ্বিবচন | শুশ্রুবতুঃ | শুশ্রুবথুঃ | শুশ্রুব |
| বহুবচন | শুশ্রুবুঃ | শুশ্রুব | শুশ্রুম |

———

শ্লিষ্-ধাতু ( পরস্মৈপদী )

( দহন করা—To burn. )

( আলিঙ্গন করা—To embrace. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | শিশ্লেষ | শিশ্লেষিথ | শিশ্লেষ |
| দ্বিবচন | শিশ্লিষতুঃ | শিশ্লিষথুঃ | শিশ্লিষিব |
| বহুবচন | শিশ্লিষুঃ | শিশ্লিষ | শিশ্লিষিম |

১৫১। অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগে শ্চ ষ্ট ষ্ঠ স্ক স্খ স্ত স্থ স্প স্ফ থাকিলে আদি-বর্ণের লোপ হয়।

স্খল্‌-ধাতু ( পরস্মৈপদী )

( স্খলিত হওয়া—To slip. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চস্খাল | চস্খলিথ | চস্খাল, চস্খল |
| দ্বিবচন | চস্খলতুঃ | চস্খলথুঃ | চস্খলিব |
| বহুবচন | চস্খলুঃ | চস্খল | চস্খলিম |

শ্চুত্‌-ধাতু ( পরস্মৈপদী )

( ক্ষরিত হওয়া—To ooze. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | চুশ্চোত | চুশ্চোতিথ | চুশ্চোত |
| বিবচন | চুশ্চুততুঃ | চুশ্চুতথুঃ | চুশ্চুতিব |
| বহুবচন | চুশ্চুতুঃ | চুশ্চুত | চুশ্চুতিম |

স্তু-ধাতু ( উভয়পদী )

( স্তব করা—To praise. )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুষ্টাব | তুষ্টোথ | তুষ্টাব, তুষ্টব |
| দ্বিবচন | তুষ্টুবতুঃ | তুষ্টুবথুঃ | তুষ্টুব |
| বহুবচন | তুষ্টুবুঃ | তুষ্টুব | তুষ্টুম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তুষ্টুবে | তুষ্টুষে | তুষ্টুবে |
| দ্বিবচন | তুষ্টুবাতে | তুষ্টুবাথে | তুষ্টুবহে |
| বহুবচন | তুষ্টুবিরে | তুষ্টুঢ্বে | তুষ্টুমহে |

স্ফুর্-ধাতু ( পরস্মৈপদী )

( কম্পিত হওয়া—To throb. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | পুস্ফোর | পুস্ফুরিথ | পুস্ফোর |
| দ্বিবচন | পুস্ফুরতুঃ | পুস্ফুরথুঃ | পুস্ফুরিব |
| বহুবচন | পুস্ফুরুঃ | পুস্ফুর | পুস্ফুরিম |

---

১৫২। আকারান্ত ধাতুর পরবর্ত্তী লিটের পরস্মৈপদের প্রথম ও উত্তম পুরুষের একবচন স্থানে ঔ হয়।

১৫৩। লিট্ বিভক্তিতে আকারান্ত ধাতুর আকারের লোপ হয়; কিন্তু থ বিভক্তিতে ই না হইলে লোপ হয় না।

যা-ধাতু ( পরস্মৈপদী )

( গমন করা—To go. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | যযৌ | যযিথ, যযাথ | যযৌ |
| দ্বিবচন | যযতুঃ | যযথুঃ | যযিব |
| বহুবচন | যযুঃ | যয | যযিম |

দা-ধাতু ( উভয়পদী )

( দান করা—To give. )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদৌ | দদিথ / দদাথ | দদৌ |
| দ্বিবচন | দদতুঃ | দদথুঃ | দদিব |
| বহুবচন | দদুঃ | দদ | দদিম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদে | দদিষে | দদে |
| দ্বিবচন | দদাতে | দদাথে | দদিবহে |
| বহুবচন | দদিরে | দদিঢ্বে | দদিমহে |

---

স্থা-ধাতু ( পরস্মৈপদী )

( থাকা—To stay. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | তস্থৌ | তস্থিথ / তস্থাথ | তস্থৌ |
| দ্বিবচন | তস্থতুঃ | তস্থথুঃ | তস্থিব |
| বহুবচন | তস্থুঃ | তস্থ | তস্থিম |

---

১৫৪। লিট্ বিভক্তি পরে থাকিলে ভূ-ধাতুর স্থানে বভূব্ হয়

ভূ-ধাতু ( পরস্মৈপদী )

( হওয়া—To be. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বভূব | বভূবিথ | বভূব |
| দ্বিবচন | বভূবতুঃ | বভূবথুঃ | বভূবিব |
| বহুবচন | বভূবুঃ | বভূব | বভূবিম |

১৫৫। লিট্ বিভক্তিতে চি-ধাতুর পর-ভাগ-স্থানে কি, জি-ধাতুর পর-ভাগ-স্থানে গি এবং হি-ধাতুর পর-ভাগ-স্থানে ঘি হয়।

চি-ধাতু ( উভয়পদী )

( চয়ন করা—To cull. )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চিকায় | চিকয়িথ / চিকেথ | চিকায় / চিকয় |
| দ্বিবচন | চিক্যতুঃ | চিক্যথুঃ | চিক্যিব |
| বহুবচন | চিক্যুঃ ( ৩৩ ) | চিক্য | চিক্যিম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চিক্যে | চিক্যিষে | চিক্যে |
| দ্বিবচন | চিক্যাতে | চিক্যাথে | চিক্যিবহে |
| বহুবচন | চিক্যিরে | চিক্যিঢ্বে / চিক্যিধ্বে | চিক্যিমহে |

(৩৩) বৈয়াকরণেরা চি-ধাতুর স্থানে বিকল্পে কি করেন। যথা,—চিকায় চিচায় ইত্যাদি।

জি-ধাতু ( পরস্মৈপদী )
( জয় করা—To conquer. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জিগায় | জিগয়িথ, জিগেথ | জিগায়, জিগয় |
| দ্বিবচন | জিগ্যতুঃ | জিগ্যথুঃ | জিগ্যিব |
| বহুবচন | জিগ্যুঃ | জিগ্য | জিগ্যিম |

---

হি-ধাতু ( পরস্মৈপদী )
( প্রেরণ করা—To send. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | জিঘায় | জিঘয়িথ, জিঘেথ | জিঘায়, জিঘয় |
| দ্বিবচন | জিঘ্যতুঃ | জিঘ্যথুঃ | জিঘ্যিব |
| বহুবচন | জিঘ্যুঃ | জিঘ্য | জিঘ্যিম |

---

১৫৬। পরস্মৈপদের প্রথম পুরুষ ও উত্তম পুরুষের একবচন ভিন্ন লিট্ বিভক্তিতে ধাতুর অন্তস্থিত দীর্ঘ ৠ স্থানে অর্ হয়।

কৄধাতু।

| | | | |
|---|---|---|---|
| একবচন | চকার | চকরিথ | চকার, চকর |
| দ্বিবচন | চকরতুঃ | চকরথুঃ | চকরিব |
| বহুবচন | চকরুঃ | চকর | চকরিম |

১৫৭। যে সকল হ্রস্ব ঋকারান্ত ধাতুর আদিতে সংযুক্ত বর্ণ থাকে, পরস্মৈপদে প্রথম ও উত্তম পুরুষের একবচন ভিন্ন লিট্ বিভক্তিতে তাহাদের ঋ স্থানে অর্ হয়।

স্মৃ-ধাতু।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সস্মার | সস্মর্থ | সস্মার, সস্মর |
| দ্বিবচন | সস্মরতুঃ | সস্মরথুঃ | সস্মরিব |
| বহুবচন | সস্মরুঃ | সস্মর | সস্মরিম |

১৫৮। পরস্মৈপদের একবচন ভিন্ন লিট্ বিভক্তিতে ধাতুর (৩৪) উপধা ন-কারের বিকল্পে লোপ হয়।

দন্শ্-ধাতু।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদংশ | দদংশিথ, দদংষ্ঠ | দদংশ |
| দ্বিবচন | দদশতুঃ, দদংশতুঃ | দদশথুঃ, দদংশথুঃ | দদশিব, দদংশিব |
| বহুবচন | দদশুঃ, দদংশুঃ | দদশ, দদংশ | দদশিম, দদংশিম |

---

(ক) পরস্মৈপদে উত্তম পুরুষের একবচনে অর্ আর্ দুই হয়।

(৩৪) নিন্দ্ প্রভৃতি ইদিৎ ধাতু ভিন্ন।

(খ) পাণিনির মতে স্বন্জ্ ধাতুর বিকল্পে হয়। তদ্ভিন্ন অন্য ধাতুর ন এর লোপ হয় না। সুতরাং পাণিনির মতে দদশতুঃ, সসজতুঃ প্রভৃতি পদ হয় না। কিন্তু

সন্‌জ্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | সসঞ্জ | সসঞ্জিথ, সসঙ্ক্থ | সসঞ্জ |
| দ্বিবচন | সসজতুঃ, সসঞ্জতুঃ | সসজথুঃ, সসঞ্জথুঃ | সসজিব, সসঞ্জিব |
| বহুবচন | সসজুঃ, সসঞ্জুঃ | সসজ, সসঞ্জ | সসজিম, সসঞ্জিম |

১৫৯। অশ্ (৩৫) ধাতু, হ্রস্ব ঋ-কারাদি ধাতু এবং যে সকল অকারাদি ধাতুর অন্তে সংযুক্ত বর্ণ থাকে, তাহাদের পূর্ব্ব-ভাগ-স্থানে আন্ হয়।

অশ্-ধাতু ( আত্মনেপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | আনশে | আনশিষে, আনক্ষে | আনশে |
| দ্বিবচন | আনশাতে | আনশাথে | আনশিবহে, আনশ্বহে |
| বহুবচন | আনশিরে | আনশিঢ্বে, আনড্ঢ্বে | আনশিমহে, আনশ্মহে |

বোপদেবের মতে ঐ সকল পদ হইতে পারে। কোন কোন পাণিনীয়-মতাবলম্বী বৈয়াকরণের মতে শ্রন্থ্, গ্রন্থ্ ও দন্ভ্ ধাতুরও বিকল্পে হয়।

"শ্রন্থিগ্রন্থিদন্ভিস্বঞ্জীনাং লিটঃ কিত্ত্বং বেতি ব্যাকরণান্তরমিহাপ্যাশ্রীয়ত ইত্যুক্তম্" —সিদ্ধান্তকৌমুদী। মতান্তরে ঐ চারিটী ধাতুর নিত্য নকার-লোপ হয়।

(৩৫) স্বাদিগণীয়।

ঋত্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | আনর্ত্ত | আনর্ত্তিথ | আনর্ত্ত |
| দ্বিবচন | আনৃততুঃ | আনৃতথুঃ | আনৃতিব |
| বহুবচন | আনৃতুঃ | আনৃত | আনৃতিম |

---

অর্চ্চ্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | আনর্চ্চ | আনর্চ্চিথ | আনর্চ্চ |
| দ্বিবচন | আনর্চ্চতুঃ | আনর্চ্চথুঃ | আনর্চ্চিব |
| বহুবচন | আনর্চ্চুঃ | আনর্চ্চ | আনর্চ্চিম |

---

১৬০। লিট্ বিভক্তিতে দ্যুত্-ধাতুর পূর্ব্ব-ভাগ-স্থানে দি হয়।

দ্যুত্-ধাতু ( আত্মনেপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | দিদ্যুতে | দিদ্যুতিষে | দিদ্যুতে |
| দ্বিবচন | দিদ্যুতাতে | দিদ্যুতাথে | দিদ্যুতিবহে |
| বহুবচন | দিদ্যুতিরে | দিদ্যুতিঢ্বে | দিদ্যুতিমহে |

---

১৬১। লিট্ বিভক্তিতে অধ্যয়নার্থ ই-ধাতুর স্থানে গা হয়। (ক)

(ক) গমনার্থ ই-ধাতু—ইয়ায় ঈয়তুঃ ঈয়ুঃ। ইয়য়িথ ইয়েথ ঈয়থুঃ ঈয়। ইয়ায় ইয়য় ঈয়িব ঈয়িম।

ইষ্-ধাতু—ইয়েষ ঈষতুঃ ঈষুঃ। ইয়েষিথ ঈষথুঃ ঈষ। ইয়েষ ঈষিব ঈষিম। উখ্-ধাতু—উবোখ উখতুঃ উখুঃ। উবোখিথ উখথুঃ উখ। উবোখ উখিব উখিম। লিট্ বিভক্তিতে প্যায়্-ধাতুর স্থানে পী এবং দ্বিরুক্ত দে ধাতুর স্থানে দিগি আদেশ হয়। যথা—প্যায়্ আত্মনেপদী—পিপ্যে পিপ্যাতে পিপ্যিরে ইত্যাদি। দে আত্মনেপদী—দিগ্যে দিগ্যাতে দিগ্যিরে ইত্যাদি। লট্ বিধিলিঙ্ লোট্ লঙ্ ভিন্ন প্রায় সর্ব্বত্র

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধিজগে | অধিজগিষে | অধিজগে |
| দ্বিবচন | অধিজগাতে | অধিজগাথে | অধিজগিবহে |
| বহুবচন | অধিজগিরে | অধিজগিঢ্বে | অধিজগিমহে |

১৬২। যে সকল ধাতুর আদিতে এবং অন্তে অসংযুক্ত ব্যঞ্জনবর্ণ থাকে এবং মধ্যে অকার থাকে, লিট্ বিভক্তিতে (৩৬) সে সকল (৩৭) ধাতুর পূর্ব্বভাগের লোপ হয় এবং পরভাগের অকারস্থানে একার হয়। পরস্মৈপদের প্রথম ও উত্তম পুরুষের একবচনে হয় না। (ক)

চল্-ধাতু (পরস্মৈপদী)

| | | | |
|---|---|---|---|
| একবচন | চচাল | চেলিথ | চচাল, চচল |
| দ্বিবচন | চেলতুঃ | চেলথুঃ | চেলিব |
| বহুবচন | চেলুঃ | চেল | চেলিম |

---

অস্ ধাতুর স্থানে ভূ, ব্রূ ধাতুর স্থানে বচ্, অজ্ ধাতুর স্থানে বী আদেশ হয়। লিট্—অস্—বভূব ইত্যাদি। ব্রূ পরস্মৈপদে—উবাচ ইত্যাদি, আত্মনেপদে উচে ইত্যাদি। অজ্—বিবায় বিব্যতুঃ ইত্যাদি; থ বিভক্তিতে তিনটী পদ—বিবয়িথ, বিবেথ, আজিথ; ব ও ম বিভক্তিতে দুইটী—বিব্যিব আজিব, বিব্যিম আজিম। চক্ষ্ ধাতুস্থানে লিট্ বিভক্তিতে বিকল্পে ক্সা ও খ্যা আদেশ হয়। পাণিনি ও সংক্ষিপ্তসারের মতে ক্শা (তালব্য শ), কিন্তু বোপদেবের মতে ক্সা (দন্ত্য স)। চক্ষ্ আত্মনেপদী—চখ্যৌ চখ্যে চক্শৌ চক্সে চচক্ষে (৫টী করিয়া পদ)।

(৩৬) থ বিভক্তিতে ধাতুর উত্তর ই না হইলে হয় না।

(৩৭) শস্, দদ্, অন্তস্থ-বকারাদি, এবং যে সকল ধাতুর পূর্ব্বভাগের রূপান্তর হয়, তদ্ভিন্ন। যে সকল ধাতুর ন-কারের লোপ হয়, তাহাদেরও হয় না। যথা—মমথতুঃ। যে সকল ধাতুর লিট্ বিভক্তিতে গুণ হয়, তাহাদের হয় না। যথা—দদরতুঃ। জহসতুঃ—এখানে পূর্ব্বভাগের রূপান্তর হওয়ায় হইল না।

(ক) শ্রন্থ্, গ্রন্থ্ ও দন্ভ্ ধাতুরও নকার-লোপ হয় এবং ঐরূপ কার্য্য হয়।

১৬৩। লিট্ বিভক্তিতে অভ্যস্ত তৃ, ফল্, ভজ্ ও ত্রপ্ ধাতুর স্থানে যথাক্রমে তের্, ফেল্, ভেজ্ ও ত্রেপ্ হয়। পরস্মৈপদের প্রথম ও উত্তম পুরুষের একবচনে হয় না।

তৃ-ধাতু (পরস্মৈপদী)

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ততার | তেরিথ | ততার, ততর |
| দ্বিবচন | তেরতুঃ | তেরথুঃ | তেরিব |
| বহুবচন | তেরুঃ | তের | তেরিম |

ফল্-ধাতু (পরস্মৈপদী)

| | | | |
|---|---|---|---|
| একবচন | পফাল | ফেলিথ | পফাল, পফল |
| দ্বিবচন | ফেলতুঃ | ফেলথুঃ | ফেলিব |
| বহুবচন | ফেলুঃ | ফেল | ফেলিম |

---

ভজ্-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বভাজ | ভেজিথ, বভক্থ | বভাজ, বভজ |
| দ্বিবচন | ভেজতুঃ | ভেজথুঃ | ভেজিব |
| বহুবচন | ভেজুঃ | ভেজ | ভেজিম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভেজে | ভেজিষে | ভেজে |
| দ্বিবচন | ভেজাতে | ভেজাথে | ভেজিবহে |
| বহুবচন | ভেজিরে | ভেজিঢ়ে | ভেজিমহে |

ত্রপ্-ধাতু ( আত্মনেপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ত্রেপে | { ত্রেপিষে<br>ত্রেপ্সে | ত্রেপে |
| দ্বিবচন | ত্রেপাতে | ত্রেপাথে | { ত্রেপিবহে<br>ত্রেপ্বহে |
| বহুবচন | ত্রেপিরে | { ত্রেপিঢে<br>ত্রেব্ধ্বে | { ত্রেপিমহে<br>ত্রেপ্মহে |

১৬৪। লিট বিভক্তিতে অভ্যস্ত ভ্রম্, রাজ্ ও বম্ ধাতুর স্থানে যথা-ক্রমে বিকল্পে ভ্রেম্, রেজ্ ও বেম্ হয়। পরস্মৈপদের প্রথম ও উত্তম পুরুষের একবচনে হয় না। (ক)

ভ্রম্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বভ্রাম | { ভ্রেমিথ<br>বভ্রমিথ | { বভ্রাম<br>বভ্রম |
| দ্বিবচন | ভ্রেমতুঃ,বভ্রমতুঃ | { ভ্রেমথুঃ<br>বভ্রমথুঃ | { ভ্রেমিব<br>বভ্রমিব |
| বহুবচন | ভ্রেমুঃ, বভ্রমুঃ | { ভ্রেম<br>বভ্রম | { ভ্রেমিম<br>বভ্রমিম |

(ক) জৃ, ত্রস্, ফণ্, রাজ্, ভ্রাজ্, ভ্রাশ্ ভ্লাশ্ ( ভ্লাশ্ ), স্যম্, স্বন্—এই সকল ধাতুর লিট্ বিভক্তিতে পূর্ব্বভাগের লোপ হয় এবং পরভাগের অকার স্থানে একার হয়। যথা—জেরুঃ জজরুঃ। ত্রেসুঃ তত্রসুঃ ইত্যাদি। বোপদেবের মতে বম্-ধাতুরও বিকল্পে হয়,

## রাজ্-ধাতু ( উভয়পদী )

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ররাজ | রেজিথ<br>ররাজিথ | ররাজ |
| দ্বিবচন | রেজতুঃ,ররাজতুঃ | রেজথুঃ<br>ররাজথুঃ | রেজিব<br>ররাজিব |
| বহুবচন | রেজুঃ, ররাজুঃ | রেজ<br>ররাজ | রেজিম<br>ররাজিম |

### আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | রেজে<br>ররাজে | রেজিষে<br>ররাজিষে | রেজে<br>ররাজে |
| দ্বিবচন | রেজাতে<br>ররাজাতে | রেজাথে<br>ররাজাথে | রেজিবহে<br>ররাজিবহে |
| বহুবচন | রেজিরে<br>ররাজিরে | রেজিঢ্বে<br>ররাজিঢ্বে | রেজিমহে<br>ররাজিমহে |

---

যথা—বেমুঃ ববমুঃ। "বেমুশ্চ কেচিদ্রুধিরম্"—চণ্ডী। সিদ্ধান্তকৌমুদী-মতে 'ববমতুঃ'—একটী করিয়া পদ হইবে। "ববমতুঃ বাদিত্বাদেত্বাভ্যাসলোপৌ ন। ভাগবৃত্তৌ তু বেমতুঃ-রিত্যাদ্যপ্যুদাহৃতম্ তৎ ভাষ্যাদৌ ন দৃষ্টম্"—সিদ্ধান্তকৌমুদী। পাণিনির মতে বধার্থক রাধ্ ধাতুর নিত্য হয়। যথা—অপরেধতুঃ। বোপদেবের মতে বিকল্পে—অপররাধতু অপরেধতুঃ। বধ ভিন্ন অন্য অর্থে হয় না। যথা—আররাধতুঃ ( আরাধনার্থ )।

বম্-ধাতু (পরস্মৈপদী)

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ববাম | বেমিথ, ববমিথ | ববাম, ববম |
| দ্বিবচন | বেমতুঃ, ববমতুঃ | বেমথুঃ, ববমথুঃ | বেমিব, ববমিব |
| বহুবচন | বেমুঃ, ববমুঃ | বেম, ববম | বেমিম, ববমিম |

১৬৫। লিট্ বিভক্তিতে গম্, খন্, জন্, ঘস্ ও হন্ ধাতুর পরভাগের অকারের লোপ হয়, কিন্তু পরস্মৈপদের একবচনে হয় না।

গম্-ধাতু (পরস্মৈপদী)

| | | | |
|---|---|---|---|
| একবচন | জগাম | জগমিথ, জগন্থ | জগাম, জগম |
| দ্বিবচন | জগ্মতুঃ | জগ্মথুঃ | জগ্মিব |
| বহুবচন | জগ্মুঃ | জগ্ম | জগ্মিম |

খন্-ধাতু (উভয়পদী)

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | চখান | চখনিথ | চখান, চখন |
| দ্বিবচন | চখ্নতুঃ | চখ্নথুঃ | চখ্নিব |
| বহুবচন | চখ্নুঃ | চখ্ন | চখ্নিম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চখ্নে | চখ্নিষে | চখ্নে |
| দ্বিবচন | চখ্নাতে | চখ্নাথে | চখ্নিবহে |
| বহুবচন | চখ্নিরে | চখ্নিঢ্বে | চখ্নিমহে |

জন্-ধাতু ( আত্মনেপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | জজ্ঞে | জজ্ঞিষে | জজ্ঞে |
| দ্বিবচন | জজ্ঞাতে | জজ্ঞাথে | জজ্ঞিবহে |
| বহুবচন | জজ্ঞিরে | জজ্ঞিঢ্বে | জজ্ঞিমহে |

ঘস্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | জঘাস | জঘসিথ | { জঘাস<br>জঘস |
| দ্বিবচন | জক্ষতুঃ | জক্ষথুঃ | জক্ষিব |
| বহুবচন | জক্ষুঃ | জক্ষ | জক্ষিম |

১৬৬। লিট্ বিভক্তিতে হন্-ধাতুর পরভাগের হ্ স্থানে ঘ্ হয়।

হন্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | জঘান | { জঘনিথ<br>জঘন্থ | { জঘান<br>জঘন |
| দ্বিবচন | জঘ্নতুঃ | জঘ্নথুঃ | জঘ্নিব |
| বহুবচন | জঘ্নুঃ | জঘ্ন | জঘ্নিম |

১৬৭। লিটের থ পরে থাকিলে দৃশ্ ও সৃজ্ ধাতুর পরভাগের ঋ স্থানে র হয়। ই হইলে হয় না।

দৃশ্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদর্শ | দদর্শিথ, দদ্রষ্ঠ | দদর্শ |
| দ্বিবচন | দদৃশতুঃ | দদৃশথুঃ | দদৃশিব |
| বহুবচন | দদৃশুঃ | দদৃশ | দদৃশিম |

সৃজ্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | সসর্জ | সসর্জিথ, সস্রষ্ঠ | সসর্জ |
| দ্বিবচন | সসৃজতুঃ | সসৃজথুঃ | সসৃজিব |
| বহুবচন | সসৃজুঃ | সসৃজ | সসৃজিম (৩৮) |

( ৩৮ ) বিদ্যাসাগর মহাশয় লিখিয়াছেন "কৃষ্, তৃপ্, দৃপ্, মৃশ্, স্পৃ এই কয়েকটী ধাতুর ঋ স্থানে বিকল্পে র্ হয়। যথা, কৃষ্—চক্রষ্ঠ, চকর্ষ্ঠ ; মৃশ্—মম্রষ্ঠ, মমর্ষ্ঠ ইত্যাদি।"

৺বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত-সংস্করণ-সমেত সর্ব্বশুদ্ধ ছয় খানি সংস্করণে এইরূপ পাঠ আছে। কিন্তু দুঃখের বিষয় এই যে, কৃষ্ ও মৃশ্ ধাতুর লিটের থ বিভক্তিতে যথাক্রমে চকর্ষিথ ও মমর্শিথ এই একটী করিয়াই পদ হয়। এ বিষয়ে পাণিনি ও বোপদেবের মতভেদ নাই। কৃষ্ ধাতুর থ বিভক্তিতে চক্রষ্ঠ, চকর্ষ্ঠ এরূপ পদই হয় না। মৃশ্-ধাতুরও ঐরূপ পদ হয় না। কৃষ্ প্রভৃতি ধাতুর যে ঋ স্থানে বিকল্পে র হয়, তাহার উদাহরণ লুট্, লৃট্ বিভক্তিতে পাওয়া যায়। যথা, ক্রষ্টা, কর্ষ্টা ইত্যাদি। তৃপ্ ও দৃপ্ ধাতু বেট্ বলিয়া উহাদের লিটের থ বিভক্তিতেও ঋ স্থানে র হইতে পারে। যথা—তৃপ্+থ=ততর্পিথ, তত্রপ্থ ততর্প্থ। চক্রষ্ঠ ও চকর্ষ্ঠ—এই দুইটী পদই যে কারণে অশুদ্ধ, তাহা লিখিত হইতেছে। প্রথমতঃ কৃষ্ ধাতুর লিটের থ বিভক্তিতে ইট্-আগম অনিবার্য্য। যদিও কৃষ্-ধাতু অনিট্, তথাপি বিশেষ-সূত্র-বশতঃ লিট্ বিভক্তিতে ইট্ হইবে।

১৬৮। লিট্ বিভক্তিতে ব্যথ্-ধাতুর পূর্ব্ব-ভাগ-স্থানে বি হয়।

ব্যথ্-ধাতু ( আত্মনেপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিব্যথে | বিব্যথিষে | বিব্যথে |
| দ্বিবচন | বিব্যথাতে | বিব্যথাথে | বিব্যথিবহে |
| বহুবচন | বিব্যথিরে | বিব্যথিঢ্বে | বিব্যথিমহে |

---

১৬৯। লিট্ বিভক্তিতে গ্রহ্-ধাতুর স্থানে গৃহ্ হয়। পরস্মৈপদের একবচনে হয় না।

গ্রহ্-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জগ্রাহ | জগ্রহিথ | জগ্রাহ, জগ্রহ |
| দ্বিবচন | জগৃহতুঃ | জগৃহথুঃ | জগৃহিব |
| বহুবচন | জগৃহুঃ | জগৃহ | জগৃহিম |

---

মুগ্ধবোধের সূত্র, যথা—"নেমস্থম্ কৃ স্থ বৃ ভৃ স্তু দ্রু শ্রু স্রোরেবঠ্যাঃ" (৫৮৪ সূত্র) "এভ্য এব ঠ্যা ইম্ ন স্যাৎ। অন্যস্মাৎ অনিমোঽপি স্যাৎ"। ইহার সরল অর্থ এই যে, কৃ প্রভৃতি ভিন্ন প্রায় সকল ধাতুর উত্তরই লিট্ বিভক্তিতে ইট্ হয়। অতএব কৃষ্ ধাতু অনিট্ হইলেও লিট্ বিভক্তিতে সেট্। পাণিনীয়-ব্যাকরণেও উক্ত হইয়াছে—"ক্রাদ্যন্তো লিটি সেড্ ভবেৎ"। অর্থাৎ কৃ প্রভৃতি ভিন্ন সকল ধাতুই লিট্ বিভক্তিতে সেট্ হয়। অতএব কৃষ্ ধাতুর উত্তর লিটের থ বিভক্তিতে যে ইট্ হইবে, ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে। দ্বিতীয়তঃ ইট্ হইলে কৃষ্ প্রভৃতি ধাতুর ঋ স্থানে র হইতে পারে না। মুগ্ধবোধের সূত্র, যথা—"বর্দ্রোঽকিজ্ ঝসে" (৬০৪ সূত্র) "কৃষাদীনামৃকারো রঃ স্যাদ্বা অকিজ্ঝসে" অকিৎ অর্থাৎ "গুণসাধনযোগ্য ঝস্ পরে থাকিলে কৃষ্ প্রভৃতি ধাতুর ঋ-স্থানে বিকল্পে র হয়। ঝস্—বর্গের ১ম, ২য়, ৩য়, ৪র্থ বর্ণ এবং শ, ষ, স, হ। ইটের ইকার স্বরবর্ণ, ব্যঞ্জনবর্ণ নহে। অতএব ইট্ পরে থাকিলে ঋ স্থানে র হইতে পারে না।

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জগৃহে | জগৃহিষে | জগৃহে |
| দ্বিবচন | জগৃহাতে | জগৃহাথে | জগৃহিবহে |
| বহুবচন | জগৃহিরে | { জগৃহিঢ়ে<br>জগৃহিধ্বে } | জগৃহিমহে |

---

১৭০। লিট্‌ বিভক্তিতে হ্বে-ধাতুর স্থানে হু হয়।

হ্বে-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জুহাব | { জুহবিথ<br>জুহোথ } | { জুহাব<br>জুহব } |
| দ্বিবচন | জুহুবতুঃ | জুহুবথুঃ | জুহুবিব |
| বহুবচন | জুহুবুঃ | জুহুব | জুহুবিম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জুহুবে | জুহুবিষে | জুহুবে |
| দ্বিবচন | জুহুবাতে | জুহুবাথে | জুহুবিবহে |
| বহুবচন | জুহুবিরে | { জুহুবিঢ়ে<br>জুহুবিধ্বে } | জুহুবিমহে |

---

১৭১। লিট্‌ বিভক্তিতে বচ্‌, বদ্‌, বপ্‌, বস্‌, বহ্‌ ও স্বপ্‌ এই সকল ধাতুর পূর্ব্বভাগের ব্‌ ও অ স্থানে উ হয়। আর পরস্মৈপদের একবচন ভিন্ন অন্য বিভক্তিতে পরভাগের ব্‌ ও অ স্থানেও উ হয়।

বচ্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | উবাচ | উবচিথ<br>উবক্থ | উবাচ<br>উবচ |
| দ্বিবচন | ঊচতুঃ | ঊচথুঃ | ঊচিব |
| বহুবচন | ঊচুঃ | ঊচ | ঊচিম |

বস্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | উবাস | উবসিথ<br>উবস্থ | উবাস<br>উবস |
| দ্বিবচন | ঊষতুঃ | ঊষথুঃ | ঊষিব |
| বহুবচন | ঊষুঃ | ঊষ | ঊষিম |

স্বপ্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | সুষ্বাপ | সুষ্বপিথ<br>সুষ্বপ্থ | সুষ্বাপ<br>সুষ্বপ |
| দ্বিবচন | সুষুপতুঃ | সুষুপথুঃ | সুষুপিব |
| বহুবচন | সুষুপুঃ | সুষুপ | সুষুপিম |

---

১৭২। লিট্ বিভক্তিতে যজ্-ধাতুর পূর্ব্বভাগের য্ ও অ স্থানে ই হয়। আর পরস্মৈপদের একবচন ভিন্ন অন্য বিভক্তিতে পরভাগের য্ ও অ স্থানেও ই হয়।

## যজ্-ধাতু ( উভয়পদী )

### পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ইয়াজ | ইয়জিথ, ইয়ষ্ঠ | ইয়াজ, ইয়জ |
| দ্বিবচন | ঈজতুঃ | ঈজথুঃ | ঈজিব |
| বহুবচন | ঈজুঃ | ঈজ | ঈজিম |

### আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ঈজে | ঈজিষে | ঈজে |
| দ্বিবচন | ঈজাতে | ঈজাথে | ঈজিবহে |
| বহুবচন | ঈজিরে | ঈজিঢে্ | ঈজিমহে (ক) |

---

(ক) জ্যা-ধাতু-জিজ্যৌ জিজ্যতুঃ জিজ্যুঃ। জিজ্যিথ, জিজ্যাথ ইত্যাদি। ব্যধ্-ধাতু—বিব্যাধ বিবিধতুঃ বিবিধুঃ। বিব্যধিথ, বিব্যদ্ধ ইত্যাদি। বশ্-ধাতু—বস্‌বৎ, কেবল থ বিভক্তিতে একটী পদ—উবশিথ। ব্যচ্-ধাতু—বিব্যাচ বিবচতুঃ বিবিচুঃ। বিব্যচিথ ইত্যাদি। প্রচ্ছ্—পপ্রচ্ছ পপ্রচ্ছতুঃ পপ্রচ্ছ্ুঃ। পপ্রচ্ছিথ পপ্রষ্ঠ ইত্যাদি। ব্রশ্চ্—বব্রশ্চ ইত্যাদি প্রচ্ছ্‌বৎ। ভ্রস্‌জ্—ভ্রস্‌জ ধাতুর স্থানে বিকল্পে ভর্জ্জ্ আদেশ হয়। উভয়পদী—বভর্জ্জ বভর্জ্জতুঃ বভর্জ্জুঃ। বভর্জ্জিথ, বভর্ষ্ঠ ইত্যাদি। আত্মনেপদ—বভর্জ্জে বভর্জ্জাতে ইত্যাদি। পক্ষে—বভ্রজ্জ বভ্রজ্জতুঃ বভ্রজ্জ্ুঃ। বভ্রজ্জিথ, বভ্রষ্ঠ ইত্যাদি। আত্মনেপদে বভ্রজ্জে ইত্যাদি। বপ্ উভয়পদী—উবাপ উপতুঃ উপুঃ। উবপিথ, উবপ্থ ইত্যাদি। আত্মনেপদ—উপে উপাতে ইত্যাদি। বহ্ উভয়পদী—উবাহ উহতুঃ উহুঃ। উবহিথ, উবোঢ় ইত্যাদি। আত্মনেপদ—উহে ইত্যাদি ( বহ—গত্যর্থ, বর্গীয়-বকারাদি—ববাহ, বেহতু, ইত্যাদি; "অস্তি বহিঃ প্রকৃত্যান্তর মোষ্ঠ্যাদিস্তস্য ববাহেতি"—মনোরমা। "ববাহ রক্তং পুরুষাস্ততো জাতাঃ সহস্রশঃ"—চণ্ডী )। ব্যে—উভয়পদী—বিব্যায় বিব্যতুঃ বিব্যুঃ।

১৭৩। লিট্ বিভক্তিতে অয়্, দয়্, আস্ ধাতুর উত্তর আম্ হয়।

১৭৪। আমের উত্তর ভূ, কৃ, অস্ এই তিন ধাতুর প্রয়োগ হয় এবং লিটের কার্য্য হয় ( ৩৯ )।

কৃ-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চকার | চকর্থ | চকার, চকর |
| দ্বিবচন | চক্রতুঃ | চক্রথুঃ | চকৃব |
| বহুবচন | চক্রুঃ | চক্র | চকৃম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | চক্রে | চকৃষে | চক্রে |
| দ্বিবচন | চক্রাতে | চক্রাথে | চকৃবহে |
| বহুবচন | চক্রিরে | চকৃঢে | চকৃমহে |

---

বিব্যয়িথ ইত্যাদি। আত্মনেপদ—বিব্যে ইত্যাদি। বোপদেব-মতে পরস্মৈপদের একবচন ভিন্ন বিভক্তিতে ব্যে-ধাতুর আর একটি করিয়া পদ হয়। যথা—বিব্যয়তুঃ বিব্যয়ুঃ ইত্যাদি। বে ধাতু উভয়পদী—লিট্ বিভক্তিতে বে ধাতুর স্থানে বিকল্পে বয়্ আদেশ হয়। পরস্মৈপদের একবচন ভিন্ন বিভক্তিতে বয়্ এর য়্ স্থানে বিকল্পে ব্ হয়। পরস্মৈপদ—ববৌ ববতুঃ ববুঃ। ববিথ, ববাথ ইত্যাদি। বয়্ ও ব্ আদেশ পক্ষে—উবায় উয়তুঃ উবতুঃ উয়ুঃ উবুঃ। উবয়িথ ইত্যাদি। আত্মনেপদ—ববে ববাতে ইত্যাদি। বয়্ ও ব্ আদেশ-পক্ষে—উয়ে উবে ইত্যাদি। বদ্ধাতু—উবাদ উদতুঃ উদুঃ। উবদিথ ইত্যাদি। বদ্-ধাতু-স্থৈর্য্য-অর্থে বর্গীয় বকারাদি—ববাদ, বেদতুঃ ইত্যাদি। শ্বি ধাতু—পরস্মৈপদে লিট্ বিভক্তিতে শ্বি ধাতুর স্থানে বিকল্পে শু হয়। শুশাব শুশুবতুঃ শুশুবুঃ। শুশবিথ ইত্যাদি। পক্ষে শিশ্বায় শিশ্বিয়তুঃ শিশ্বিয়ুঃ। শিশ্বয়িথ ইত্যাদি।

( ৩৯ ) কর্ত্তৃবাচ্যে আমের উত্তর প্রযুজ্যমান ভূ ও অস্ ধাতু পরস্মৈপদীই থাকে। কৃধাতু পরস্মৈপদী ধাতুতে পরস্মৈপদী, আত্মনেপদী ধাতুতে আত্মনেপদী, এবং উভয়পদী ধাতুতে উভয়পদী হয়। অতএব অয়াঞ্চকার অথবা ইন্দাঞ্চক্রে এরূপ প্রয়োগ কর্ত্তৃবাচ্যে হইতে পারে না।

অয়াম্ + চক্রে = অয়াঞ্চক্রে ; অয়াম্ + চক্রাতে = অয়াঞ্চক্রাতে ইত্যাদি।

অস্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একববন | আস | আসিথ | আস |
| দ্বিবচন | আসতুঃ | আসথুঃ | আসিব |
| বহুবচন | আসুঃ | আস | আসিম |

অয়াম্ + আস = অয়ামাস ; অয়াম্ + আসতুঃ = অয়ামাসতুঃ ইত্যাদি।

অয়াম্ + বভূব = অয়াম্বভূব ; অয়াম্ + বভূবতুঃ = অয়াম্বভূবতুঃ ইত্যাদি।

| | অয়্-ধাতু। | দয়্-ধাতু। | আস্-ধাতু। |
|---|---|---|---|
| | ( আত্মনেপদী ) | | |
| একবচন | অয়াম্বভূব | দয়াম্বভূব | আসাম্বভূব |
| | অয়াঞ্চক্রে | দয়াঞ্চক্রে | আসাঞ্চক্রে |
| | অয়ামাস | দয়ামাস | আসামাস |

১৭৫। যে সকল ধাতুর আদিতে আকার ভিন্ন গুরু স্বর থাকে, লিট্ বিভক্তিতে তাহাদের উত্তর আম্ হয় ও ভূ প্রভৃতির প্রয়োগ হয়।

| | ঈহ্-ধাতু | ইন্দ্-ধাতু (ক) |
|---|---|---|
| | ( আত্মনেপদী ) | ( পরস্মৈপদী ) |
| একবচন | ঈহাম্বভূব | ইন্দাম্বভূব |
| | ঈহাঞ্চক্রে | ইন্দাঞ্চকার |
| | ঈহামাস | ইন্দামাস |

( ক ) সংযুক্ত বর্ণের পূর্ব্বস্থিত হ্রস্বস্বরও গুরু বলিয়া গণ্য হয়।

১৭৬। লিট্ বিভক্তিতে হু, ভী, হ্রী ও ভৃ ধাতুর উত্তর বিকল্পে আম্ ও ভূ প্রভৃতির প্রয়োগ হয়। আম্ পরে থাকিলে ধাতুর গুণ ও অভ্যাস হয়।

---

হু-ধাতু ( পরস্মৈপদী )

প্রথম পুরুষ

| | | | | |
|---|---|---|---|---|
| একবচন | জুহবাম্বভূব | জুহবাঞ্চকার | জুহবামাস | জুহাব |
| দ্বিবচন | জুহবাম্বভূবতুঃ | জুহবাঞ্চক্রতুঃ | জুহবামাসতুঃ | জুহুবতুঃ |
| বহুবচন | জুহবাম্বভূবুঃ | জুহবাঞ্চক্রুঃ | জুহবামাসুঃ | জুহুবুঃ |

---

১৭৭। লিট্ বিভক্তিতে জাগৃ, দরিদ্রা, কাশ্, কাস্, উষ্, এই কয়েকটী ধাতুর উত্তর বিকল্পে আম্ ও ভূ প্রভৃতি ধাতুর প্রয়োগ হয়। আম্ পরে থাকিলে ধাতুর অন্ত্য ও উপধা লঘু স্বরের গুণ হয়। (ক)

১৭৮। প্রথম ও উত্তম পুরুষের একবচন ভিন্ন লিট্ বিভক্তিতে জাগৃ ধাতুর ঋ-স্থানে অর্ হয়।

জাগৃ-ধাতু ( পরস্মৈপদী )

| | | | | |
|---|---|---|---|---|
| একবচন | জাগরাম্বভূব | জাগরাঞ্চকার | জাগরামাস | জজাগার |
| দ্বিবচন | জাগরাম্বভূবতুঃ | জাগরাঞ্চক্রতুঃ | জাগরামাসতুঃ | জজাগরতু |
| বহুবচন | জাগরাম্বভূবু | জাগরাঞ্চক্রু | জাগরামাসুঃ | জজাগরুঃ |

---

( ক ) আরও অনেক ধাতুর উত্তর আম্ এবং ভূ প্রভৃতির প্রয়োগ হয়। কম্ প্রভৃতি ধাতুর উত্তর বিকল্পে হয়। যথা—কম—কাময়ঞ্চক্রে……চকমে। ঋত্, ঋতীয়াঞ্চক্রে, আনর্ত্ত। গুপ্—গোপায়াঞ্চকার……জুগোপ। ধূপ্—ধূপায়াঞ্চকার……দুধূপ। পণ্—পণয়াঞ্চকার, পণায়াঞ্চক্রে……পেণে। পন্—পণবৎ। ণিজন্ত, সনন্ত, যঙন্ত এবং নামধাতুর উত্তর নিত্য আম্ হয় এবং ভূ প্রভৃতির প্রয়োগ হয়। ণিজন্ত যথা—কৃ কারয়ামাস ইত্যাদি। সনন্ত যথা—কৃ—চিকীর্ষামাস ইত্যাদি। যঙন্ত যথা—কৃ—চেক্রীয়াঞ্চক্রে ইত্যাদি। নামধাতু যথা—শব্দায়—শব্দায়াঞ্চক্রে ইত্যাদি।

## প্রশ্ন—লিট্।

১। লিট্ বিভক্তির সাধারণ নিয়ম কি ?

২। লিট্ বিভক্তিতে ধাতুর গুণও ও বৃদ্ধি হওয়ার নিয়ম কি ?

৩। অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগের কিরূপ পরিবর্ত্তন হয় ?

৪। আকারান্ত ও দীর্ঘ ঋকারান্ত ধাতুর বিশেষ নিয়ম কি ?

৫। কিরূপ ধাতুর উত্তর আম্ হয় ? এবং তাহার পর কোন্ কোন্ ধাতুর প্রয়োগ হয় ?

৬। কোন্ কোন্ ধাতুর উত্তর বিকল্পে আম্ হয় ?

৭। লিটের থ বিভক্তিতে দুই পদ হয়, এরূপ তিনটী ধাতুর উল্লেখ কর।

৮। বিদ্, নী, সেব্, ছিদ্, গদ্, সৃ, শ্রু, স্তু, স্ফুর্, যা, জি, স্মৃ, দন্শ, অশ্, দ্যুত্, অধি+ই, ভজ্, জন্, হন্, যজ্—ইহাদের লিট্ মধ্যম পুরুষের রূপ লিখ।

৯। ঈজুঃ, সুষুপুঃ, জুহুবুঃ, জজ্ঞে, জঘ্নুঃ, রেজুঃ, চেল, জিঘ্যুঃ—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্দ্দেশ কর।

১০। সংশোধন কর :—বিবেদতুঃ, সিসেবুঃ, সসরিথ, ননর্ত্ততুঃ, হেসতুঃ, শুশ্রুবিথ, আশিরে, আর্চ্চতুঃ, দুদ্যুতে, বভজতুঃ, জগ্রহতুঃ, উবসতুঃ, অয়াঞ্চকার।

১১। বিদ্, নী, ছিদ্, শ্রু, দা, জি, স্মৃ, দন্শ, অধি+ই, হন্, সৃজ, বস্—ইহাদের লিটের প্রয়োগ করিয়া এক একটী বাক্য রচনা কর।

---

## লুঙ্।

১৭৯। লুঙ্ বিভক্তিতে ধাতুর উত্তর স্ হয়।

১৮০। দ্, স্ এই দুই বিভক্তিতে স্-কারের পর ঈ হয়।

১৮১। ই ও ঈ এই উভয়ের মধ্যবর্ত্তী স্-কারের লোপ হয়।

১৮২। স্-কারের পরস্থিত অন্ স্থানে উস্ হয়।

ক্রম্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অক্রমীৎ | অক্রমীঃ | অক্রমিষম্ |
| দ্বিবচন | অক্রমিষ্টাম্ | অক্রমিষ্টম্ | অক্রমিষ্ব |
| বহুবচন | অক্রমিষুঃ | অক্রমিষ্ট | অক্রমিষ্ম |

১৮৩। স্ পরে থাকিলে পরস্মৈপদে ( ৪০ ) ধাতুর উপধা অকার স্থানে বিকল্পে আকার হয়।

গদ্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অগাদীৎ, অগদীৎ | অগদীঃ | অগদিষম্ |
| দ্বিবচন | অগাদিষ্টাম্, অগদিষ্টাম্ | অগদিষ্টম্ | অগদিষ্ব |
| বহুবচন | অগাদিষুঃ, অগদিষুঃ | অগদিষ্ট | অগদিষ্ম |

মধ্যম ও উত্তম পুরুষে গ এ আকার-যুক্ত আর একটী করিয়া পদ হইবে।

( ৪০ ) মান্ত, যান্ত, হান্ত, ক্ষণ্, শ্বস্, বধ্ একারেৎ ভিন্ন। ধাতু অনিট্ হইলে অথবা স্বরাদি হইলেও হয় না।

১৮৪। স্‌ পরে থাকিলে পরস্মৈপদে বদ্‌ প্রভৃতি ধাতুর অকার স্থানে নিত্য আকার হয়। (ক)

বদ্‌-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবাদীৎ | অবাদীঃ | অবাদিষম্‌ |
| দ্বিবচন | অবাদিষ্টাম্‌ | অবাদিষ্টম্‌ | অবাদিষ্ব |
| বহুবচন | অবাদিষুঃ | অবাদিষ্ট | অবাদিষ্ম |

চর্‌-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অচারীৎ | অচারীঃ | অচারিষম্‌ |
| দ্বিবচন | অচারিষ্টাম্‌ | অচারিষ্টম্‌ | অচারিষ্ব |
| বহুবচন | অচারিষুঃ | অচারিষ্ট | অচারিষ্ম |

চল্‌-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অচালীৎ | অচালীঃ | অচালিষম্‌ |
| দ্বিবচন | অচালিষ্টাম্‌ | অচালিষ্টম্‌ | অচালিষ্ব |
| বহুবচন | অচালিষুঃ | অচালিষ্ট | অচালিষ্ম |

১৮৫। স্‌ পরে থাকিলে পরস্মৈপদে ধাতুর অন্তস্থিত স্বরের বৃদ্ধি হয়।

স্নু-ধাতু।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অস্নাবীৎ | অস্নাবীঃ | অস্নাবিষম্‌ |
| দ্বিবচন | অস্নাবিষ্টাম্‌ | অস্নাবিষ্টম্‌ | অস্নাবিষ্ব |
| বহুবচন | অস্নাবিষুঃ | অস্নাবিষ্ট | অস্নাবিষ্ম |

---

(ক) স্‌ পরে থাকিলে পরস্মৈপদে ব্রজ্‌, বদ্‌, অর্‌ভাগান্ত, অল্‌ভাগান্ত, স্বরান্ত এবং অনিট্‌ ধাতুর অন্ত্যস্বর অথবা উপধা স্বরের নিত্য বৃদ্ধি হয়। ইহাই বৃদ্ধি হওয়ার সূত্রগুলির সংক্ষেপ। ণিজন্ত, শ্বি ও জাগৃ ধাতুর নিষেধ আছে।

নু-ধাতু।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অনাবীৎ | অনাবীঃ | অনাবিষম্ |
| দ্বিবচন | অনাবিষ্টাম্ | অনাবিষ্টম্ | অনাবিষ্ব |
| বহুবচন | অনাবিষুঃ | অনাবিষ্ট | অনাবিষ্ম |

বৃ-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবারীৎ | অবারীঃ | অবারিষম্ |
| দ্বিবচন | অবারিষ্টাম্ | অবারিষ্টম্ | অবারিষ্ব |
| বহুবচন | অবারিষুঃ | অবারিষ্ট | অবারিষ্ম |

তৄ-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অতারীৎ | অতারীঃ | অতারিষম্ |
| দ্বিবচন | অতারিষ্টাম্ | অতারিষ্টম্ | অতারিষ্ব |
| বহুবচন | অতারিষুঃ | অতারিষ্ট | অতারিষ্ম |

---

১৮৬ লুঙের পরস্মৈপদে ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয়।

রুদ্-ধাতু ( পরস্মৈপদী ) (ক)

| | | | |
|---|---|---|---|
| একবচন | অরোদীৎ | অরোদীঃ | অরোদিষম্ |
| দ্বিবচন | অরোদিষ্টাম্ | অরোদিষ্টম্ | অরোদিষ্ব |
| বহুবচন | অরোদিষুঃ | অরোদিষ্ট | অরোদিষ্ম |

---

শী-ধাতু ( আত্মনেপদী )

১৮৭। লুঙের আত্মনেপদে ধাতুর অন্ত্য স্বর ও উপধা লঘু স্বরের গুণ হয়।

---

( ক ) রুদ্ ধাতুর লুঙে আর একটি করিয়া পদ হয়। সেবার স্ এর পরিবর্ত্তে অ হয় এবং গুণ হয় না। যথা—

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অশয়িষ্ট | অশ'য়িষ্ঠাঃ | অশয়িষি |
| দ্বিবচন | অশয়িষাতাম্ | অশয়িষাথাম্ | অশয়িষ্বহি |
| বহুবচন | অশয়িষত | অশয়িঢ়্ৱম্ / অশয়িধ্বম্ / অশয়িদ্ধ্বম্ | অশয়িষ্মহি |

দ্যুত্-ধাতু ( আত্মনেপদী ) (ক)

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদ্যোতিষ্ট | অদ্যোতিষ্ঠাঃ | অদ্যোতিষি |
| দ্বিবচন | অদ্যোতিষাতাম্ | অদ্যোতিষাথাম্ | অদ্যোতিষ্বহি |
| বহুবচন | অদ্যোতিষত | অদ্যোতিঢ়্ৱম্ / অদ্যোতিদ্ধ্বম্ | অদ্যোতিষ্মহি |

১৮৮। লুঙের পরস্মৈপদে ভূ-ধাতুর উত্তর স্ প্রভৃতি কার্য্য হয় না। কেবল অন্-স্থানে বন্ ও অম্-স্থানে বম্ হয়।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভূৎ | অভূঃ | অভূবম্ |
| দ্বিবচন | অভূতাম্ | অভূতম্ | অভূব |
| বহুবচন | অভূবন্ | অভূত | অভূম |

---

| | | | |
|---|---|---|---|
| একবচন | অরুদৎ | অরুদঃ | অরুদম্ |
| দ্বিবচন | অরুদতাম্ | অরুদতম্ | অরুদাব |
| বহুবচন | অরুদন | অরুদত | অরুদাম |

( ক ) দ্যুত্ ধাতু আত্মনেপদী, কিন্তু লুঙে উভয়পদী হয়। পরস্মৈপদ-পক্ষে রুদ্ ধাতুর ন্যায়। যথা—অদ্যুতৎ অদ্যুততাম্ অদ্যুতন্ ইত্যাদি।

## অনিট্-ধাতু।

১৮৯। স্ পরে থাকিলে পরস্মৈপদে অনিট্ ধাতুর অন্ত্য ও উপধা লঘু স্বরের বৃদ্ধি হয়।

১৯০। স্ পরে থাকিলে আত্মনেপদে অনিট্ ধাতুর অন্তস্থিত ঋ ও উপধা লঘু স্বরের গুণ হয় না।

১৯১। ত্ থ্ ধ্ পরে থাকিলে বর্গের প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ বর্ণ এবং শ্ ষ্ স্ হ্ ও হ্রস্ব স্বরের পরস্থিত স্-কারের লোপ হয়।

### কৃ-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অকার্ষীৎ | অকার্ষীঃ | অকার্ষম্ |
| দ্বিবচন | অকার্ষ্টাম্ | অকার্ষ্টম্ | অকার্ষ্ব |
| বহুবচন | অকার্ষুঃ | অকার্ষ্ট | অকার্ষ্ম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অকৃত | অকৃথাঃ | অকৃষি |
| দ্বিবচন | অকৃষাতাম্ | অকৃষাথাম্ | অকৃষ্বহি |
| বহুবচন | অকৃষত | অকৃঢ্বম্, অকৃঢ্ঢম্ | অকৃষ্মহি |

---

### শপ্-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অশাপ্সীৎ | অশাপ্সীঃ | অশাপ্সম্ |
| দ্বিবচন | অশাপ্তাম্ | অশাপ্তম্ | অশাপ্স্ব |
| বহুবচন | অশাপ্সুঃ | অশাপ্ত | অশাপ্স্ম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অশপ্ত | অশপ্থাঃ | অশপ্সি |
| দ্বিবচন | অশপ্সাতাম্ | অশপ্সাথাম্ | অশপ্স্বহি |
| বহুবচন | অশপ্সত | অশব ধ্বম | .অশপ স্মহি |

বস্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবাৎসীৎ | অবাৎসীঃ | অবাৎসম্ |
| দ্বিবচন | অবাত্তাম্ | অবাত্তম্ | অবাৎস্ব |
| বহুবচন | অবাৎসুঃ | অবাত্ত | অবাৎস্ম |

---

১৯২। পরস্মৈপদে নম্, যম্, রম্ ও আকারান্ত ধাতুর দ্ স্ ভিন্ন বিভক্তিতে স্-কারের পূর্ব্বে স্ ও ই হয়।

নম্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনংসীৎ | অনংসীঃ | অনংসিষম্ |
| দ্বিবচন | অনংসিষ্টাম্ | অনংসিষ্টম্ | অনংসিষ্ব |
| বহুবচন | অনংসিষুঃ | অনংসিষ্ট | অনংসিষ্ম |

জ্ঞা-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজ্ঞাসীৎ | অজ্ঞাসীঃ | অজ্ঞাসিষম্ |
| দ্বিবচন | অজ্ঞাসিষ্টাম্ | অজ্ঞাসিষ্টম্ | অজ্ঞাসিষ্ব |
| বহুবচন | অজ্ঞাসিষুঃ | অজ্ঞাসিষ্ট | অজ্ঞাসিষ্ম |

১৯৩। লুঙের পরস্মৈপদে দা, ধা, স্থা এই কয় ধাতুর উত্তর স্ লোপ হয়। আত্মনেপদে আকার স্থানে ইকার হয়। (ক)

১৯৪। লুঙের অন্‌স্থানে জাত উস্ বিভক্তি পরে থাকিলে, আকারান্ত ধাতুর আকারের লোপ হয়।

দা-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অদাৎ | অদাঃ | অদাম্ |
| দ্বিবচন | অদাতাম্ | অদাতম্ | অদাব |
| বহুবচন | অদুঃ | অদাত | অদাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদিত | অদিথাঃ | অদিষি |
| দ্বিবচন | অদিষাতাম্ | অদিষাথাম্ | অদিষ্বহি |
| বহুবচন | অদিষত | অদিঢ্বম্ | অদিষ্মহি |

১৯৫। লুঙ্ বিভক্তিতে ই-ধাতুর স্থানে গা হয়।

১৯৬। পরস্মৈপদে ই-স্থানীয় গা ও পানার্থ পা ধাতুর স্ লোপ হয়।

ই-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অগাৎ | অগাঃ | অগাম্ |
| দ্বিবচন | অগাতাম্ | অগাতম্ | অগাব |
| বহুবচন | অগুঃ | অগাত | অগাম |

(ক) এই ইকারের গুণ হয় না।

পা-ধাতু ( পরস্মৈপদী ) (ক)

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অপাৎ | অপাঃ | অপাম্ |
| দ্বিবচন | অপাতাম্ | অপাতম্ | অপাব |
| বহুবচন | অপুঃ | অপাত | অপাম |

১৯৭। ঘ্রা, ধে, ছো, শো, সো ধাতুর পরস্মৈপদে বিকল্পে স্ লোপ হয়। স্-লোপ হইলে দা-ধাতুর তুল্য হয়, না হইলে জ্ঞা-ধাতুর তুল্য হয়।

ঘ্রা-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অঘ্রাৎ, অঘ্রাসীৎ | অঘ্রাঃ, অঘ্রাসীঃ | অঘ্রাম্, অঘ্রাসিষম্ |
| দ্বিবচন | অঘ্রাতাম্, অঘ্রাসিষ্টাম্ ; | অঘ্রাতম্,অঘ্রাসিষ্টম্ | অঘ্রাব, অঘ্রাসিষ্ব |
| বহুবচন | অঘ্রুঃ, অঘ্রাসিষুঃ | অঘ্রাত, অঘ্রাসিষ্ট | অঘ্রাম, অঘ্রাসিষ্ম |

১৯৮। লুঙ্ বিভক্তিতে অধ্যয়নার্থ ই-ধাতুর স্থানে বিকল্পে গী হয়। গীর ঈকারের গুণ হয় না।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধ্যগীষ্ট<br>অধ্যৈষ্ট | অধ্যগীষ্ঠাঃ<br>অধ্যৈষ্ঠাঃ | অধ্যগীষি<br>অধ্যৈষি |
| দ্বিবচন | অধ্যগীষাতাম্<br>অধ্যৈষাতাম্ | অধ্যগীষাথাম্<br>অধ্যৈষাথাম্ | অধ্যগীষ্বহি<br>অধ্যৈষ্বহি |
| বহুবচন | অধ্যগীষত<br>অধ্যৈষত | অধ্যগীঢ্বম, অধ্যৈঢ্বম্<br>অধ্যগীদ্ধম্, অধ্যৈদ্ধম্ | অধ্যগীষ্মহি<br>অধ্যৈষ্মহি |

(ক) ভ্বাদিগণীয় পানার্থক পা-ধাতুর এইরূপ। অদাদিগণীয় রক্ষণার্থক পা ধাতুর রূপ জ্ঞা-ধাতুর ন্যায়। যথা—অপাসীৎ অপাসিষ্টাম্ ইত্যাদি।

## পুষাদি।

১৯৯। লুঙ্ বিভক্তিতে পুষাদি ধাতুর উত্তর অ ( ৪১ ) হয়।

### পুষ্-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অপুষৎ | অপুষঃ | অপুষম্ |
| দ্বিবচন | অপুষতাম্ | অপুষতম্ | অপুষাব |
| বহুবচন | অপুষন্ | অপুষত | অপুষাম |

### গম্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অগমৎ | অগমঃ | অগমম্ |
| দ্বিবচন | অগমতাম্ | অগমতম্ | অগমাব |
| বহুবচন | অগমন্ | অগমত | অগমাম |

২০০। লুঙ্ বিভক্তিতে বচ্-ধাতুর স্থানে বোচ্, পত্-ধাতুর স্থানে পপ্ত্ ও অস্-ধাতুর স্থানে অস্থ্ হয়।

### বচ্-ধাতু ( পরস্মৈপদী ) ( ক )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবোচৎ | অবোচঃ | অবোচম্ |
| দ্বিবচন | অবোচতাম্ | অবোচতম্ | অবোচাব |
| বহুবচন | অবোচন্ | অবোচত | অবোচাম |

( ৪১ ) আত্মনেপদে লিপ্, সিচ্, হ্বে ধাতুর উত্তর বিকল্পে হয়। পুষাদি যথা—পুষ্, শুষ্, তুষ্, দুষ্, শ্লিষ্, শক্, ক্রুধ্ ইত্যাদি।

( ক ) ব্রূ-ধাতুর স্থানে বচ্ আদেশ হয় বলিয়া ব্রূ-ধাতুরও লুঙের এইরূপ। ব্রূ-ধাতু উভয়পদী ; আত্মনেপদের রূপ যথা—অবোচত অবোচেতাম্ অবোচন্ত ইত্যাদি।

পত্‌-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অপপ্তৎ | অপপ্তঃ | অপপ্তম্ |
| দ্বিবচন | অপপ্ততাম্ | অপপ্ততম্ | অপপ্তাব |
| বহুবচন | অপপ্তন্ | অপপ্তত | অপপ্তাম |

অস্‌-ধাতু ( পরস্মৈপদী ) ( ক )

| | | | |
|---|---|---|---|
| একবচন | আস্থৎ | আস্থঃ | আস্থম্ |
| দ্বিবচন | আস্থতাম্ | আস্থতম্ | আস্থাব |
| বহুবচন | আস্থন্ | আস্থত | আস্থাম |

২০১। লুঙ্‌ বিভক্তিতে নশ্‌-ধাতুর স্থানে বিকল্পে নেশ্‌ হয়। ( খ )

নশ্‌ধাতু ( পরস্মৈপদী ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনেশৎ, অনশৎ | অনশঃ | অনশম্ |
| দ্বিবচন | অনেশতাম্, অনশতাম্ | অনশতম্ | অনশাব |
| বহুবচন | অনেশন্, অনশন্ | অনশত | অনশাম |

মধ্যম ও উত্তম পুরুষেও ন্‌এ একার যুক্ত আর একটী করিয়া পদ হইবে।

২০২। লুঙ্‌ বিভক্তিতে দ্রু, শ্রি ও স্রু ধাতু অভ্যস্ত হয়, এবং সমস্ত অভ্যস্ত কার্য্য হয়।

( ক ) দিবাদিগণীয় ক্ষেপণার্থক অস্‌-ধাতুরই এইরূপ। অদাদিগণীয় অস্‌-ধাতুর স্থানে ভূ আদেশ হয় বলিয়া উহার রূপ ভূ ধাতুর ন্যায়। যথা—অভূৎ অভূতাম্ ইত্যাদি।

( খ ) নেশ্‌ আদেশ পাণিনির মতে হয় না, তন্মতে অনশৎ ইত্যাদি একটি করিয়া পদ হইবে। কিন্তু মুগ্ধবোধ ও কলাপের মতে দুইটি করিয়া পদ হয়। মূলে তাহাই প্রদর্শিত হইয়াছে।

দ্রু-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অদুদ্রুবৎ | অদুদ্রুবঃ | অদুদ্রুবম্ |
| দ্বিবচন | অদুদ্রুবতাম্ | অদুদ্রুবতম্ | অদুদ্রুবাব |
| বহুবচন | অদুদ্রুবন্ | অদুদ্রুবত | অদুদ্রুবাম |

শ্রি-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অশিশ্রিয়ৎ | অশিশ্রিয়ঃ | অশিশ্রিয়ম্ |
| দ্বিবচন | অশিশ্রিয়তাম্ | অশিশ্রিয়তম্ | অশিশ্রিয়াব |
| বহুবচন | অশিশ্রিয়ন্ | অশিশ্রিয়ত | অশিশ্রিয়াম |

———

স্রু-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অসুস্রুবৎ | অসুস্রুবঃ | অসুস্রুবম্ |
| দ্বিবচন | অসুস্রুবতাম | অসুস্রুবতম্ | অসুস্রুবাব |
| বহুবচন | অসুস্রুবন্ | অসুস্রুবত | অসুস্রুবাম |

ভিদাদি।

২০৩। লুঙ্ বিভক্তিতে ভিদাদি ধাতুর উত্তর বিকল্পে অ হয়।

ভিদ্ধ-াতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভিদৎ, অভৈৎসীৎ | অভিদঃ, অভৈৎসীঃ | অভিদম্ অভৈৎসম্ |
| দ্বিবচন | অভিদতাম্ অভৈত্তাম্ | অভিদতম্ অভৈত্তম্ | অভিদাব অভৈৎস্ব |
| বহুবচন | অভিদন্ অভৈৎসুঃ | অভিদত অভৈত্ত | অভিদাম অভৈৎস্ম |

আত্মনেপদ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
| --- | --- | --- | --- |
| একবচন | অভিত্ত | অভিত্থাঃ | অভিৎসি |
| দ্বিবচন | অভিৎসাতাম্ | অভিৎসাথাম্ | অভিৎস্বহি |
| বহুবচন | অভিৎসত | অভিদ্ধ্বম্ | অভিৎস্মহি |

রুধ্-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ ।

| | | | |
| --- | --- | --- | --- |
| একবচন | অরুধৎ / অরৌৎসীৎ | অরুধঃ / অরৌৎসীঃ | অরুধম্ / অরৌৎসম্ |
| দ্বিবচন | অরুধতাম্ / অরৌদ্ধাম্ | অরুধতম্ / অরৌদ্ধম্ | অরুধাব / অরৌৎস্ব |
| বহুবচন | অরুধন্ / অরৌৎসুঃ | অরুধত / অরৌদ্ধ | অরুধাম / অরৌৎস্ম |

আত্মনেপদ ।

| | | | |
| --- | --- | --- | --- |
| একবচন | অরুদ্ধ | অরুদ্ধাঃ | অরুৎসি |
| দ্বিবচন | অরুৎসাতাম্ | অরুৎসাথাম্ | অরুৎস্বহি |
| বহুবচন | অরুৎসত | অরুদ্ধ্বম্ | অরুৎস্মহি |

২০৪ । অ পরে থাকিলে সৃ-ধাতুর স্থানে সর্ ও ঋ-ধাতুর স্থানে অর্ হয় ।

সৃ-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
| --- | --- | --- | --- |
| একবচন | অসরৎ, অসার্ষীৎ | অসরঃ, অসার্ষীঃ | অসরম্, অসার্ষম্ |
| দ্বিবচন | অসরতাম্,অসার্ষ্টাম্ | অসরতম্,অসার্ষ্টম্ | অসরাব, অসার্ষ্ব |
| বহুবচন | অসরন্, অসার্ষুঃ | অসরত, অসার্ষ্ট | অসরাম, অসার্ষ্ম |

ঋ-ধাতু ( পরস্মৈপদী )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | আরৎ, আর্ষীৎ | আরঃ, আর্ষীঃ | আরম্, আর্ষম্ |
| দ্বিবচন | আরতাম্, আর্ষ্টাম্ | আরতম্, আর্ষ্টম্ | আরাব, আর্ষ্ব |
| বহুবচন | আরন্, আর্ষুঃ | আরত, আর্ষ্ট | আরাম, আর্ষ্ম |

২০৫। অ পরে থাকিলে দৃশ্-ধাতুর স্থানে দর্শ্ হয়। অভিন্ন পক্ষে দ্রাশ্ হয়।

দৃশ্-ধাতু ( পরস্মৈপদী )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদর্শৎ, অদ্রাক্ষীৎ | অদর্শঃ, অদ্রাক্ষীঃ | অদর্শম্, অদ্রাক্ষম্ |
| দ্বিবচন | অদর্শতাম্, অদ্রাষ্টাম্ | অদর্শতম্, অদ্রাষ্টম্ | অদর্শাব, অদ্রাক্ষ্ব |
| বহুবচন | অদর্শন্, অদ্রাক্ষুঃ | অদর্শত, অদ্রাষ্ট | অদর্শাম, অদ্রাক্ষ্ম |

দিশাদি।

২০৬। লুঙ্ বিভক্তিতে দিশাদি ( ক ) ধাতুর উত্তর স হয়; কিন্তু সনিমিত্তক গুণ ও ই প্রভৃতি কার্য্য হয় না।

দিশ্-ধাতু ( উভয়পদী )

( আদেশ করা—To order )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদিক্ষৎ | অদিক্ষঃ | অদিক্ষম্ |
| দ্বিবচন | অদিক্ষতাম্ | অদিক্ষতম্ | অদিক্ষাব |
| বহুবচন | অদিক্ষন্ | | অদিক্ষাম |

(ক) দিশাদি অর্থাৎ যে সকল অনিট্ ধাতুর উপধায় অ আ ভিন্ন স্বর এবং অন্তে শ্, ষ্ ও হ্ আছে এমন ধাতু। তন্মধ্যে দৃশ্ ধাতুর এবং আলিঙ্গন-ভিন্ন অর্থে শ্লিষ্ ধাতুর নিষেধ।

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অদিক্ষত | অদিক্ষথাঃ | অদিক্ষি |
| দ্বিবচন | অদিক্ষাতাম্ | অদিক্ষাথাম্ | অদিক্ষাবহি |
| বহুবচন | অদিক্ষন্ত | অদিক্ষধ্বম্ | অদিক্ষামহি |

---

দ্বিষ্-ধাতু ( উভয়পদী )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদ্বিক্ষৎ | অদ্বিক্ষঃ | অদ্বিক্ষম্ |
| দ্বিবচন | অদ্বিক্ষতাম্ | অদ্বিক্ষতম্ | অদ্বিক্ষাব |
| বহুবচন | অদ্বিক্ষন | অদ্বিক্ষত | অদ্বিক্ষাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদ্বিক্ষত | অদ্বিক্ষথাঃ | অদ্বিক্ষি |
| দ্বিবচন | অদ্বিক্ষাতাম | অদ্বিক্ষাথাম্ | অদ্বিক্ষাবহি |
| বহুবচন | অদ্বিক্ষন্ত | অদ্বিক্ষধ্বম্ | অদ্বিক্ষামহি |

---

দুহ্-ধাতু ( উভয়পদী )

( দোহন করা—To milk. )

পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধুক্ষৎ | অধুক্ষঃ | অধুক্ষম্ |
| দ্বিবচন | অধুক্ষতাম্ | অধুক্ষতম্ | অধুক্ষাব |
| বহুবচন | অধুক্ষন্ | অধুক্ষত | অধুক্ষাম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যমপুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অধুক্ষত / অদুগ্ধ | অধুক্ষথাঃ / অদুগ্ধাঃ | অধুক্ষি |
| দ্বিবচন | অধুক্ষাতাম্ | অধুক্ষাথাম্ | অধুক্ষাবহি / অদুহ্বহি |
| বহুবচন | অধুক্ষন্ত | অধুক্ষধ্বম্ / অধুগ্ধ্বম্ | অধুক্ষামহি |

২০৭। জন্, বুধ্, পূর্ ও দীপ্ ধাতুর লুঙের আত্মনেপদের ত-স্থানে বিকল্পে ই হয়, এবং ঐ ই পরে থাকিলে বুধ্-স্থানে বোধ্ হয়।

জন্-ধাতু ( আত্মনেপদী )

( জন্মান—To be born. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজনি / অজনিষ্ট | অজনিষ্ঠাঃ | অজনিষি |
| দ্বিবচন | অজনিষাতাম্ | অজনিষাথাম্ | অজনিষ্বহি |
| বহুবচন | অজনিষত | অজনিঢ্বম্ / অজনিদ্ধম্ | অজনিষ্মহি |

বুধ্-ধাতু ( আত্মনেপদী )

( বোধ করা—To understand. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অবোধি / অবুদ্ধ | অবুদ্ধাঃ | অভুৎসি |
| দ্বিবচন | অভুৎসাতাম্ | অভুৎসাথাম্ | অভুৎস্বহি |
| বহুবচন | অভুৎসত | অভুদ্ধম্ | অভুৎস্মহি |

পূর্-ধাতু ( আত্মনেপদী )

( পূর্ণ করা—To fill up. )

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অপূরি / অপূরিষ্ট | অপূরিষ্ঠাঃ | অপূরিষি |
| দ্বিবচন | অপূরিষাতাম্ | অপূরিষাথাম্ | অপূরিষ্বহি |
| বহুবচন | অপূরিষত | অপূরিঢ্বম্ / অপূরিধ্বম্ / অপূরিধ্বম্ | অপূরিষ্মহি |

দীপ্-ধাতু ( আত্মনেপদী )

( দীপ্ত হওয়া—To shine. )

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদীপি / অদীপিষ্ট | অদীপিষ্ঠাঃ | অদীপিষি |
| দ্বিবচন | অদীপিষাতাম্ | অদীপিষাথাম্ | অদীপিষ্বহি |
| বহুবচন | অদীপিষত | অদীপিঢ্বম্ / অদীপিধ্বম | অদীপিষ্মহি |

## প্রশ্ন—লুঙ্।

১। লুঙ্ বিভক্তিতে ধাতুর উত্তর কি আগম হয় ? এবং কিরূপ স্থলে তাহার লোপ হয় ?

২। লুঙ্ বিভক্তিতে কিরূপ ধাতুর নিত্য ও কিরূপ ধাতুর বিকল্পে বৃদ্ধি হয় এবং কিরূপ ধাতুর একবারেই বৃদ্ধি হয় না ?

৩। লুঙ্ বিভক্তিতে বচ্, পত্ ও অস্-ধাতুর স্থানে কি আদেশ হয় ?

৪। লুঙ্ বিভক্তিতে কোন্ কোন্ ধাতু অভ্যস্ত হয়?

৫। অরোদীৎ, অশয়িষি, অকার্ষম্, অক্রুঢ্বম্, অশাপ্সুঃ, অবাৎস্ম, অনংসিষম্, অদাম্, অদিত, আস্থম্, অসুস্রুবৎ, অভৈৎসম্, আর্ষম্, অধুক্ষন্, অদীপি—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্দ্দেশ কর।

৬। গদ্, তৃ, রুদ্, রু, বস্, নম্, দা, ই, পা, ঘ্রা, অধি+ই, পত্, নশ্, শ্রি, রুধ্, স্থ, ঋ, দৃশ্, দুহ্, বুধ্—ইহাদের লুঙ্ প্রথম পুরুষে রূপ কর।

৭। সংশোধন করঃ—অক্রামীৎ, অতরীৎ, অবাসীৎ, অনামীৎ, অগমীৎ, অনাশীৎ, অশ্রয়ীৎ, অভেদীৎ, অদর্শীৎ, অদুক্ষৎ, অবোধিষ্ট, অসারিষ্টাম্, অপাস্তাম্।

৮। ই, অধি+ই, পা, দা—এই সকল ধাতুর প্রত্যেকটী লইয়া লুঙ্-প্রয়োগ-পূর্ব্বক এক একটী বাক্য রচনা কর।

# হ্বাদি।

২০৮। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে হ্বাদিগণীয় ধাতু অভ্যস্ত হয়, এবং লিট্ প্রকরণে অভ্যস্ত ধাতুর পূর্ব্বভাগের যে সকল কার্য্য নির্দ্দিষ্ট হইয়াছে, সে সমস্তই হয়।

২০৯। তি, সি, মি, তু, আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, দ্, স্, অম্ এই কয় বিভক্তিতে হ্বাদিগণীয় ধাতুর অন্ত্য স্বর ও উপধা লঘু স্বরের গুণ হয়।

২১০। অন্তি ও অন্তু বিভক্তি পরে থাকিলে হু-ধাতুর উকার-স্থানে ব্ হয়।

## হু-ধাতু ( পরস্মৈপদী )

(হোম করা—To offer oblation.)

### লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জুহোতি | জুহোষি | জুহোমি |
| দ্বিবচন | | জুহুথঃ | জুহুবঃ |
| বহুবচন | জুহ্বতি ( ক ) | জুহুথ | জুহুমঃ |

### বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জুহুয়াৎ | জুহুয়াঃ | জুহুয়াম্ |
| দ্বিবচন | জুহুয়াতাম্ | জুহুয়াতম্ | জুহুয়াব |
| বহুবচন | জুহুয়ুঃ | জুহুয়াত | জুহুয়াম |

২১১। হু-ধাতুর লোটের হি স্থানে ধি হয়।

### লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জুহোতু | জুহুধি | জুহবানি |
| দ্বিবচন | জুহুতাম্ | জুহুতম্ | জুহবাব |
| বহুবচন | জুহ্বতু ( ক ) | জুহুত | জুহবাম |

### লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজুহোৎ | অজুহোঃ | অজুহবম্ |
| দ্বিবচন | অজুহুতাম্ | অজুহুতম্ | অজুহুব |
| বহুবচন | অজুহবুঃ ( খ ) | অজুহুত | অজুহুম |

( ক ) সাধারণ নিয়ম—১০ সূত্র।
( খ ) " "—১১ সূত্র।

(ক) সংস্কৃত কর :—(১) তোমরা এই অগ্নিতে হোম কর। (২) আমরা ইহাতে হোম করিয়াছি। (৩) তোমরা কি হোম করিয়াছ ? (৪) অগ্নিতে হোম করা সকলেরই উচিত। (৫) তাহারা হোম করুক।

(খ) সংশোধন কর :—(১) তে জুহ্বন্তি। (২) বয়ং জুহোমঃ। (৩) ভবন্তঃ জুহুধি। (৪) তে অজুহন্। (৫) সর্ব্বে জুহুয়াৎ।

হ্রী-ধাতু ( পরস্মৈপদী )

( লজ্জিত হওয়া—To blush or be ashamed. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জিহ্রেতি | জিহ্রেষি | জিহ্রেমি |
| দ্বিবচন | জিহ্রীতঃ | জিহ্রীথঃ | জিহ্রীবঃ |
| বহুবচন | জিহ্রিয়তি | জিহ্রীথ | জিহ্রীমঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জিহ্রীয়াৎ | জিহ্রীয়াঃ | জিহ্রীয়াম্ |
| দ্বিবচন | জিহ্রীয়াতাম্ | জিহ্রীয়াতম্ | জিহ্রীয়াব |
| বহুবচন | জিহ্রীয়ুঃ | জিহ্রীয়াত | জিহ্রীয়াম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জিহ্রেতু | জিহ্রীহি | জিহ্রয়াণি |
| দ্বিবচন | জিহ্রীতাম্ | জিহ্রীতম্ | জিহ্রয়াব |
| বহুবচন | জিহ্রিয়তু | জিহ্রীত | জিহ্রয়াম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজিহ্রেৎ | অজিহ্রেঃ | অজিহ্রয়ম্ |
| দ্বিবচন | অজিহ্রীতাম্ | অজিহ্রীতম্ | অজিহ্রীব |
| বহুবচন | অজিহ্রয়ুঃ | অজিহ্রীত | অজিহ্রীম |

(ক) সংস্কৃত কর :—(১) তোমরা কেন লজ্জিত হইতেছ ? (২) তাহারা লজ্জিত হউক। (৩) বালকেরা লজ্জিত হইয়াছে। (৪) আমরা লজ্জিত হইয়াছি। (৫) তাহাদের লজ্জা হওয়া উচিত।

(খ) সংশোধন কর :—(১) বয়ং জিহ্রেমঃ। (২) তে জিহ্রন্তু। (৩) ত্বং জিহ্রেহি। (৪) তে অজিহ্রন্। (৫) অহম্ অজিহ্রম্।

ভী-ধাতু (পরস্মৈপদী)

(ভীত হওয়া—To be afraid of or be frightened by.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভেতি | বিভেষি | বিভেমি |
| দ্বিবচন | বিভীতঃ | বিভীথঃ | বিভীবঃ |
| বহুবচন | বিভ্যতি | বিভীথ | বিভীমঃ (৪২) |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিভীয়াৎ | বিভীয়াঃ | বিভীয়াম্ |
| দ্বিবচন | বিভীয়াতাম্ | বিভীয়াতম্ | বিভীয়াব |
| বহুবচন | বিভীয়ুঃ | বিভীয়াত | বিভীয়াম |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিভেতু | বিভীহি | • বিভয়ানি |
| দ্বিবচন | বিভীতাম্ | বিভীতম্ | বিভয়াব |
| বহুবচন | বিভ্যতু | বিভীত | বিভয়াম |

(৪২) অগুণ ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে বৈয়াকরণেরা বিকল্পে ঈকার হ্রস্ব করেন। যথা— বিভিতঃ, বিভীতঃ ; বিভিমঃ, বিভীমঃ ইত্যাদি। অর্থাৎ লট্ প্রভৃতি চারি বিভক্তিতে ভী-ধাতুর রূপে যেখানে ঈ আছে, সেই খানে ই-কারও হয়।

লঙ্ ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবিভেৎ | অবিভেঃ | অবিভয়ম্ |
| দ্বিবচন | অবিভীতাম্ | অবিভীতম্ | অবিভীব |
| বহুবচন | অবিভয়ুঃ | অবিভীত | অবিভীম |

(ক) সংস্কৃত কর :—(১) তাহারা ভীত হইয়াছে। ( ২ ) তোমরা ভয় পাইয়াছ। ( ৩ ) আমরা ভয় পাইয়াছি। ( ৪ ) তাহারা ভীত হউক। ( ৫ ) ভীত হওয়া তাহাদের উচিত নহে।

( খ ) সংশোধন কর :—( ১ ) তে বিভ্যান্তি। ( ২ ) বয়ং বিভেমঃ। ( ৩ ) বালকা অবিভেৎ। ( ৪ ) যূয়ং বিভ্যতু। ( ৫ ) যুবাম্ অবিভেঃ।

২১২। অভ্যস্ত ভৃ-ধাতুর পূর্ব্ব-ভাগ-স্থানে বি হয়।

ভৃ-ধাতু ( উভয়পদী )

( ভরণ বা পোষণ করা—To support, to maintain. )

লট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিভর্ত্তি | বিভর্ষি | বিভর্মি |
| দ্বিবচন | বিভৃতঃ | বিভৃথঃ | বিভৃবঃ |
| বহুবচন | বিভ্রতি | বিভৃথ | বিভৃমঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিভৃতে | বিভৃষে | বিভ্রে |
| দ্বিবচন | বিভ্রাতে | বিভ্রাথে | বিভৃবহে |
| বহুবচন | বিভ্রতে | বিভৃধ্বে | বিভৃমহে |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | বিভৃয়াৎ | বিভৃয়াঃ | বিভৃয়াম্ |
| দ্বিবচন | বিভৃয়াতাম্ | বিভৃয়াতম্ | বিভৃয়াব |
| বহুবচন | বিভৃয়ুঃ | বিভৃয়াত | বিভৃয়াম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভ্রীত | বিভ্রীথাঃ | বিভ্রীয় |
| দ্বিবচন | বিভ্রীয়াতাম্ | বিভ্রীয়াথাম্ | বিভ্রীবহি |
| বহুবচন | বিভ্রীরন্ | বিভ্রীধ্বম্ | বিভ্রীমহি |

লোট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভর্ত্তু | বিভৃহি | বিভরাণি |
| দ্বিবচন | বিভৃতাম্ | বিভৃতম্ | বিভরাব |
| বহুবচন | বিভ্রতু | বিভৃত | বিভরাম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | বিভৃতাম্ | বিভৃষ্ব | বিভরৈ |
| দ্বিবচন | বিভ্রাতাম্ | বিভ্রাথাম্ | বিভরাবহৈ |
| বহুবচন | বিভ্রতাম্ | বিভৃধ্বম্ | বিভরামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবিভঃ | অবিভঃ | অবিভরম্ |
| দ্বিবচন | অবিভৃতাম্ | অবিভৃতম | অবিভৃব |
| বহুবচন | অবিভরুঃ | অবিভৃত | অবিভৃম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অবিভৃত | অবিভৃথাঃ | অবিভ্রি |
| দ্বিবচন | অবিভ্রাতাম্ | অবিভ্রাথাম্ | অবিভৃবহি |
| বহুবচন | অবিভ্রত | অবিভৃধ্বম্ | অবিভৃমহি |

(ক) সংস্কৃত কর :—( ১ ) তোমরা দরিদ্রদিগকে পালন কর। (২) আমরা তোমাকে পালন করিয়াছি। (৩) তোমরা তাঁহাকে পালন

করিয়াছ। (৪) মাতা শিশুকে পালন করেন। (৫) পুত্রকে পালন করা মাতাপিতার কর্ত্তব্য।

(খ) সংশোধন কর :—(১) পিতরৌ শিশুং বিভর্ত্তি। (২) তে অস্মান্ বিভ্রন্তি। (৩) স মাং অবিভরং। (৪) বয়মিমং বিভর্ম্মি। (৫) তে মাং বিভ্রন্তু।

দা ও ধা ধাতু।

২১৩। তি, সি, মি, তু, দ্, স্ ভিন্ন বিভক্তি পরে থাকিলে দা ও ধা ধাতুর আকারের লোপ হয়।

২১৪। লোটের হি বিভক্তিতে অভ্যস্ত দা-ধাতুর স্থানে দে এবং ধা-ধাতুর স্থানে ধে হয়।

---

দা-ধাতু ( উভয়পদী )

( দান করা—To give. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদাতি | দদাসি | দদামি |
| দ্বিবচন | দত্তঃ | দত্থঃ | দদ্বঃ |
| বহুবচন | দদতি | দত্থ | দদ্মঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দত্তে | দৎসে | দদে |
| দ্বিবচন | দদাতে | দদাথে | দদ্বহে |
| বহুবচন | দদতে | দদ্ধ্বে | দদ্মহে |

## বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দদ্যাৎ | দদ্যাঃ | দদ্যাম্ |
| দ্বিবচন | দদ্যাতাম্ | দদ্যাতম্ | দদ্যাব |
| বহুবচন | দদ্যুঃ | দদ্যাত | দদ্যাম |

## আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দদীত | দদীথাঃ | দদীয় |
| দ্বিবচন | দদীয়াতাম্ | দদীয়াথাম্ | দদীবহি |
| বহুবচন | দদীরন্ | দদীধ্বম্ | দদীমহি |

## লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দদাতু | দেহি | দদানি |
| দ্বিবচন | দত্তাম্ | দত্তম্ | দদাব |
| বহুবচন | দদতু | দত্ত | দদাম |

## আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দত্তাম্ | দৎস্ব | দদৈ |
| দ্বিবচন | দদাতাম্ | দদাথাম্ | দদাবহৈ |
| বহুবচন | দদতাম্ | দদ্ধ্বম্ | দদামহৈ |

## লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদদাৎ | অদদাঃ | অদদাম্ |
| দ্বিবচন | অদত্তাম্ | অদত্তম্ | অদদ্ব |
| বহুবচন | অদদুঃ | অদত্ত | অদদ্ম |

## আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদত্ত | অদত্থাঃ | অদদি |
| দ্বিবচন | অদদাতাম্ | অদদাথাম্ | অদদ্বহি |
| বহুবচন | অদদত | অদদ্ধ্বম্ | অদদ্মহি |

(ক) সংস্কৃত কর :—(১) তুমি তাহাকে কি দিয়াছ ? (২) তাহারা তোমাকে কি দিয়াছে ? (৩) তোমরা ইহাকে বস্ত্র দাও। (৪) আমরাই ইহা দিতেছি। (৫) ভিক্ষুককে ধন-দান করা সকলেরই উচিত।

(খ) সংশোধন কর :—(১) বয়ং তস্মৈ ধনং দদামঃ। (২) যুয়ং কিং দদাসি ? (৩) যূয়মিদং ন দদ্যুঃ। (৪) তে কিং অদদন্। (৫) যুবামিদং দেহি।

২১৫। পরভাগের আকার-লোপ হইলে, এবং ত, থ, স্ ও ধ্ব পরে থাকিলে, ধা-ধাতুর পূর্ব্বভাগের ধ-স্থানে দ হয় না। কিন্তু ত, থ, স পরে থাকিলে পরভাগের ধ-স্থানে ৎ হয়।

ধা-ধাতু ( উভয়পদী )

( ধারণ করা—To hold. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দধাতি | দধাসি | দধামি |
| দ্বিবচন | ধত্তঃ | ধত্থঃ | দধ্বঃ |
| বহুবচন | দধতি | ধত্থ | দধ্মঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধত্তে | ধৎসে | দধে |
| দ্বিবচন | দধাতে | দধাথে | দধ্বহে |
| বহুবচন | দধতে | ধদ্ধে | দধ্মহে |

বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দধ্যাৎ | দধ্যাঃ | দধ্যাম্ |
| দ্বিবচন | দধ্যাতাম্ | দধ্যাতম্ | দধ্যাব |
| বহুবচন | দধ্যুঃ | দধ্যাত | দধ্যাম |

আত্মনেপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | দধীত | দধীথাঃ | দধীয় |
| দ্বিবচন | দধীয়াতাম্ | দধীয়াথাম্ | দধীবহি |
| বহুবচন | দধীরন্ | দধীধ্বম্ | দধীমহি |

লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | দধাতু | ধেহি | দধানি |
| দ্বিবচন | ধত্তাম্ | ধত্তম্ | দধাব |
| বহুবচন | দধতু | ধত্ত | দধাম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | ধত্তাম্ | ধৎস্ব | দধৈ |
| দ্বিবচন | দধাতাম্ | দধাথাম্ | দধাবহৈ |
| বহুবচন | দধতাম্ | ধদ্ধ্বম্ | দধামহৈ |

লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অদধাৎ | অদধাঃ | অদধাম্ |
| দ্বিবচন | অধত্তাম্ | অধত্তম্ | অদধ্ব |
| বহুবচন | অদধুঃ | অধত্ত | অদধ্ম |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অধত্ত | অধত্থাঃ | অদধি |
| দ্বিবচন | অদধাতাম্ | অদধাথাম্ | অদধ্বহি |
| বহুবচন | অদধত | অধদ্ধ্বম্ | অদধ্মহি |

(ক) সংস্কৃত কর :—(১) শত্রুর সহিত সন্ধি করা উচিত নহে (সম্+ধা)। (২) তোমরা চরিত্রের উৎকর্ষ বিধান কর (বি+ধা)।

(৩) তিনি এই বস্ত্র পরিধান করিয়াছেন (পরি+ধা)। (৪) তুমি ইহার প্রতিবিধান কর (প্রতি+বি+ধা)। (৫) তোমরা দুই জনে কি বলিতেছ (অভি+ধা)?

(খ) সংশোধন কর :—(১) তে কি দধন্তি। (২) যূয়ং কিং ধৎসে? (৩) তে ইদং বিদধন্তে। (৪) ত্বং ইদং অবিদধৎ। (৫) সর্ব্বে ইদং অভিদধেৎ।

২১৬। অগুণ স্বরবর্ণ পরে থাকিলে হা-ধাতুর আকারের লোপ হয়।

২১৭। অগুণ ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে হা-ধাতুর আকার স্থানে ই ও ঈ হয়। বিধিলিঙের য পরে থাকিলে হা-ধাতুর আকারের লোপ হয়।

হা-ধাতু (পরস্মৈপদী)

(ত্যাগ করা—To give up or avoid.)

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জহাতি | জহাসি | জহামি |
| দ্বিবচন | জহিতঃ, জহীতঃ | জহিথঃ, জহীথঃ | জহিবঃ, জহীবঃ |
| বহুবচন | জহতি | জহিথ, জহীথ | জহিমঃ, জহীমঃ |

বিধিলিঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জহ্যাৎ | জহ্যাঃ | জহ্যাম্ |
| দ্বিবচন | জহ্যাতাম্ | জহ্যাতম | জহ্যাব |
| বহুবচন | জহ্যুঃ | জহ্যাত | জহ্যাম |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জহাতু | জহিহি, জহীহি(৪৩) | জহানি |
| দ্বিবচন | জহিতাম্, জহীতাম্ | জহিতম্, জহীতম্ | জহাব |
| বহুবচন | জহতু | জহিত, জহীত | জহাম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজহাৎ | অজহাঃ | অজহাম্ |
| দ্বিবচন | অজহিতাম্, অজহীতাম্ | অজহিতম্, অজহীতম্ | অজহিব, অজহীব |
| বহুবচন | অজহুঃ | অজহিত, অজহীত | অজহিম, অজহীম |

(ক) সংস্কৃত কর:—(১) তিনি দেহ-ত্যাগ করিয়াছেন। (২) তোমরা কি তাঁহাকে ত্যাগ করিয়াছ? (৩) তোমরা দুইজনে শয্যা ত্যাগ কর। (৪) আমরা এখনই শয্যা ত্যাগ করিতেছি। (৫) তাহাকে শীঘ্র ত্যাগ করা উচিত।

(খ) সংশোধন কর:—(১) তে মাং জহন্তি। (২) যূয়ং কথং তং জহসি। (৩) তে তং অজহন্। (৪) অহং তং অজহম্। (৫) তে ইমং ন জহেয়ুঃ।

---

হা ও মা ধাতু (আত্মনেপদী)।

২১৮। হা ও মা ধাতুর পূর্ব্ব-ভাগের আকার-স্থানে ইকার হয়।

২১৯। অগুণ স্বরবর্ণ পরে থাকিলে উত্তর ভাগের আ-কারের লোপ হয়।

(৪৩) বৈয়াকরণ-গণ তিনটী পদ করেন। যথা—জহাহি, জহিহি, জহীহি।

২২০। অগুণ ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে উত্তর ভাগের আকার-স্থানে ঈ হয়।

হা-ধাতু ( আত্মনেপদী )

( যাওয়া – To go. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | জিহীতে | জিহীষে | জিহে |
| দ্বিবচন | জিহাতে | জিহাথে | জিহীবহে |
| বহুবচন | জিহতে | জিহীধ্বে | জিহীমহে |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জিহীত | জিহীথাঃ | জিহীয় |
| দ্বিবচন | জিহীয়াতাম্ | জিহীয়াথাম্ | জিহীবহি |
| বহুবচন | জিহীরন্ | জিহীধ্বম্ | জিহীমহি |

লোট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | জিহীতাম্ | জিহীষ্ব | ায় |
| দ্বিবচন | জিহাতাম্ | জিহাথাম্ | জিহীবহি |
| বহুবচন | জিহতাম্ | জিহীধ্বম্ | জিহীমহি |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অজিহীত | অজিহীথাঃ | অজিহি |
| দ্বিবচন | অজিহাতাম্ | অজিহাথাম্ | অজিহীবহি |
| বহুবচন | অজিহত | অজিহীধ্বম্ | অজিহীমহি |

( ক ) সংস্কৃত কর :—( ১ ) চন্দ্র উঠিতেছে ( উৎ+হা )। ( ২ ) ধূলি উঠিয়াছে ( উৎ+হা )। ( ৩ ) সূর্য্য উঠিয়াছিল। ( ৪ ) আপনি যদি

পৃথিবীতে না আসিতেন ( উপাজিহীথা ন মহীতলং যদি )। ( ৫ ) নক্ষত্র সকল উঠিয়াছে।

(খ) সংশোধন কর :—(১ ) রজঃ উজ্জিহতে। ( ২ ) তে জিহীতাম্। (৩) যুয়ং কুত্র জিহিসে। (৪) বয়ং তত্র জিহে। (৫) সর্ব্বে তত্র অজিহীত।

## নিজ্, বিজ্, বিষ্ ধাতু।

২২১। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে নিজ্, বিজ্, বিষ্ ধাতুর পূর্ব্বভাগের ই স্থানে এ হয়।

২২২। আনি, আব, আম, ঐ, আবহৈ, আমহৈ, অম্ এই কয় বিভক্তিতে নিজ্, বিজ্, বিষ্ ধাতুর পরভাগের গুণ হয় না।

### নিজ্-ধাতু ( উভয়পদী )

( শোধন বা প্রক্ষালন করা—To wash. )

লট্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নেনেক্তি | নেনেক্ষি | নেনেজ্মি |
| দ্বিবচন | নেনিক্তঃ | নেনিক্থঃ | নেনিজ্বঃ |
| বহুবচন | নেনিজতি | নেনিক্থ | নেনিজ্মঃ |

আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেনিক্তে | নেনিক্ষে | নেনিজে |
| দ্বিবচন | নেনিজাতে | নেনিজাথে | নেনিজ্বহে |
| বহুবচন | নেনিজতে | নেনিগ্ধ্বে | নেনিজ্মহে |

### বিধিলিঙ্—পরস্মৈপদ।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | নেনিজ্যাৎ | নেনিজ্যাঃ | নেনিজ্যাম্ |
| দ্বিবচন | নেনিজ্যাতাম্ | নেনিজ্যাতম্ | নেনিজ্যাব |
| বহুবচন | নেনিজ্যুঃ | নেনিজ্যাত | নে নজ্যাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেনিজীত | নেনিজীথাঃ | নেনিজীয় |
| দ্বিবচন | নেনিজীয়াতাম্ | নেনিজীয়াথাম্ | নেনিজীবহি |
| বহুবচন | নেনিজীরন্ | নেনিজীধ্বম্ | নেনিজীমহি |

### লোট্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেনেক্তু | নেনিগ্ধি | নেনিজানি |
| দ্বিবচন | নেনিক্তাম্ | নেনিক্তম্ | নেনিজাব |
| বহুবচন | নেনিজতু | নেনিক্ত | নেনিজাম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেনিক্তাম্ | নেনিক্ষ্ব | নেনিজৈ |
| দ্বিবচন | নেনিজাতাম্ | নেনিজাথাম্ | নেনিজাবহৈ |
| বহুবচন | নেনিজতাম্ | নেনিগ্ধ্বম্ | নেনিজামহৈ |

### লঙ্—পরস্মৈপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনেনেক্ | অনেনেক্ | অনেনিজম্ |
| দ্বিবচন | অনেনিক্তাম্ | অনেনিক্তম্ | অনেনিজ্ব |
| বহুবচন | অনেনিজুঃ | অনেনিক্ত | অনেনিজ্ম |

### আত্মনেপদ।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অনেনিক্ত | অনেনিক্থাঃ | অনেনিজি |
| দ্বিবচন | অনেনিজাতাম্ | অনেনিজাথাম্ | অনেনিজ্বহি |
| বহুবচন | অনেনিজত | অনেনিগ্ধ্বম্ | অনেনিজ্মহি |

## প্রশ্ন—হ্বাদি।

১। হ্বাদি প্রকরণের বিশেষ নিয়ম কি?

২। অজুহবম্, জিহ্রীমঃ, বিভীমঃ, বিভৃবঃ, দদ্বঃ, ধত্থঃ, জহীত, জিহে, নেনেক্ষি—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্ণয় কর।

৩। হু, হ্রী, ভী, ভৃ, দা, ধা, হা, নিজ্—এই সকল ধাতুর অর্থ কি? ইহারা কোন্ পদী?

৪। তৃতীয় প্রশ্নোক্ত ধাতু গুলির লট্, বিধিলিঙ্, লোট্ ও লঙের মধ্যম পুরুষে রূপ লিখ।

৫। বিভীমঃ, জহিথ, জহিহি—ইহাদের প্রত্যেকটীর পরিবর্ত্তে আর কি পদ হয়?

৬। ভী, দা, হা—এই সকল ধাতু লইয়া এক একটী বাক্য রচনা কর।

৭। আত্মনেপদী ও পরস্মৈপদী হা-ধাতুর অর্থগত প্রভেদ দেখাও।

৮। ধা-ধাতুর রূপ করিবার বিশেষ নিয়ম কি?

# ণিজন্ত ধাতু

## ( Causative Verb. )

২২৩। প্রেরণ ( ক ) অর্থে ধাতুর উত্তর ণিচ্ প্রত্যয় হয়। ণিচের ই থাকে। ণিজন্ত ধাতু প্রায়ই উভয়পদী হয়।

২২৪। ণিচ্ হইলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়।

( ক ) প্রেরণ শব্দের অর্থ, কাহারও দ্বারা কোন কার্য্য করান।

যথা—শ্রু-ই শ্রাবি, প্লু-ই প্লাবি, কৃ-ই কারি, হৃ-ই হারি, চল্-ই চালি, দহ্-ই দাহি, পচ্-ই পাচি, বহ্-ই বাহি ইত্যাদি।

২২৫। ণিচ্ হইলে ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয়। যথা—লিপ্-ই লেপি, সিচ্-ই সেচি, মুচ্-ই মোচি, দুহ্-ই দোহি, দৃশ্-ই দর্শি, মৃষ্-ই মর্ষি ইত্যাদি।

২২৬। ধাতুর উত্তর ণিচ্ হইলে, ঐ ধাতু ণিজন্ত ধাতু বলিয়া গণ্য হয়। যথা—শ্রু-ধাতুর উত্তর ণিচ্ হইলে শ্রাবি হয়। এই শ্রাবি, শ্রু-ধাতু বলিয়া গণ্য হইবে না; ইহা শ্রাবি নামক এক স্বতন্ত্র ধাতু বলিয়া গণ্য হইবে এবং সমস্ত ধাতুকার্য্য প্রাপ্ত হইবে।

২২৭। লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে ণিজন্ত ধাতু ভ্বাদিগণীয় ধাতুর তুল্য।

### শ্রাবি-ধাতু ( পরস্মৈপদী )

( শ্রবণ করান—To cause to hear. )

লট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শ্রাবয়তি | শ্রাবয়সি | শ্রাবয়ামি |
| দ্বিবচন | শ্রাবয়তঃ | শ্রাবয়থঃ | শ্রাবয়াবঃ |
| বহুবচন | শ্রাবয়ন্তি | শ্রাবয়থ | শ্রাবয়ামঃ |

বিধিলিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | শ্রাবয়েৎ | শ্রাবয়েঃ | শ্রাবয়েয়ম্ |
| দ্বিবচন | শ্রাবয়েতাম্ | শ্রাবয়েতম্ | শ্রাবয়েব |
| বহুবচন | শ্রাবয়েয়ুঃ | শ্রাবয়েত | শ্রাবয়েম |

লোট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শ্রাবয়তু | শ্রাবয় | শ্রাবয়াণি |
| দ্বিবচন | শ্রাবয়তাম্ | শ্রাবয়তম্ | শ্রাবয়াব |
| বহুবচন | শ্রাবয়ন্তু | শ্রাবয়ত | শ্রাবয়াম |

লঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | অশ্রাবয়ৎ | অশ্রাবয়ঃ | অশ্রাবয়ম্ |
| দ্বিবচন | অশ্রাবয়তাম্ | অশ্রাবয়তম্ | অশ্রাবয়াব |
| বহুবচন | অশ্রাবয়ন্ | অশ্রাবয়ত | অশ্রাবয়াম |

২২৮। ণিচ্ প্রত্যয় হইলে অমন্ত ও ঘটাদি ধাতুর অন্ত্য স্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয় না। যথা, অমন্ত। গম্—গময়তি। দম্—দময়তি। নম্—নময়তি। রম্—রময়তি। শম্—শময়তি। ঘটাদি যথা, ঘট্—ঘটয়তি। ব্যথ্—ব্যথয়তি। জন্—জনয়তি। ত্বর্—ত্বরয়তি। জ্ঞপ্—জ্ঞপয়তি। জ্বল্—জ্বলয়তি। (ক)

২২৯। ণিচ্ প্রত্যয় হইলে জৄ ও জাগৃ ধাতুর অন্ত্য স্বরের গুণ হয়। যথা, জৄ—জরয়তি। জাগৃ—জাগরয়তি।

২৩০। ণিচ্ প্রত্যয় হইলে হন্-ধাতুর স্থানে ঘাৎ, দুষ্-ধাতুর স্থানে দূষ্ ও অধ্যয়নার্থক ই-ধাতুর স্থানে আপ্ হয়। যথা, হন্—ঘাতয়তি। দুষ্—দূষয়তি (৪৪)। অধি-ই—অধ্যাপয়তি।

---

(ক) জ্বল্, রম্, নম্—ইহাদের বিকল্পে হয়। জ্বলয়তি, জ্বালয়তি; রময়তি রাময়তি; নময়তি নাময়তি। উপসর্গ পূর্ব্বে থাকিলে নিত্য হয়। যথা, প্রজ্বলয়তি। গ্লা ও স্না ধাতুর আকার-স্থানে বিকল্পে অকার হয়। গ্লপয়তি, গ্লাপয়তি; স্নপয়তি (২৩৫ সূত্র)। উপসর্গ পূর্ব্বে থাকিলে হয় না। যথা, প্রগ্লাপয়তি।

(৪৪) চিত্তবিরাগ অর্থাৎ চিত্তের অপ্রসন্নতা বুঝাইলে বিকল্পে হয়। যথা, ক্রোধঃ চিত্তং দূষয়তি দোষয়তি বা, ক্রোধ চিত্তকে অপ্রসন্ন করিতেছে।

২৩১। ণিচ্ প্রত্যয় হইলে শদ্ ধাতুর দ্ স্থানে ৎ হয় ( ক )। যথা, শদ্—শাতয়তি।

২৩২। ণিচ্ প্রত্যয় হইলে রুহ্ ধাতুর হ স্থানে বিকল্পে প্ হয়। যথা, রুহ্—রোপয়তি, রোহয়তি।

২৩৩। ণিচ্ প্রত্যয় হইলে স্ফুর্-ধাতুর উকার-স্থানে বিকল্পে আকার হয় ( খ )। যথা, স্ফুর্—স্ফারয়তি, স্ফোরয়তি।

২৩৪। ণিচ্ প্রত্যয় হইলে প্রী ও ধূ ধাতুর উত্তর বিকল্পে ন্ হয়। যথা, প্রী—প্রীণয়তি, প্রায়য়তি। ধূ—ধূনয়তি, ধাবয়তি।

২৩৫। ণিচ্ প্রত্যয় হইলে ঋ, হ্রী ও আ-কারান্ত ধাতুর উত্তর প্ হয় এবং ঐ প্ পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বরের গুণ হয়। যথা, ঋ—অর্পয়তি। হ্রী—হ্রেপয়তি। স্থা—স্থাপয়তি। খ্যা—খ্যাপয়তি। জ্ঞা—জ্ঞাপয়তি।

২৩৬। ণিচ্ প্রত্যয় হইলে পানার্থ পা-ধাতুর উত্তর য্ (গ) এবং রক্ষার্থ পা-ধাতুর উত্তর ল্ হয়। যথা, পানার্থে—পায়য়তি। রক্ষার্থে—পালয়তি।

২৩৭। যদি কর্ত্তা অন্য-নিরপেক্ষ হইয়া ভয় ও বিস্ময় জন্মায়, তাহা হইলে ণিচ্ প্রত্যয় পরে ভী-ধাতুর স্থানে ভীষ্ ও স্মি-ধাতুর স্থানে স্মাপ্ হয় এবং আত্মনেপদ হয়। যথা—সর্পঃ শিশুং ভীষয়তে। এ স্থলে সর্প অন্যের অপেক্ষা না করিয়া স্বয়ং ভয় জন্মাইতেছে ( ঘ )। পুরুষঃ সর্পেণ

---

( ক ) গতি-অর্থে হয় না। যথা, গাঃ শাদয়তি গোপঃ।

( খ ) ণিচ্ প্রত্যয় হইলে, ক্রী ধাতুর স্থানে ক্রাপ্ ও জি ধাতুর স্থানে জাপ্ হয়। যথা ক্রাপয়তি, জাপয়তি। চি ধাতুর স্থানে বিকল্পে চাপ্ হয়। যথা, চাপয়তি চায়য়তি।

( গ ) শো, ছো সো, হ্বে, ব্যে, বে—এই সকল ধাতু ণিজন্ত হইলে আকারান্ত হয় এবং উহাদের উত্তর য্ হয়। যথা, শায়য়তি, ছায়য়তি, সায়য়তি, হ্বায়য়তি, ব্যায়য়তি, বায়য়তি।

( ঘ ) ঐরূপ অর্থে ভী ধাতুর স্থানে 'ভাপ্' ও হয় এবং আত্মনেপদ হয়। যথা, সর্পঃ শিশুং ভাপয়তে।

শিশুং ভায়য়তি। এ স্থলে পুরুষ সর্প দ্বারা শিশুর ভয় জন্মাইতেছে, অতএব অন্য-নিরপেক্ষ হইয়া ভয় জন্মাইতেছে না, এই হেতু ভী ধাতু আত্মনেপদ হইল না। স্মি-ধাতুরও এইরূপ। ( ক )

২৩৮। ণিচ্ প্রত্যয় হইলে মৃগয়া-অর্থে রন্জ্-ধাতুর ন্ লোপ হয়। যথা, রজয়তি মৃগান্ ব্যাধঃ ( ৪৫ )। মৃগয়া ভিন্ন অর্থে ন্ লোপ হয় না। যথা, রঞ্জয়তি মৃগান্ তৃণদানেন।

২৩৯। ণিচ্ প্রত্যয় হইলে ই-ধাতুর স্থানে গম্ হয়। যথা—গময়তি। জ্ঞানার্থে হয় না। যথা—প্রতি-ই প্রত্যায়য়তি।

---

### শ্রাবি-ধাতু ( পরস্মৈপদী )

#### লুট্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শ্রাবয়িতা | শ্রাবয়িতাসি | শ্রাবয়িতাস্মি |
| দ্বিবচন | শ্রাবয়িতারৌ | শ্রাবয়িতাস্থঃ | শ্রাবয়িতাস্বঃ |
| বহুবচন | শ্রাবয়িতারঃ | শ্রাবয়িতাস্থ | শ্রাবয়িতাস্মঃ |

#### লৃট্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | শ্রাবয়িষ্যতি | শ্রাবয়িষ্যসি | শ্রাবয়িষ্যামি |
| দ্বিবচন | শ্রাবয়িষ্যতঃ | শ্রাবয়িষ্যথঃ | শ্রাবয়িষ্যাবঃ |
| বহুবচন | শ্রাবয়িষ্যন্তি | শ্রাবয়িষ্যথ | শ্রাবয়িষ্যামঃ |

---

( ক ) যথা, জটিলস্তং বিস্মাপয়তে। এখানে অন্যের অপেক্ষা না করিয়া স্বয়ং বিস্ময় জন্মাইতেছে। সিংহো মনুষ্যবাচা দিলীপং বিস্মায়য়তি। এস্থলে সিংহ স্বয়ং বিস্ময় উৎপাদন না করিয়া মনুষ্য-বাক্যের দ্বারা করিতেছে, এইজন্য স্মাপ্ ও আত্মনেপদ হইল না।

( ৪৫ ) মৃগয়া-শব্দের অর্থ পশুবধ, এজন্য পশু ভিন্ন অন্য জন্তুর বধ বুঝাইলে ন্ লোপ হয় না। যথা, রঞ্জয়তি পক্ষিণো ব্যাধঃ।

লৃঙ্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | অশ্রাবয়িষ্যৎ | অশ্রাবয়িষ্যঃ | অশ্রাবয়িষ্যম্ |
| দ্বিবচন | অশ্রাবয়িষ্যতাম্ | অশ্রাবয়িষ্যতম্ | অশ্রাবয়িষ্যাব |
| বহুবচন | অশ্রাবয়িষ্যন্ | অশ্রাবয়িষ্যত | অশ্রাবয়িষ্যাম |

২৪০। আশীর্লিঙের পরস্মৈপদে ণিজন্ত ধাতুর ই লোপ হয়।

আশীর্লিঙ্।

| | | | |
|---|---|---|---|
| একবচন | শ্রাব্যাৎ | শ্রাব্যাঃ | শ্রাব্যাসম্ |
| দ্বিবচন | শ্রাব্যাস্তাম্ | শ্রাব্যাস্তম্ | শ্রাব্যাস্ব |
| বহুবচন | শ্রাব্যাসুঃ | শ্রাব্যাস্ত | শ্রাব্যাস্ম |

২৪১। লিট্ বিভক্তিতে ণিজন্ত ধাতুর উত্তর আম্ হয় এবং আমের উত্তর ভূ, কৃ, অস্ এই তিন ধাতুর প্রয়োগ হয়। যথা, লিট্—শ্রাবয়াম্বভূব, শ্রাবয়াঞ্চকার, শ্রাবয়ামাস।

---

লুঙ্।

২৪২। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত ধাতুর উত্তর অ হয়।

২৪৩। অ হইলে ণিজন্ত ধাতু অভ্যস্ত হয়, এবং লিট্-প্রকরণোক্ত যাবতীয় অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয়।

২৪৪। অ পরে থাকিলে ণিজন্ত ধাতুর পরভাগের অন্তস্থিত ইকারের লোপ হয়।

২৪৫। অ পরে থাকিলে ণিজন্ত ধাতুর পরভাগের উপধা গুরু স্বর লঘু হয়।

২৪৬। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত ধাতুর পূর্ব্বভাগের লঘু স্বর গুরু হয়।

| | সিচ্-ই সেচি | ভিদ্-ই ভেদি | মুচ্-ই মোচি |
|---|---|---|---|
| একবচন | অসীষিচৎ | অবীভিদৎ | অমূমুচৎ |
| দ্বিবচন | অসীষিচতাম্ | অবীভিদতাম্ | অমূমুচতাম্ |
| বহুবচন | অসীষিচন্ | অবীভিদন্ | অমূমুচন্ |

পরবর্ণ গুরু-স্বর-যুক্ত হইলে পূর্ব্বভাগের লঘু স্বর গুরু হয় না। যথা—

| | নিন্দ্-ই নিন্দি | শিক্ষ্-ই শিক্ষি |
|---|---|---|
| একবচন | অনিনিন্দৎ | অশিশিক্ষৎ |
| দ্বিবচন | অনিনিন্দতাম্ | অশিশিক্ষতাম্ |
| বহুবচন | অনিনিন্দন্ | অশিশিক্ষন্ (৪৬) |

২৪৭। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত ধাতুর পূর্ব্বভাগের অকার স্থানে ঈ হয়। যথা, চল্-ই চালি—অচীচলৎ। পত্-ই পাতি—অপীপতৎ। ভজ্-ই ভাজি—অবীভজৎ। হস্-ই হাসি—অজীহসৎ (৪৭)। পরবর্ণ গুরু-স্বর-যুক্ত হইলে ঈ হয় না। যথা, শাস্-ই শাসি—অশশাসৎ। রক্ষ্-ই রক্ষি—অররক্ষৎ। ভক্ষ্-ই ভক্ষি—অবভক্ষৎ। লজ্য্-ই লজ্যি—অললজ্যৎ।

সংযুক্ত বর্ণ পরে থাকিলে হ্রস্ব ই হয়। যথা, ব্যথ্-ই ব্যথি—অবিব্যথৎ। জ্ঞপ্-ই জ্ঞপি—অজিজ্ঞপৎ।

স্মৃ, স্তৃ ও ত্বর্ ধাতুর ই হয় না (ক)। যথা—

(৪৬) ঢৌকি, শাসি প্রভৃতি কতকগুলি ণিজন্ত ধাতুর উপধা গুরু স্বর লঘু হয় না। যথা; অডুঢৌকৎ। বৈয়াকরণদিগের মতে ক্ষকারেৎ ধাতুর হয় না।

(৪৭) দৃ ধাতুর হয় না। যথা, দৃ-ই দারি—অদদরৎ। অনেক-স্বর-বিশিষ্ট ধাতুর বিকল্পে হয়। যথা, চকাস্-ই চকাসি—অচীচকাসৎ, অচচকাসৎ।

(ক) চেষ্ট্ ও বেষ্ট্ ধাতুর একবার অকার ও আর একবার ইকার হয়। যথা—অচচেষ্টৎ, অচিচেষ্টৎ, অববেষ্টৎ, অবিবেষ্টৎ।

| | স্মৃ-ই স্মারি | স্তৃ-ই স্তারি | ত্বর্-ই ত্বরি |
|---|---|---|---|
| একবচন | অসস্মরৎ | অতস্তরৎ | অতত্বরৎ |
| দ্বিবচন | অসস্মরতাম্ | অতস্তরতাম্ | অতত্বরতাম্ |
| বহুবচন | অসস্মরন্ | অতস্তরন্ | অতত্বরন্ |

২৪৮। ণিজন্ত ভ্রাজ্, দীপ্ প্রভৃতি ধাতুর পরভাগের উপধা গুরু স্বর বিকল্পে লঘু হয় ( ক )। যথা, ভ্রাজ্-ই ভ্রাজি—অবিভ্রজৎ, অবিভ্রাজৎ। দীপ্-ই দীপি—অদীদিপৎ, অদিদীপৎ।

২৪৯। ঋকারোপধ ধাতু ণিজন্ত হইলে লুঙ্ বিভক্তিতে বিকল্পে ধাতুর আকৃতি প্রাপ্ত হয়। যথা, বৃত্-ই বর্ত্তি—অবীবৃতৎ, অববর্ত্তৎ।

২৫০। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত স্বপ্-ধাতুর স্থানে স্বপি হয়। যথা, স্বপ্-ই স্বাপি—অসূষুপৎ।

২৫১। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত স্থা-ধাতুর আকার-স্থানে ইকার হয়। যথা, স্থা-ই স্থাপি—অতিষ্ঠিপৎ ( ৪৮ )।

২৫২। লুঙ্ বিভক্তিতে অভ্যস্ত পায়ি-ধাতুর স্থানে পীপ্য হয়। যথা—অপীপ্যৎ।

২৫৩। লুঙ্ বিভক্তিতে ণিজন্ত শ্রু, স্রু, দ্রু, প্লু ও চ্যু ধাতুর পূর্ব্ব-ভাগের অকার স্থানে ই ও উ হয়। যথা, অশিশ্রবৎ, অশুশ্রবৎ। অদিদ্রবৎ, অদুদ্রবৎ ( খ )।

( ক ) ভ্রাজ্ ভ্রাস্ ভাস্ ভাষ্ দীপ্ জীব্ মীল্ পীড়্ কণ্ বণ্ ভণ্ শ্রণ্ লপ্ লুপ্ লুট্ ও হেঠ্,—এই গুলি। পাণিনীয় ব্যাকরণে ভ্রাস্ ধাতুর উল্লেখ নাই। ভাষ্যে রণ্ ধাতুরও উল্লেখ আছে।

( ৪৮ ) ঘ্রা-ধাতুর বিকল্পে হ্রস্ব। যথা—অজিঘ্রিপৎ, অজিঘ্রপৎ।

( খ ) ণিচ্ প্রত্যয় পরে থাকিলে রভ্ ধাতুর স্থানে রম্ভ্ ও লভ্ ধাতুর স্থানে লম্ভ্ হয়। যথা, রম্ভয়তি, লম্ভয়তি।

## প্রশ্ন—ণিজন্ত।

১। ধাতুর উত্তর কি অর্থে ণিচ্ প্রত্যয় হয়? ণিচের কি থাকে?

২। ণিচ্ প্রত্যয় হইলে ধাতুর কি কি কার্য্য হয়?

৩। ণিজন্ত ধাতু কোন্ পদী? উহার রূপ লট্ প্রভৃতি চারি বিভক্তিতে কোন্ গণীয় ধাতুর ন্যায় হয়?

৪। নম্, পচ্, কৃ, জৄ, জাগৃ, হন্, দুষ্, অধি+ই, ই, রুহ্, স্ফুর্, শ্বি, পা, হ্বে—এই সকল ধাতুর উত্তর ণিচ্ প্রত্যয় করিয়া লট্ তি করিলে কি কি পদ হয়?

৫। ণিজন্ত শ্রু ধাতুর লিট্ বিভক্তিতে রূপ কর।

৬। সিচ্, নিন্দ্, শাস্, রক্ষ্, স্মৃ, দীপ্, দৃশ্, শ্রু, স্বপ্, স্থা, ঘ্রা, পা, এই সকল ধাতুর উত্তর ণিচ্ করিয়া লুঙ্ প্রথম পুরুষের এক বচন করিলে কি কি পদ হয়?

৭। রোপয়তি, স্ফারয়তি, প্রীণয়তি, ধূনয়তি, অচীকাসৎ, অজিঘ্রিপৎ—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় লিখ, এবং, প্রত্যেকটীর পরিবর্ত্তে আর কি পদ হয়, তাহাও নির্ণয় কর।

৮। সংশোধন কর এবং কারণ দেখাও:—(১) ব্যাঘ্রো মাং বিস্মাপয়তি। (২) সৈনিকঃ খড়্গেন ভীষয়তে। (৩) ভীষয়তি মুণ্ডঃ। (৪) শিশুর্বাচা বিস্মাপয়তে।

# চুরাদি ( ৪৯ )

২৫৪। চুরাদিগণীয় ধাতুর উত্তর স্বার্থে ণিচ্ হয় এবং ণিজন্ত কার্য্য প্রাপ্ত হয়। ( ক )

চুর্-ধাতু।

লট্—চোরয়তি। বিধিলিঙ্—চোরয়েৎ। লোট্—চোরয়তু। লঙ্—অচোরয়ৎ। লুট্—চোরয়িতা। ল‍ৃট্—চোরয়িষ্যতি। ল‍ৃঙ্—অচোরয়িষ্যৎ। আশীর্লিঙ্—চোর্য্যাৎ। লিট্—চোরয়ামাস। লুঙ্—অচূচুরৎ।

অ-কারান্ত ধাতু ( ৫০ )।

২৫৫। ণিচ্ হইলে ধাতুর অন্তস্থিত অকারের লোপ হয়; পরে আর গুণ বা বৃদ্ধি হয় না। যথা, রচ ধাতু, লট্—রচয়তি। লোট্—রচয়তু। লিট্—রচয়ামাস।

২৫৬। লুঙ্ বিভক্তিতে অকারান্ত ধাতুর পূর্ব্বভাগের লঘু স্বর গুরু হয় না, এবং অকার-স্থানে ই অথবা ঈ হয় না। যথা—অররচৎ।

( ৪৯ ) চিন্ত্ যন্ত্র্ পীড়্ ভক্ষ্ লুণ্ঠ্ ছন্দ্ শ্রণ্ তড়্ খণ্ড্ ক্ষল্ তুল্ ঘট্ট্ টঙ্ক্ চূর্ণ্ পূজ্ মার্জ্জ্ পঞ্চ্ তিজ্ কীর্ত্ত্ মন্ত্র্ তর্জ্জ্ পূর্ লক্ষ্ শম্ কুৎস্ বঞ্চ্ বিদ্ চর্চ্চ্ শব্দ্ সূদ্ জস্ তন্স্ ভূষ্ অর্হ্ ভূ পট্ লোক্ লোচ্ তর্ক্ পূর্ যুজ্ অর্চ্চ্ বৃজ্ বৃ রিচ্ শিষ্ তপ্ বচ্ ধৃষ্ ইত্যাদি।

( ক ) কৃত্ ধাতুর স্থানে কীর্ত্ত্ আদেশ হয়। যথা—কীর্ত্তয়তি।

( ৫০ ) অঙ্ক অংশ অর্থ অন্ধ অবধীর আন্দোল কথ কল কর্ত্ত কর্ণ কেত ক্ষপ খচ গণ গবেষ ছিদ্র ছেদ দুঃখ দণ্ড ধ্বন পার ভাজ মৃগ মহ মূত্র মিশ্র রহ রস রূপ রচ রূক্ষ রূষ বর্ণ বণ্ট বীজ শ্লথ সান্ত্ব স্পৃহ সভাজ স্থূল সূত্র সূচ স্তন স্তেন সুখ স্ফট স্বন হিল্লোল ইত্যাদি।

২৫৭। লুঙ্ বিভক্তিতে কথ ও গণ ধাতুর পূর্ব্বভাগের অকার-স্থানে বিকল্পে ঈ হয়। যথা, কথ—অচীকথৎ, অচকথৎ। গণ—অজীগণৎ, অজগণৎ।

## প্রশ্ন—চুরাদি।

১। চুরাদিগণীয় ধাতুর উত্তর কি অর্থে ণিচ্ প্রত্যয় হয়?

২। পাঁচটী চুরাদিগণীয় ধাতুর নামোল্লেখ কর।

৩। পাঁচটী অ-কারান্ত ধাতুর নাম নির্দ্দেশ কর।

৪। অ-কারান্ত ধাতুর সম্বন্ধে কি বিশেষ বক্তব্য আছে?

৫। চুর্, রচ ও কথ ধাতুর লট্, লুঙ্ ও লিট্ মধ্যম পুরুষের এক বচনে কি পদ হয়?

৬। সংশোধন কর:—অচুচূরৎ, অরীরচৎ, রাচয়তি, অজিগণৎ।

# সনন্ত ধাতু

## ( Desiderative Verb. )

২৫৮। ইচ্ছা-অর্থে ধাতুর উত্তর সন্ প্রত্যয় হয়। সনের স থাকে।

২৫৯। সন্ প্রত্যয় পরে থাকিলে ধাতুর উত্তর ই হয়। অনিট্ ধাতুর উত্তর হয় না।

২৬০। সন্ প্রত্যয়ান্ত ধাতু অভ্যস্ত হয় এবং যাবতীয় অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয়।

২৬১। সন্ প্রত্যয়ান্ত ধাতুর পূর্ব্বভাগের অকার-স্থানে ইকার

হয় ( ৫১ )। লট্, পঠ্—পিপঠিষতি। বদ্—বিবদিষতি। জীব্—জিজীবিষতি।

### অনিট্ ধাতু।

নম্—নিনংসতি। দহ্—দিধক্ষতি। পা—পিপাসতি। স্থা—তিষ্ঠাসতি। ভিদ্—বিভিৎসতি ( ক )। বুধ্—বুভুৎসতে ( ক )।

২৬২। সন্ প্রত্যয়ের পরে ই হইলে ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয়। যথা, লিখ্—লিলেখিষতি। শুভ্—শুশোভিষতে। নৃত্—নিনর্ত্তিষতি (খ)। বৃত্—বিবর্ত্তিষতে (গ)।

২৬৩। রুদ্, বিদ্ ও মুষ্ ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয় না। যথা, রুদ্—রুরুদিষতি। বিদ্—বিবদিষতি। মুষ্—মুমুষিষতি।

২৬৪। সন্ প্রত্যয় পরে থাকিলে গ্রহ্-ধাতুর উত্তর ইট্ হয় না।

২৬৫। সন্ প্রত্যয় পরে থাকিলে গ্রহ্-ধাতুর স্থানে গৃহ্, স্বপ্-ধাতুর স্থানে সুপ্ ও প্রচ্ছ্-ধাতুর স্থানে পৃচ্ছ্ হয়। যথা, গ্রহ্—জিঘৃক্ষতি। স্বপ্—সুষুপ্সতি।

---

( ৫১ ) ধাতু যে পদী, সন্ প্রত্যয় হইলে তাহা সেই পদীই থাকে। ণিজন্তের ন্যায় সনন্তও স্বতন্ত্র ধাতু বলিয়া গণ্য ও সমস্ত ধাতুকার্য্য প্রাপ্ত হয় এবং লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর তুল্য হয়।

( ক ) সন্ প্রত্যয় পরে থাকিলে অনিট্ ধাতুর গুণ হয় না।

( খ ) বিকল্পে ইট্ হয় বলিয়া আরও একটী পদ হয়,—নিনৃৎসতি।

( গ ) আরও একটী পদ হয়—সেবার ইট্ হয় না এবং পরস্মৈপদ হয়—বিবৃৎসতি। লিখ্ ও শুভ্ ধাতুর বিকল্পে গুণ হয় বলিয়া দুইটী করিয়া পদ হয়। যথা, লিখ্—লিলেখিষতি, লিলিখিষতি; শুভ—শুশোভিষতে, শুশুভিষতে। রুচ্ ধাতুরও এইরূপ—রুরোচিষতে, রুরুচিষতে। যদি সেট্ ধাতুর আদিতে ব্যঞ্জনবর্ণ থাকে এবং উহার উপধায় ইকার কিংবা উকার থাকে, তাহা হইলে এইরূপ বিকল্পে গুণ হয়। বাস্ত হইলে হয় না। যথা,—দিব্—দিদেবিষতি, দুদ্যূষতি।

২৬৬। সন্ প্রত্যয় পরে থাকিলে প্রচ্ছ্ ও গম্ ধাতুর উত্তর ইট্ হয়। যথা, প্রচ্ছ্—পিপৃচ্ছিষতি। গম্—জিগমিষতি।

২৬৭। সন্ প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বর দীর্ঘ হয়। যথা, শ্রি—শিশ্রীষতি (ক)। দ্রু—দুদ্রূষতি। হু—জুহূষতি।

২৬৮। সন্ প্রত্যয় পরে থাকিলে জি-ধাতুর স্থানে গি হয়। যথা, জি—জিগীষতি।

২৬৯। সন্ প্রত্যয় পরে থাকিলে হন্-ধাতুর পরভাগের অকার-স্থানে আকার ও হ-স্থানে ঘ হয়। যথা, হন্—জিঘাংসতি।

২৭০। সন্ প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্তস্থিত ঋ-বর্ণ-স্থানে ঈর্ হয়। যথা, কৃ—চিকীর্ষতি। ধৃ—দিধীর্ষতি (খ)। হৃ—জিহীর্ষতি। তৄ—তিতীর্ষতি (৫২)। ঋবর্ণ ওষ্ঠ্য বর্ণের পরে থাকিলে উর্ হয়। যথা, মৃ—মুমূর্ষতে।

২৭১। সন্ প্রত্যয়ান্ত অভ্যস্ত দা-ধাতুর স্থানে দিৎস্ (গ), ধা-ধাতুর স্থানে ধিৎস্ (ঘ), আপ্-ধাতুর স্থানে ঈপ্স্, মা-ধাতুর স্থানে মিৎস্ (ঙ), লভ্-ধাতুর স্থানে লিপ্স্ ও রভ্-ধাতুর স্থানে রিপ্স্ হয় (চ)। যথা—

(ক) বিকল্পে ইট্ হয় বলিয়া আরও একটী পদ হইবে—শিশ্রয়িষতি।

(খ) ইহা ভ্বাদিগণীয় ধৃ-ধাতুর রূপ। তুদাদিগণীয় ধৃ-ধাতুর উত্তর সন্ প্রত্যয় করিলে ইট্ হয় এবং দিধরিষতে এই পদ হয়।

(৫২) বিকল্পে ইট্ হয়। যথা, তিতরিষতি। ইটের ইকার বিকল্পে দীর্ঘ হয়, যথা—তিতরীষতি।

(গ) দে এবং দো ধাতুরও এই নিয়ম। (ঘ) ধে ধাতুরও এই নিয়ম।

(ঙ) মি, মী এবং মে ধাতুরও এই নিয়ম।

(চ) পত্ ও পদ্ ধাতুর স্থানে পিৎস্, এবং শক্ ধাতুর স্থানে শিক্ষ্ আদেশ হয়। যথা,—পত্—পিপতিষতি, পিৎসতি (বিকল্পে ইট্ হয়)। পদ্—পিৎসতে। শক্—শিক্ষতি।

দা—দিৎসতি। ধা—ধিৎসতি। আপ্—ঈপ্সতি। মা—মিৎসতি। লভ্—লিপ্সতে। রভ্—রিপ্সতে।

২৭২। লিট্ বিভক্তিতে সনন্ত-ধাতুর উত্তর আম্ এবং ভূ, অস্, কৃ হয়। যথা, চিকীর্ষ—চিকীর্ষাম্বভূব, চিকীর্ষাঞ্চকার, চিকীর্ষামাস। লুট্—চিকীর্ষিতা। লৃট্—চিকীর্ষিষ্যতি। লৃঙ্—অচিকীর্ষিষ্যৎ (ক)। লুঙ্—অচিকীর্ষীৎ। আশীর্লিঙ্—চিকীর্ষ্যাৎ।

২৭৩। কিৎ, তিজ্, গুপ্ বধ্ ও মান্ ধাতুর উত্তর স্বার্থে সন্ হয় এবং বধ্ ও মান্ ধাতুর পূর্ব্বভাগের অকার ও আকার স্থানে ঈকার হয়, (খ)। যথা, কিৎ—চিকিৎসতি। তিজ্—তিতিক্ষতে। গুপ্—জুগুপ্সতে। বধ্—বীভৎসতে। মান্—মীমাংসতে।

## প্রশ্ন—সনন্ত ধাতু।

১। ধাতুর উত্তর কি অর্থে সন্ প্রত্যয় হয়? কোন্ কোন্ ধাতুর উত্তর স্বার্থে সন্ প্রত্যয় হইয়া থাকে?

---

(ক) গমনার্থক ই-ধাতু এবং অধ্যয়নার্থক ই-ধাতুর স্থানে, সন্ প্রত্যয় পরে থাকিলে, গম্ আদেশ হয়। যথা, ই—জিগমিষতি। অধি+ই—অধিজিগাংসতে। জ্ঞানার্থক ই-ধাতুর হয় না; যথা,—প্রতীষিষতি। অধ্যাপয়িতুমিচ্ছতি এই বাক্যে অধি+ই+ণিচ্+সন্=অধ্যাপি+সন্+লট্+তি=অধিজিগাপয়িষতি, অধ্যাপিপয়িষতি। বৃ+সন্+লট্ তি=বুবূর্ষতি, বিবরীষতি, বিবরিষতি। চি—চিকীষতি, চিচীষতি। ভ্রস্জ—বিভর্জ্জিষতি, বিভ্রজ্জিষতি, বিভ্রক্ষতি। ভৃ—বিভরিষতি, বুভূর্ষতি। দরিদ্রা—দিদরিদ্রিষতি, দিদরিদ্রাসতি। তন্—তিতনিষতি, তিতংসতি ( মতান্তরে তিতাংসতি )। শ্রু+ণিচ্+সন্—শিশ্রাবয়িষতি, শুশ্রাবয়িষতি।

(খ) কিত্ ধাতুর সন্দেহ-নিরাকরণ এবং রোগাপনয়ন অর্থে, তিজ্ ধাতুর ক্ষমা-অর্থে, গুপ্ ধাতুর নিন্দা-অর্থে, বধ্ ধাতুর নিন্দা-অর্থে এবং মান্ ধাতুর বিচার-অর্থে সন্ হয়। এতদ্ভিন্ন অর্থে হয় না।

২। সন্ প্রত্যয় পরে থাকিলে ধাতুর কি কি কার্য্য হয় ?

৩। সনন্ত ধাতু কোন্ পদী হয় ? উহার রূপ কোন্ গণীয় ধাতুর ন্যায় হয় ?

৪। সনন্ত ধাতুর লিটের রূপ কি প্রকার হয় ?

৫। নম্, দহ্, পা, বুধ্, বৃত্, নৃত্, গ্রহ্, স্বপ্, হন্, তৃ, আপ্, রভ্, মা—এই সকল ধাতুর উত্তর সন্ প্রত্যয় করিয়া লট্ প্রথম পুরুষের এক বচনে রূপ কর।

৬। তিষ্ঠাসতি, বুভুৎসতে, সুষুপ্সতি, জিঘৃক্ষতি, জিঘাংসতি, জিহীর্ষতি, ধিৎসতি—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় নির্ণয় কর।

৭। সংশোধন কর :—

রুরোদিষতে, নিনমিষতি, দিদহিষতি, শুশোভিষতি, জিগিসতি, পিপ্রচ্ছিসতে, লিলভিষতে, তিতিক্ষতি।

৮। দহ্, পা, গ্রহ্, স্বপ্, তৃ, লভ্—এই সকল ধাতুর প্রত্যেকের সনন্ত পদ লইয়া এক একটী বাক্য রচনা কর।

৯। সংস্কৃত কর :—

(১) তাহারা যাইতে ইচ্ছা করে। (২) আমরা থাকিতে ইচ্ছা করি। (৩) তুমি পান করিতে ইচ্ছা করিয়াছ। (৪) তাঁহারা শত্রুবধ করিতে ইচ্ছা করেন। (৫) তোমরা কি শত্রুজয় করিতে ইচ্ছা করিতেছ ? (৬) আমরা এই কার্য্য আরম্ভ করিতে ইচ্ছা করি। (৭) ঐ শিশুটী ঘুমাইতে ইচ্ছা করে। (৮) আমি নদীর পারে যাইতে ইচ্ছা করি। (৯) সে আমার পুস্তক চুরি করিতে ইচ্ছা করিয়াছিল। (১০) আমি তাঁহাকে প্রণাম করিতে ইচ্ছা করি।

# যঙন্ত ধাতু।

## (FREQUENTATIVE VERB.)

২৭৪। এক-স্বর-যুক্ত অথচ আদিতে ব্যঞ্জন-বর্ণ-বিশিষ্ট ধাতুর উত্তর পৌনঃপুন্য ও অতিশয় অর্থে যঙ্ প্রত্যয় হয় (ক)। যঙের য্ থাকে। যঙন্ত ধাতু আত্মনেপদী হয় (৫৩)।

২৭৫। যঙ্ প্রত্যয় হইলে ধাতু অভ্যস্ত হয় এবং যাবতীয় অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয়।

২৭৬। যঙ্ প্রত্যয়ান্ত ধাতুর পূর্ব্বভাগের অকার-স্থানে আকার হয়। যথা, লপ্—লালপ্যতে। তপ্—তাতপ্যতে। লষ্—লালষ্যতে।

২৭৭। যঙ্ প্রত্যয়ান্ত ধাতুর পূর্ব্বভাগের গুণ হয়। যথা, শুচ্—শোশুচ্যতে। দীপ্—দেদীপ্যতে। লুপ্—লোলুপ্যতে। রুদ্—রোরুদ্যতে। সিচ্—সেসিচ্যতে। ভিদ্—বেভিদ্যতে।

২৭৮। যঙ্ হইলে নান্ত, মান্ত ও লান্ত ধাতুর পূর্ব্বভাগের স্বরবর্ণের পরে ং হয়। যথা, জন্—জঞ্জন্যতে (খ)। মন্—মম্মন্যতে। ক্রম্—চঙ্ক্রম্যতে। গম্—জঙ্গম্যতে। চল্—চঞ্চল্যতে (গ)। গল্—জঙ্গল্যতে।

---

(ক) মূত্র, সূত্র, সূচ, অট্, অশ্, ঋ এবং ঊর্ণু ধাতুর উত্তরও যঙ্ হয়। শুভ্ ও রুচ্ ধাতুর উত্তর যঙ্ হয় না। সিদ্ধান্তকৌমুদীর মতে শুভ্ ও রুচ্ ধাতুর অতিশয়ার্থে যঙ্ হয় না, কিন্তু পৌনঃপুন্য অর্থে হয়।

(৫৩) ণিজন্ত ও সনন্তের ন্যায় যঙন্তও স্বতন্ত্র ধাতু বলিয়া গণ্য এবং সমস্ত ধাতুকার্য্য প্রাপ্ত হয়; ইহা লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ বিভক্তিতে ভ্বাদিগণীয় ধাতুর তুল্য।

(খ) দুই পদ হয়—জঞ্জন্যতে, জাজায়তে।

(গ) বোপদেবের মতে দুই পদ হয়—চঞ্চল্যতে, চাচল্যতে। গল্‌ধাতুরও এইরূপ।

২৭৯। ঋকারোপধ ধাতুর পূর্ব্বভাগের পর রী হয়। যথা, নৃত্—নরীনৃত্যতে। সৃপ্—সরীসৃপ্যতে। কৃষ্—চরীকৃষ্যতে।

২৮০। ঋকারান্ত ধাতুর ঋ-স্থানে রী হয়। যথা, কৃ—চেক্রীয়তে। সৃ—সেস্রীয়তে ( ক )।

লুট্, লৃট্, লৃঙ্, লিট্, লুঙ্, আশীর্লিঙ্।

২৮১। লুট্ প্রভৃতি বিভক্তিতে ব্যঞ্জনবর্ণের পরস্থিত যঙের লোপ হয়। যথা, লুট্—শোশুচিতা। লৃট্—শোশুচিষ্যতে। লৃঙ্—অশোশুচিষ্যত। লিট্—শোশুচাম্বভূব, শোশুচামাস, শোশুচাঞ্চক্রে। লুঙ্—অশোশুচিষ্ট। আশীর্লিঙ্—শোশুচিষীষ্ট।

## প্রশ্ন—যঙন্ত ধাতু।

১। কিরূপ ধাতুর উত্তর কি অর্থে যঙ্ প্রত্যয় হয়?

২। যঙের কি থাকে? যঙন্ত ধাতু কোন্ পদী?

৩। যঙ্ প্রত্যয় হইলে ধাতুর কি কার্য্য হয়?

৪। তপ্, শুচ্, রুদ্, জন্, গম্, নৃত্, সৃ—এই সকল ধাতুর লট্ প্রথম পুরুষের একবচনে যঙন্ত-রূপ দেখাও।

---

( ক ) মূত্র+যঙ্=মোমূত্র্যতে; অট্—অটাট্যতে; অশ্—অশাশ্যতে; ঋ—অরার্য্যতে; দা—দেদীয়তে; মা—মেমীয়তে; গৈ—জেগীয়তে; হা—জেহীয়তে; পা—পেপীয়তে; সো—সেষীয়তে; স্থা—তেষ্ঠীয়তে; শ্বি—শোশূয়তে, শেশ্বীয়তে; স্মৃ—সাস্মর্য্যতে; বঞ্চ্—বনীবচ্যতে, স্রন্স্—সনীস্রস্যতে, ধ্বন্স্—দনীধ্বস্যতে, ভ্রন্শ্—বনীভ্রশ্যতে, পত্—পনীপত্যতে, পদ্—পনীপদ্যতে, স্কন্দ্—চনীস্কদ্যতে, হন্—জেঘ্নীয়তে, জঙ্ঘন্যতে দহ্—দন্দহ্যতে; দাদহ্যতে; চর্—চঞ্চূর্য্যতে; ফল্—পম্ফুল্যতে; ব্যে—বেবীয়তে; স্বপ্—সোষুপ্যতে; বশ্—বাবশ্যতে, ঘ্রা—জেঘ্রীয়তে; ধ্মা—দেধ্মীয়তে; শী—শাশয্যতে

৫। লালষ্যতে, বেভিদ্যতে, চঙ্ক্রম্যতে, মম্মন্ত্যতে, সরীসৃপ্যতে, চেক্রীয়তে,—ইহাদের প্রকৃতি ও প্রত্যয় লিখ।

৬। সংশোধন কর :—দেদিপ্যতি, রুরুদ্যতি, নরিনৃত্যতি, চচল্যতে, জগম্যতে, বেভেদ্য :

৭। সংস্কৃত কর :—( ১ ) পুনঃ পুনঃ কাঁদিতেছ কেন ? ( ২ ) পুনঃ পুনঃ শোক করিতেছ কেন ? ( ৩ ) সকলেই পুনঃ পুনঃ জন্মগ্রহণ করে। ( ৪ )তাহারা পুনঃ পুনঃ সেচন করিতেছে। (৫) সে পুনঃ পুনঃ নাচিতেছে। ( ৬ ) আমি পুনঃ পুনঃ আকর্ষণ করিতেছি। ( ৭ ) সে ইহা পুনঃ পুনঃ করিতেছে। ( ৮ ) আমি উহা পুনঃ পুনঃ মনে করিতেছি। ( ৯ ) সূর্য্য পুনঃ পুনঃ তাপ দিতেছেন। ( ১০ ) সে পুনঃ পুনঃ আলাপ করিতেছে।

৮। দীপ্, রুদ্, জন্ ও শুচ্—এই সকল ধাতুর প্রত্যেকের যঙন্ত প্রয়োগ করিয়া এক একটী বাক্য রচনা কর।

## নাম-ধাতু

### ( Nominal Verb. )

২৮২। নাম অর্থাৎ শব্দের উত্তর কতকগুলি প্রত্যয় হয়। ঐ সকল প্রত্যয় হইলে শব্দ, ধাতুর রূপ প্রাপ্ত ও নাম-ধাতু বলিয়া কথিত হয়।

২৮৩। সমস্ত নাম-ধাতুর রূপ ভ্বাদিগণীয় ধাতুর রূপের ন্যায় হয়।

২৮৪। আত্ম-সংক্রান্ত ইচ্ছা বুঝাইলে শব্দের উত্তর কাম্য ও পরস্মৈপদ হয়। যথা, আত্মনঃ পুত্রমিচ্ছতি, পুত্রকাম্যতি ; আত্মনো ধনমিচ্ছতি, ধনকাম্যতি ; আত্মনো যশ ইচ্ছতি, যশস্কাম্যতি (ক)। পুত্রকাম্যতি,

(ক) বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত-সংস্করণ-সমেত ৭ খানি ভিন্ন ভিন্ন সংস্করণে

পুত্রকাম্যেৎ, পুত্রকাম্যতু, অপুত্রকাম্যৎ, অপুত্রকাম্যীৎ, পুত্রকাম্যাম্বভূব, পুত্রকাম্যামাস, পুত্রকাম্যাঞ্চকার, পুত্রকাম্যিতা, পুত্রকাম্যাৎ, পুত্রকা-ম্যিষ্যতি, অপুত্রকাম্যিষ্যৎ ( ৫৪ )।

২৮৫। আত্ম-সংক্রান্ত ইচ্ছা বুঝাইলে শব্দের উত্তর ক্যচ্ ও পরস্মৈপদ হয়। ক্যচের য থাকে ( ক )।

২৮৬। ক্যচ্ প্রত্যয় করিলে শব্দের অন্তস্থিত অকার ঈ হয় এবং হ্রস্ব স্বর দীর্ঘ হয়। যথা, আত্মনঃ পুত্রমিচ্ছতি পুত্রীয়তি। ( খ )

২৮৭। বুভুক্ষা-অর্থে অশন-শব্দের উত্তর ক্যচ্ হয় ও অশন-শব্দের অন্ত্য অকার-স্থানে আকার হয়। যথা—অশনায়তি ( গ )।

২৮৮। পিপাসা-অর্থে উদক শব্দের উত্তর ক্যচ্ হয় এবং উদক-শব্দ-স্থানে উদন্ হয়। যথা—উদন্যতি।

২৮৯। নমস্, তপস্ ও বরিবস্ শব্দের উত্তর করণ-অর্থে ক্যচ্ হয়।

'যশঃকাম্যতি' এইরূপ পাঠ আছে। কিন্তু "পাশকল্পককাম্যেষ্বিতি বাচ্যম্"—এই পাণি-নীয় বার্ত্তিকানুসারে 'যশস্কাম্যতি' এইরূপ হওয়াই উচিত। সিদ্ধান্তকৌমুদীতেও 'যশ-স্কাম্যতি' এইরূপই উদাহরণ আছে।

( ৫৪ ) অন্য-সংক্রান্ত ইচ্ছা বুঝাইলে হয় না। যথা, পুত্রস্য পুত্রমিচ্ছতি ইত্যাদি স্থলে পুত্রকাম্যতি অথবা পুত্রীয়তি এইরূপ প্রয়োগ হইবে না।

( ক ) অব্যয় শব্দ ও মকারান্ত শব্দের উত্তর ক্যচ্ প্রত্যয় হয় না। যথা—কিমিচ্ছতি ইদমিচ্ছতি এই দুই বাক্যে কিম্ ও ইদম্ শব্দের উত্তর ক্যচ্ প্রত্যয় হইবে না। স্বরিচ্ছতি এই বাক্যে স্বর্ এই অব্যয় শব্দের উত্তরও ক্যচ্ প্রত্যয় হইবে না।

( খ ) হ্রস্ব স্বর দীর্ঘ হয়, যথা,—আত্মনঃ পতিমিচ্ছতি পতীয়তি। শূর্পণখা রামং পতীয়তি। ক্যচ্ প্রত্যয়ের আরও কয়েকটী উদাহরণ,—আত্মনো গামিচ্ছিতি—গো—গব্যতি ; নৌ—নাব্যতি ; কর্তৃ—কর্ত্রীয়তি ; গার্গ্য—গার্গীয়তি ; রাজন্—রাজীয়তি।

( গ ) তদ্রূপে গ্রহণেচ্ছা-অর্থে ধন শব্দেরও এই নিয়ম। যথা,—ধনরূপেণ গ্রহীতু-মিচ্ছতি ধনায়তি। "অর্থিতস্তু ন মহান্ সমীহতে জীবিতং কিমু ধনং ধনায়িতুম্।" ভারবি।

যথা—নমঃ করোতি, নমস্যতি (ক) ; তপঃ করোতি, তপস্যতি ; বরিবঃ করোতি, বরিবস্যতি ( খ )।

২৯০। আচরণ-অর্থে কর্ম্মবাচক উপমানের উত্তর ক্যচ্ হয়। যথা,—শিষ্যং পুত্রমিব আচরতি, পুত্রীয়তি শিষ্যম্ ; ভৃত্যং সখায়মিব আচরতি, সখীয়তি ভৃত্যম্ ; মিত্রং রিপুমিব আচরতি, রিপূয়তি মিত্রম্ ( গ )।

অন্তস্থিত ঋ স্থানে রী হয়। যথা,—উপাধ্যায়ং পিতরমিব আচরতি, পিত্রীয়তি উপাধ্যায়ম্।

২৯১। আচরণ-অর্থে কর্ত্তৃবাচক উপমানের উত্তর ক্যঙ্ ও আত্মনেপদ হয়। ক্যঙের য থাকে।

২৯২। ক্যঙ্ প্রত্যয় করিলে শব্দের অন্তস্থিত নকার ও সকারের লোপ হয় ( ঘ )।

২৯৩। ক্যঙ্ পরে থাকিলে শব্দের অন্তস্থিত হ্রস্ব স্বর দীর্ঘ হয় এবং পয়স্ শব্দের সকারের বিকল্পে লোপ হয়। যথা,—পুত্র ইব আচরতি, পুত্রায়তে ; শিষ্য ইব আচরতি, শিষ্যায়তে ; হংস ইব আচরতি, হংসায়তে ;

---

( ক ) "নমস্যামো দেবান্ ননু হতবিধেস্তেঽপি বশগাঃ"—শান্তিশতক।

( খ ) "ন তচ্চিত্রং তস্মিন্ বরিবসিতরি ত্বচ্চরণয়োঃ"—মহিম্নঃ স্তব।

( গ ) অধিকরণ-বাচক উপমানের উত্তরও হয়। শিবে বিষ্ণৌ ইব আচরতি, বিষ্ণূয়তি শিবে। প্রাসাদীয়তি কুট্যাং ভিক্ষুঃ, কুটীয়তি প্রাসাদে। গুরৌ রাজনি ইব আচরতি, রাজন্যতি গুরৌ। "প্রাসাদীয়তি যঃ কুট্যাং পর্য্যঙ্কীয়তি মঞ্চকে। তস্য সন্তোষশীলস্য কুঞ্জিকাপ্যপ্সরায়তে॥"—উদ্ভট-কবিতা

( ঘ ) নকার-লোপ যথা,—রাজন্—রাজায়তে। সকার-লোপ যথা,—ওজস্—ওজায়তে, অপ্সরস্—অপ্সরায়তে। এই দুই পদে নিত্য সকারের লোপ হয়। যশস্—যশায়তে, যশস্যতে ; বিদ্বস্—বিদ্বায়তে, বিদ্বস্যতে ইত্যাদি স্থলে বিকল্পে। "সৈনিকানাং প্রমাথেন সত্যমোজায়িতং ত্বয়া"।—উত্তরচরিত।

সখা ইব আচরতি, সখীয়তে; পয় ইব আচরতি, পয়ায়তে, পয়স্যতে। অন্তস্থিত ঋ-স্থানে রী হয়। যথা,—পিতেব আচরতি, পিত্রীয়তে (ক)।

২৯৪। করণ-অর্থে শব্দ, বৈর ও কলহ শব্দের উত্তর ক্যঙ্ হয়। যথা,—শব্দং করোতি, শব্দায়তে; বৈরং করোতি, বৈরায়তে; কলহং করোতি, কলহায়তে।

২৯৫। অনুভব-অর্থে সুখ, দুঃখ ও কৃচ্ছ্র শব্দের উত্তর ক্যঙ্ হয়। যথা,—সুখমনুভবতি, সুখায়তে; দুঃখমনুভবতি, দুঃখায়তে; কৃচ্ছ্রমনুভবতি কৃচ্ছ্রায়তে।

২৯৬। উদ্বমন-অর্থে বাষ্প, ফেন, ধূম ও উষ্মন্ শব্দের উত্তর ক্যঙ্ হয়। যথা,—বাষ্পমুদ্বমতি, বাষ্পায়তে (খ); ফেনমুদ্বমতি, ফেনায়তে (গ); ধূমমুদ্বমতি, ধূমায়তে; উষ্মাণমুদ্বমতি, উষ্মায়তে।

২৯৭। উদ্গার-পূর্ব্বক চর্ব্বণ-অর্থে রোমন্থ শব্দের উত্তর ক্যঙ্ হয়। যথা,—রোমন্থায়তে, উদ্গীর্য্য চর্ব্বয়তীত্যর্থঃ।

২৯৮। ভৃশ, শীঘ্র, চপল, মন্দ, পণ্ডিত, উৎসুক, সুমনস্, দুর্ম্মনস্, উন্মনস্, এই সকল শব্দের উত্তর অভূততদ্ভাব (৫৫) অর্থে ক্যঙ্ হয় (ঘ)। যথা,—অভৃশো ভৃশো ভবতি, ভৃশায়তে; অশীঘ্রঃ শীঘ্রো ভবতি শীঘ্রায়তে; অচপলশ্চপলো ভবতি, চপলায়তে; অমন্দো মন্দো ভবতি,

(ক) "নিরস্তপাদপে দেশে এরণ্ডোঽপি দ্রুমায়তে।"—বিষ্ণুশর্ম্মা।

(খ) "বাষ্পায়মাণো বলিমন্নিকেতমালেখ্যশেষস্য পিতুর্বিবেশ।"—রঘু।

(গ) "ফেনায়মানং পতিমাপগানামসাবপস্মারিণমাশশঙ্কে"।

(৫৫) বস্তু বা ব্যক্তি যে ভাবাপন্ন না থাকে, সেই ভাবাপন্ন হওয়া।

(ঘ) এই অর্থে ক্যঙ্ প্রত্যয় বিকল্পে হয়; অতএব ভৃশায়তে, ভৃশীভবতি দুই প্রকারই হইতে পারে।

মন্দায়তে ( ক ) ; অপণ্ডিতঃ পণ্ডিতো ভবতি, পণ্ডিতায়তে ; অনুৎসুক উৎসুকো ভবতি, উৎসুকায়তে ; অসুমনাঃ সুমনা ভবতি, সুমনায়তে ; অদুর্মনা দুর্মনা ভবতি, দুর্মনায়তে ( খ ) ; অনুন্মনা উন্মনা ভবতি, উন্মনায়তে।

২৯৯। আচরণ-অর্থে কর্ত্তৃবাচক উপমানের উত্তর ক্বিপ্ হয়। ক্বিপের কিছুই থাকে না। ক্বিপ্ করিলে পরস্মৈপদ হয়। যথা—পুত্র ইব আচরতি পুত্রতি ; শিষ্য ইব আচরতি, শিষ্যতি ( গ ) ; সখা ইব আচরতি, সখয়তি ; কবিরিব আচরতি, কবয়তি ; বন্ধুরিব আচরতি, বন্ধবতি ; গুরুরিব আচরতি, গুরবতি ; পিতেব আচরতি, পিতরতি ; মাতেব আচরতি, মাতরতি।

৩০০। করণ-অর্থে শব্দের উত্তর ণিচ্ হয়। ণিজন্ত-প্রকরণে যে সকল বিধান হইয়াছে, এস্থলেও যথাসম্ভব সে সমস্তই হইয়া থাকে। যথা,—প্রশ্নং করোতি, প্রশ্নয়তি ( ঘ ) ; শব্দং করোতি, শব্দয়তি।

৩০১। ণিচ্ করিলে পৃথু, মৃদু ও দৃঢ় শব্দের ঋ স্থানে র ও অন্ত স্বরের লোপ হয়। যথা,—পৃথুং করোতি, প্রথয়তি ; মৃদুং করোতি ম্রদয়তি ; দৃঢ়ং করোতি, দ্রঢ়য়তি।

৩০২। ণিচ্ করিলে স্থূল-স্থানে স্থব, দূর-স্থানে দব, অন্তক-স্থানে নেদ এবং বহুল-স্থানে বংহ হয়। যথা,—স্থূলং করোতি, স্থবয়তি ;

( ক ) "দিশি মন্দায়তে তেজো দক্ষিণস্যাং রবেরপি"—রঘু।

( খ ) "জানাসি বৎস দুর্মনায়মানাং দেবীং বিনোদয়িতুম্"—উত্তরচরিত।

( গ ) "বাদী মূকতি রঙ্কতি ক্ষিতিপতিবৈশ্বানরঃ শীততি, ক্রোধী শান্ততি দুর্জ্জনঃ সুজনতি ক্ষিপ্রানুগঃ খঞ্জতি। গর্ব্বী খর্ব্বতি সর্ব্ববিচ্চ জড়তি ত্বন্মন্ত্রণাযান্ত্রিতঃ, নিত্যে বগলামুখি প্রতিদিনং কল্যাণি তুভ্যং নমঃ॥"—বগলামুখী-স্তব।

( ঘ ) আখ্যান অর্থাৎ কথন-অর্থেও ণিচ্ হয়। যথা—প্রশ্নমাচষ্টে প্রশ্নয়তি।

দূরং করোতি, দবয়তি; অন্তিকং করোতি, নেদয়তি (ক); বহুলং করোতি, বংহয়তি (খ)।

---

(ক) "অথ পুরুজবযোগান্নেদয়দ্দূরসংস্থং দবয়দতিরয়েণ প্রাপ্তমুর্ব্বীবিভাগম্"।—ভট্টি ২।৫৫। "সংবংহয়ন্তীং রঘুবর্গালক্ষ্মীম্।"—ভট্টি ২।৪৮।

অর্থ-বিশেষে শব্দ-বিশেষের উত্তর ণিচ্ হইয়া থাকে। যথা—পুচ্ছমুৎক্ষিপতি উৎপুচ্ছয়তে গৌঃ; চীবরম্ (কৌপীনম্) অর্জ্জয়তি পরিদধাতি বা সঞ্চীবরয়তে ভিক্ষুঃ; বস্ত্রেণ সমাচ্ছাদয়তি সংবস্ত্রয়তি; পাশং বিমুঞ্চতি বিপাশয়তি; রূপং পশ্যতি নিরূপয়তি; বীণয়া উপগায়তি উপবীণয়তি; ("তস্য চাভিমুখমাসীনাং দেবং বিরূপাক্ষমুপবীণয়ন্তীং কন্যকাং দদর্শ"—কাদম্বরী) শ্লোকৈরুপস্তৌতি উপশ্লোকয়তি; ত্বচং গৃহ্লাতি ত্বচয়তি; বর্ম্মণা সংনহ্যতি সংবর্ম্ময়তি; ইত্যাদি।

(খ) এইরূপ যুবানং করোতি, যবয়তি, কনয়তি; ক্ষিপ্রং করোতি—ক্ষেপয়তি; ক্ষুদ্রং করোতি—ক্ষোদয়তি; প্রিয়ং করোতি—প্রাপয়তি; স্থিরং করোতি—স্থাপয়তি; উরুং করোতি—বরয়তি; গুরুং করোতি—গরয়তি; দীর্ঘং করোতি—দ্রাঘয়তি, হ্রস্বং করোতি—হ্রসয়তি; বৃদ্ধং করোতি—বর্ষয়তি, জ্যাপয়তি; কর্ত্তারং করোতি—কারয়তি; প্রশস্যং করোতি—শ্রাপয়তি, জ্যাপয়তি; কৃশং করোতি—ক্রশয়তি; ভৃশং করোতি—ভ্রশয়তি; অল্পং করোতি—অল্পয়তি, কনয়তি।

কণ্ডূ প্রভৃতির উত্তর যক্ হয়। বোপদেব-মতে কণ্ডূ প্রভৃতি শব্দের উত্তর করা অর্থে হয়। কিন্তু পাণিনীয়-মতে কণ্ডূ প্রভৃতি ধাতুর উত্তর স্বার্থে হয়। কণ্ডূয়তি, কণ্ডূয়তে। "কণ্ডূয়মানেন কটং কদাচিৎ বন্যদ্বিপেনোন্মথিতা ত্বগস্য"—রঘু। কণ্ডূ=গাত্রবিঘর্ষণ। অসু, অসূ= উপতাপ। অসূয়তি, অসূয়তে। হৃণী—লজ্জা, হৃণীয়তে; "দিবোঽপি বজ্রায়ুধভূষণায়া হৃণীয়তে বীরবতী ন ভূমিঃ।"—ভট্টি ২।৩৮। মহী= পূজা, মহীয়তে—"প্রেত্য স্বর্গে মহীয়তে"—রামায়ণ। মহীয়তে= পূজাং লভতে। "মহীয্যমানা ভবতাতিমাত্রম্।"—ভট্টি ২।৩৮

## প্রশ্ন—নাম-ধাতু।

১। নাম-ধাতু কাহাকে কহে? উহার রূপ কি প্রকার হয়?

২। শব্দের উত্তর কি কি প্রত্যয় হইয়া নাম-ধাতু হয়?

৩। কি অর্থে কাম্যক্ প্রত্যয় হয়? ঐ অর্থে আর কি প্রত্যয় হয়?

৪। কিরূপ স্থলে ক্যচ্ ও ক্যঙ্ প্রত্যয় হয়? উদাহরণ দাও। ক্যচ্ ও ক্যঙ্ প্রত্যয়ান্ত ধাতু কোন্ পদী?

৫। কি অর্থে ও কিরূপ শব্দের উত্তর ক্বিপ্ ও ণিচ্ প্রত্যয় হয়?

৬। ক্বিপ্ প্রত্যয়ের কি থাকে? ণিচ্ প্রত্যয় করিলে কোন্ কোন্ শব্দের স্থানে কি কি আদেশ হয়?

৭। "আত্মনঃ পুত্রমিচ্ছতি" এই বাক্যে কি কি পদ হইতে পারে?

৮। পুত্রায়তে, পুত্রীয়তি এই দুই পদের অর্থগত প্রভেদ দেখাও।

৯। নিম্ন-লিখিত পদ গুলির প্রকৃতি, প্রত্যয় ও অর্থ লিখ:—উদন্যতি, সখীয়তি (ভৃত্যম্), পয়ায়ন্তে, সুখায়তে, রোমন্থায়তে, দুর্ম্মনায়তে, পিতরতি, প্রশ্নয়তি, দ্রঢয়তি, দবয়তি, নেদয়তি।

১০। নিম্ন-লিখিত বাক্যে কি পদ হইবে? যদি কোন কোন বাক্যে একাধিক পদ হয়, তাহা হইলে তাহারও উল্লেখ কর। মিত্রং রিপুমিব আচরতি, উপাধ্যায়ং পিতরমিব আচরতি, পিতেব আচরতি, দুঃখমনুভবতি, ধূমমুদ্বমতি, অমন্দো মন্দো ভবতি, গুরুরিব আচরতি, শব্দং করোতি, মৃদুং করোতি, দূরং করোতি।

১১। সংস্কৃত কর:—(১) তিনি ছাত্রকে পুত্রের ন্যায় দেখেন। (২) তিনি ব্রাহ্মণকে বিষ্ণুর ন্যায় দেখেন। (৩) তিনি নিজ পুত্র কামনা করেন। (৪) গরুগুলি শব্দ করিতেছে। (৫) তিনি বড়ই দুঃখ ভোগ করিতেছেন। (৬) অগ্নি হইতে ধূম নির্গত হইতেছে। (৭) কেন এত

দুর্ম্মনা হইতেছ ? (৮) মনকে দৃঢ় কর। (৯) তাঁহার দুঃখ দূর কর। (১০) তিনি ভৃত্যের ন্যায় আচরণ করেন।

১২। সংশোধন কর :—(১) পিত্রায়তে উপাধ্যায়ম্। (২) সখায়তে। (৩) কলহায়তি। (৪) দুর্ম্মনসায়তে। (৫) দৃঢ়য়তি।

# পরস্মৈপদ-বিধান

## ३०३। व्याङ्-परिभ्यो रमः ( पा १।३।८३ )

“वि आङ् परि—इत्येवंपूर्व्वात् रमतेः परस्मैपदं भवति”। ( काशिका ) (क)

বি, আঙ্ অথবা পরি উপসর্গের পরস্থিত রম্-ধাতু পরস্মৈপদী হয়। যথা—বিরমতি, আরমতি, পরিরমতি। (খ)

## ३०४। उपाच्च ( पा १।३।८४ )

“उपपूर्व्वाद् रमतेः परस्मैपदं भवति”। ( काशिका )

উপ এই উপসর্গের পরস্থিত রম্-ধাতু পরস্মৈপদী হয়। দেবদত্তমুপরমতি, উপরময়তীত্যর্থঃ। এস্থলে রম্-ধাতু ণিজন্ত না হইয়াও ণিজন্তের ন্যায় অর্থ প্রকাশ করিতেছে, এজন্য ইহা এখানে সকর্ম্মক হইয়াছে।

## ३०५। विभाषाऽकर्म्मकात् ( पा १।३।८५ )

“उप-पूर्व्वाद् रमतेरकर্ম্মकाद्विभाषा परस्मैपदं भवति”। ( काशिका )

---

(ক) ৩০৩ হইতে ৩০৯ সূত্র পর্য্যন্ত—“ঘে পং পরানুকৃ—প্রত্যভ্যাতিক্ষিপ—প্রবহ—পরিমৃষ—ব্যাপরিরমো—বাতূপরমঃ” ( মুগ্ধবোধ, ৮৬০ সূত্র )।

(খ) “বিরম বিরম বহ্নে মুঞ্চ ধূমানুবন্ধম্।”—রত্নাবলী। “যাবদর্থপদাং বাচমেবমাদায় মাধবঃ। বিররাম মহীয়াংসঃ প্রকৃত্যা মিতভাষিণঃ”॥—মাঘ। “ব্যরমৎ প্রধনাদ্ যস্মাৎ পরিত্রস্তঃ সহস্রদৃক্। ক্ষণং পর্য্যরমৎ তস্য দর্শনাম্মারুতাত্মজঃ॥”—ভট্টি ৮।৫৩। “আরমতি গৃহেষু যস্য লক্ষ্মীঃ”—রাবণার্জ্জুনীয় ২।৬২

উপ-পূর্ব্বক রম্-ধাতু অকর্ম্মক হইলে উভয়পদী হয়। উপরমতি, উপরমতে ( নিবর্ত্ততে ইত্যর্থঃ ) ( ক )।

**২০৬। অনু-পরাভ্যাং কৃঞঃ ( পা ১।৩।৭৯ )**

"অনু-পরা-ইত্যেবংপূর্ব্বাৎ করোতেঃ পরস্মৈপদং ভবতি।" ( কাশিকা )

অনু অথবা পরা উপসর্গের পরস্থিত কৃ-ধাতু পরস্মৈপদী হয়। অনুকরোতি পরাকরোতি (খ)।

**২০৭। অভি-প্রত্যতি-ক্ষিপঃ ( পা ১।৩।৮০ )**

"অভি, প্রতি, অতি—ইত্যেবংপূর্ব্বাৎ ক্ষিপঃ পরস্মৈপদং ভবতি।" ( কাশিকা )

অভি, প্রতি অথবা অতি উপসর্গের পরস্থিত ক্ষিপ্-ধাতু পরস্মৈপদী হয়। যথা—অভিক্ষিপতি, প্রতিক্ষিপতি, অতিক্ষিপতি (গ)।

**২০৮। প্রাদ্বহঃ ( পা ১।৩।৮১ )**

"প্র-পূর্ব্বাৎ বহতেঃ পরস্মৈপদং ভবতি"। ( কাশিকা )

প্র-পূর্ব্বক বহ্-ধাতু পরস্মৈপদী হয়। যথা—প্রবহতি (ঘ)।

(ক) "উপারংসীচ্চ সংপশ্যন্ বানরস্তং চিকীর্ষিতাং।"—ভট্টি ৮।৫৪॥ "নাত্র সীতেত্যুপারংস্ত দুর্ম্মনা বায়ুসম্ভবঃ।"—ভট্টিঃ ৮।৫৫

(খ) "শৈলাধিপস্যানুচকার লক্ষ্মীম্।" ভট্টি ২।৮। "তা হনুমান্ পরাকুর্ব্বন্নগমৎ পুষ্পকং প্রতি। বিমানং মন্দরস্যাদ্রেরনুকুর্ব্বদিব শ্রিয়ম্॥"—ভট্টি ৮।৫০॥ "শ্রিয়া যদেষানুকরোতি পুদিবং, পরাকরোত্যন্যমহীভৃতাং পুরীঃ।"—রাবণার্জ্জুনীয় ২।৫৯।

(গ) "অভিক্ষিপন্তমৈক্ষিষ্ট রাবণং পর্ব্বতশ্রিয়ম্।"—ভট্টি ৮।৫১। "সাক্ষাদভিক্ষিপতি যোঽপ্যমুমেব মূঢ়ং, তং ন প্রতিক্ষিপতি ভূপতিরস্তগর্ব্বঃ।"—রাবণার্জ্জুনীয় ২।৬০

(ঘ) "প্রবহন্তং সদামোদং সুপ্তং পরিজনান্বিতম্"।—ভট্টি ৮।৫২॥ "গম্ভীরাঃ প্রাবহন্ নদ্যঃ সমগায়ন্ত চ হ্রদাঃ।"—ভট্টি ১৭।৬৩॥ "চিত্তে নহি প্রবহতি প্রভুরেব কোপম্।"—রাবণার্জ্জুনীয় ২।৬০

## ২০৯। পরের্মৃষঃ ( পা ১।৩।৮২ )

"পরি-পূর্ব্বাৎ মৃষ্যতেঃ পরস্মৈপদং-ভবতি।" ( কাশিকা )

পরি-পূর্ব্বক দিবাদিগণীয় মৃষ্-ধাতু পরস্মৈপদী হয়। যথা—পরিমৃষ্যতি (ক)।

## ২১০। বুধ্-যুধ্-নশ্-জনেঙ্-প্রু-দ্রু-স্রুভ্যো ণেঃ ( পা ১।৩।৮৬ )

"এভ্যো ণ্যন্তেভ্যঃ পরস্মৈপদং স্যাৎ।" ( সিদ্ধান্তকৌমুদী )

বুধ্, যুধ্, নশ্, জন্, অধ্যয়নার্থ অধি-পূর্ব্বক ই ধাতু, প্রু, দ্রু ও স্রু ধাতু ণিজন্ত হইলে পরস্মৈপদী হয়। যথা—বোধয়তি, যোধয়তি, নাশয়তি, জনয়তি, অধ্যাপয়তি, প্রাবয়তি, দ্রাবয়তি, স্রাবয়তি। (খ)

## ২১১। নিগরণ-চলনার্থেভ্যশ্চ ( পা ১।৩।৮৭ )

"নিগরণার্থেভ্যশ্চলনার্থেভ্যশ্চ ধাতুভ্যো ণ্যন্তেভ্যঃ পরস্মৈপদং ভবতি।" ( কাশিকা ) নিগরণং ভক্ষণমিতি তত্ত্ববোধিনী।

ভক্ষণার্থ এবং কম্পনার্থ ধাতু ণিজন্ত হইলে পরস্মৈপদী হয়। যথা—নিগারয়তি, আশয়তি, ভোজয়তি। চলয়তি, কম্পয়তি। অদ্-ধাতুর হয় না; যথা—আদয়তে।

---

(ক) "মধোনে পরিমৃষ্যান্তমারমন্তং পরং স্মরে।"—ভট্টি ৮।৫২। "যুক্তং কিমত্র পরিমৃষ্যতি দীর্ঘকালম্।"—রাবণার্জ্জুনীয় ২।৬০।

(খ) "যো বোধয়েদরিমমুং যুধি যোধয়ন্তং, বন্ধুর্বিনাশয়তি তস্য বিপত্তিমাশু। অধ্যাপয়েদ্-যদি পুনঃ প্রতিকূলমস্য, তস্যাপদং জনয়তি স্বয়মেব ধাতা॥"—রাবণার্জ্জুনীয় ২।৬৪। "স্রাবয়েদপি পয়োদমকালে দ্রাবয়েদপি যুধা সুরনাথম্। প্রাবয়েদপি গিরীন্ ভুজমুন্নান্ পার্থিবেষু গণনাস্য ন কাচিৎ॥" রাবণার্জ্জুনীয় ২।৬৫॥ "ততঃ প্রাকারমারোহৎ ক্ষপাটানবিবোধয়ন্। নাহ-যোধয়ৎ সমর্থোঽপি সীতাদর্শনলালসঃ॥"—ভট্টি ৮।৫৬॥ "অধ্যাসীদ্ রাঘবস্যাহং নাশয়েয়ং কথং শুচম্। বৈদেহ্যা জনয়েয়ং বা কথমানন্দমুত্তমম্॥"—ভট্টি ৮।৫৭॥ "দৃষ্টা রাঘবকান্তাং তাং দ্রাবয়িষ্যামি রাক্ষসান্॥"—ভট্টি ৮।৫৮॥ "চিন্তয়ন্নিত্থমুত্তুঙ্গৈঃ প্রাবয়ন্তীঃ দিবং বনৈঃ।"—ভট্টি ৮।৫

## ২১২। অণাবকর্ম্মকাচ্চিত্তবৎকর্ত্তৃকাৎ ( পা ১।৩।৮৮ )

"অণ্যন্তো যো ধাতুরকর্ম্মকশ্চিত্তবৎ-কর্ত্তৃকশ্চ তস্মাদ্ ণ্যন্তাৎ পরস্মৈপদং ভবতি।" ( কাশিকা )

যদি কোন অকর্ম্মক ধাতুর অণিজন্ত কালে প্রাণী কর্ত্তা থাকে, তাহা হইলে ঐ ধাতু ণিজন্ত কালে পরস্মৈপদী হয়। যথা, অণিজন্ত কালে—কৃষ্ণঃ শেতে (শয়ন অকর্ম্মক ক্রিয়া এবং ইহার কর্ত্তা কৃষ্ণ, অতএব প্রাণী)। ণিজন্ত কালে—শায়য়তি কৃষ্ণং যশোদা। আস্তে দেবদত্তঃ, আসয়তি দেবদত্তম্ (ক)। শিশুর্জাগর্ত্তি—মাতা শিশুং জাগরয়তি। বৎসঃ ক্রীড়তি, গোপো বৎসং ক্রীড়য়তি। প্রাণী কর্ত্তা না হইলে হয় না। যথা, জলং শুষ্যতি, সূর্য্যো জলং শোষয়তি, শোষয়তে। নদী বর্দ্ধতে—জলদকালো নদীং বর্দ্ধয়তি, বর্দ্ধয়তে। (খ)

## ২১৩। ন পা-দম্যাঙ্‌যমাঙ্‌যস-পরিমুহ-রুচি-নৃতি-বদ-বসঃ ( পা ১।৩।৮৯ )

এভ্যো ণ্যন্তেভ্যঃ পরস্মৈপদং ন ভবতি।

পা, দমি, আঙ্ + যম্, আঙ্ + যস্, পরি + মুহ্, রুচি, নৃতি, বদ্, বস্—এই সকল ধাতু ণিজন্ত হইলে পরস্মৈপদী হয় না। যথা, পায়য়তে, দময়তে, আযাময়তে, আযাসয়তে, পরিমোহয়তে, রোচয়তে, নর্ত্তয়তে, বাদয়তে, বাসয়তে।

## ২১৪। দ্যুদ্ভ্যো লুঙি ( পা ১।৩।৯১ )

"দ্যুতাদিভ্যো লুঙি বা পরস্মৈপদং ভবতি।" ( কাশিকা )

( ক ) "অত্রাসয়ন্ বনশয়ান্ সুপ্তান্ শাখাসু পক্ষিণঃ।" ভট্টি ৮।৬০

( খ ) ৩১০ হইতে ৩১২ সূত্র পর্য্যন্ত "কম্পান্নার্থেঙবুধযুধপ্রদ্রুস্রুজননশোহ-ঞিপ্রাণি-ষাচাচ্চ ঞেঃ"—মুগ্ধবোধ, ৮৬১।

লুঙ্ বিভক্তিতে দ্যুতাদি ধাতু উভয়পদী হয়। যথা, অদ্যুতৎ অদ্যোতিষ্ট। (ক)

২১৫। বৃদ্ভ্যঃ স্য-সনোঃ (পা ১।৩।৯২)

"বৃতাদিভ্যো ধাতুভ্যঃ স্যে সনি চ পরতো বা পরস্মৈপদং ভবতি।" (কাশিকা)

"বৃতু বৃধুঃ শৃধু স্যন্দুঃ কৃপূঃ পঞ্চ বৃতাদয়ঃ"।

লৃট্ লৃঙ ও সন্ পরে থাকিলে বৃতাদি ধাতু উভয়পদী হয়। যথা—বর্ৎস্যতি, বর্ত্তিষ্যতে। অবর্ৎস্যৎ, অবর্ত্তিষ্যত। বিবৃৎসতি, বিবর্ত্তিষতে।

২১৬। লুটি চ কৢপঃ (পা ১।৩।৯৩)

"লুটি চ কৢপেঃ পরস্মৈপদং বা ভবতি।" (কাশিকা)

কৢপ্ ধাতু লুট্ বিভক্তিতেও উভয়পদী হয়। যথা—কল্প্তাসি কল্পিতাসে কল্প্তাসে। (খ)

# আত্মনেপদ-বিধান।

২১৭। নের্বিশঃ (পা ১।৩।১৭)

"নেঃ পরস্মাদ্ বিশ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

নি এই উপসর্গের পরস্থিত বিশ্-ধাতু আত্মনেপদী হয়। যথা—নিবিশতে। (গ)

(ক) "ব্যদ্যোতিষ্ট সভাবেদ্যামসৌ নরশিখিত্রয়ী"—মাঘ।

(খ) পরস্মৈপদ-কারিকাবলী:—"ব্যাঙ্‌পরিভ্যো রমো বোপাৎ, প্রত্যভ্যতিপরাৎ ক্ষিপঃ। পরের্মৃষঃ, প্রাদ্বহতেঃ, পরানুভ্যাং কৃঞস্তথা॥ বুধযুধনশজনিঙঃ প্রুদ্রুস্রু নদদনার্থ-কম্পার্থাৎ। চেতনকর্তৃরকর্ম্মকধাতোশ্চেনন্ততঃ পরস্মৈ স্যাৎ॥"—ইতি প্রয়োগরত্নমালা।

(গ) ৩১৬ হইতে ৩১৯ সূত্র পর্য্যন্ত—"বিপরাজি—পরিব্যবক্রী—নিবিশানুপ্রচ্ছো

## ২১৮। পরি-ব্যবেভ্যঃ ক্রিয়ঃ ( পা ১।৩।১৮ )

"পরি-ব্যবেভ্যঃ উত্তরাৎ ক্রীণাতে রাত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

পরি, বি অথবা অব উপসর্গের পরস্থিত ক্রী-ধাতু আত্মনেপদী হয়। যথা—পরিক্রীণীতে, বিক্রীণীতে, অবক্রীণীতে। (ক)

## ২১৯। বি-পরাভ্যাং জেঃ ( পা ১।৩।১৯ )

"বি-পরা-পূর্ব্বাৎ জয়তে র্ধাতোরাত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

বি অথবা পরা উপসর্গের পরস্থিত জি-ধাতু আত্মনেপদী হয়। যথা—বিজয়তে, পরাজয়তে। (খ)

---

মং"।—( মুগ্ধবোধ ৮৬২ সূত্র )। "ন্যবিক্ষত মহাগ্রাহসংকুলং মকরালয়ম্"। ভট্টি ৮।৭। "বানরেন্দ্রঃ * * * কিষ্কিন্ধাদ্রিং ন্যবিশত মধুক্ষীবগুঞ্জদ্দ্বিরেফম্"। ভট্টি ৬।১৪৩। "সন্থে নিবিশতেঽপৈতি পৃথগ্ জাতিষু দৃশ্যতে"।—মুগ্ধবোধ।

"ইত্যুক্ত্বা মৈথিলীং ভর্ত্তুরঙ্কে নিবিশতীং ভয়াৎ"।—রঘু। এস্থলে নি-পূর্ব্বক বিশ্ ধাতু আত্মনেপদী হইল না কেন? এখানে নি এই শব্দটী উপসর্গ-প্রতিরূপক অব্যয় মাত্র, উপসর্গ নহে, ইহাই "মাধবীয় ধাতুবৃত্তির" মত। মুগ্ধবোধ-টীকাকার দুর্গাদাসও এই মতের সমর্থন করেন। দুর্ঘটবৃত্তি-মতে কেবল বিশ্-ধাতুর উত্তর শতৃ-প্রত্যয় করিয়া পশ্চাৎ নি-উপসর্গের সহিত যোগ হইয়াছে বলিয়া আত্মনেপদ হয় নাই। তত্ত্ববোধিনী-মতে—"অঙ্কে নিবিশতী" এই পাঠ অশুদ্ধ, এবং ইহার পরিবর্ত্তে "অঙ্গানি বিশতী" এই রূপ পাঠই সঙ্গত।

(ক) "কৃতেনোপকৃতং বায়োঃ পরিক্রীণানমুত্থিতম্। পিত্রা সংরক্ষিতং শক্রাৎ স মৈনাকাদ্রিমৈক্ষত"॥—ভট্টি ৮।৮॥ "বস্তানি বিক্রীণীতে"।—যাজ্ঞবল্ক্য।

(খ) "রহস্যং সাধূনামনুপধিবিশুদ্ধং বিজয়তে"।—উত্তরচরিত॥ "ব্যজেষ্ট ষড়্বর্গম্"।—ভট্টি ১।২॥ "খং পরাজয়মানোঽসাবুন্নত্যা পবনাত্মজম্। জগাদাদ্রিবিজেষীষ্ঠা ময়ি বিশ্রম্য বৈরিণম্"।—ভট্টি ৮।৯॥ "স্মরং বিজিগ্যে কৃতদেহমণ্ডনঃ * * * বশী পরাজেষ্ট যথারিমণ্ডলম্"।—রাবণার্জ্জুনীয় ২।৯

## ২২০। আঙি নু-প্রচ্ছ্যোঃ (বার্ত্তিক)

আ এই উপসর্গের পরস্থিত নু এবং প্রচ্ছ্ ধাতু আত্মনেপদী হয়। যথা—আনুতে, আপৃচ্ছতে। (ক)

## ২২১। আঙো দোঽনাস্যবিহরণে (পা ১।৩।২০)

"আঙ্-পূর্ব্বাৎ দদাতে র্মুখবিকসনাৎ অন্যত্রার্থে বর্ত্তমানাৎ আত্মনেপদং স্যাৎ।"—সিদ্ধান্তকৌমুদী।

আ এই উপসর্গের পরস্থিত দা-ধাতু আত্মনেপদী হয়। যথা—বিদ্যামাদত্তে, অস্ত্রমাদত্তে (গৃহ্লাতীত্যর্থঃ)। নিজাঙ্গ-বিস্তার বুঝাইলে হয় না। যথা—মুখং ব্যাদদাতি সিংহঃ। (খ)

---

(ক) আনুতে শৃগালঃ, উৎকণ্ঠিতঃ শব্দং করোতীত্যর্থঃ—সংক্ষিপ্তসার। তিঙন্ত পাদে ৩৭ সূত্র)। "আঙ্‌পূর্ব্বা নু-ধাতুঃ উৎকণ্ঠাপূর্ব্বকে শব্দে স্বভাবাদেব বর্ত্ততে।"—গোয়ীচন্দ্রঃ। আ + প্রচ্ছ্ = অভিবাদন করিয়া বিদায় গ্রহণ করা। "পতত্রিণঃ শুভামন্ত্রমানুবানাস্ত্বজিহ্লদন্।"—ভট্টি ৮।৬৭॥ "আপৃচ্ছস্ব প্রিয়সখমমুং তুঙ্গমালিঙ্গ্য শৈলম্।"—মেঘদূত, পূর্ব্ব ১০॥ "নৃপেক্ষণাক্ষিপ্তমনা বিলাসিনী যযাবুরাপৃচ্ছত নাপি বল্লভম্।"—রাবণার্জ্জুনীয় ২।১৯।

(খ) "আস্যগ্রহণমবিবক্ষিতম্। বিপাদিকাং ব্যাদদাতি। পাদস্ফোটো বিপাদিকা। নদী কূলং ব্যাদদাতি। পরাঙ্গকর্ম্মকাৎ ন নিষেধঃ। ব্যাদদতে পিপীলিকাঃ পতঙ্গস্য মুখম্"—সিদ্ধান্তকৌমুদী। "অনাস্যবিহরণে" অর্থাৎ মুখ-বিস্তার অর্থে হয় না, ইহাই পাণিনির সূত্রে উক্ত হইয়াছে। সিদ্ধান্তকৌমুদী-মতে মুখ ভিন্ন অন্য বস্তুর বিস্তার বুঝাইলেও হয় না। যথা—নদী কূলং ব্যাদদাতি। বিপাদিকাং ব্যাদদাতি। "আস্যবিহরণসমানক্রিয়াদপি প্রতিষেধো বক্তব্যঃ।"—কাশিকা। যদি পরের অঙ্গ আ-পূর্ব্বক দা-ধাতুর কর্ম্ম হয়, তাহা হইলে মুখ-বিস্তার অর্থ বুঝাইলেও আত্মনেপদী হইবে। যথা—ব্যাদদতে পিপীলিকাঃ পতঙ্গস্য মুখম্। "স্বাঙ্গকর্ম্মকাচ্চেতি বক্তব্যম্।"—কাশিকা। "নাদত্তে কেবলাং লেখাং হরচূড়ামণীকৃতাম্।"—কুমার। "বিনিশ্চিতার্থামিতি বাচমাদদে।"—ভারবি। "আর্জ্জিজৎ শরভো বৃক্ষং নীলস্বাদিত পর্ব্বতম্।"—ভট্টি ১৫।৪৩। "কলাস্যাদৎস্ব চিত্রাণি।"—ভট্টি ৮।১০। "আদাঞোঽস্বপ্রসারে।"—মুগ্ধবোধ, ৮৬৩ সূত্র।

### ২২২। ক্রীড়োঽনু-সং-পরিভ্যশ্চ ( পা ১।৩।২১ )

অনু, সম্, পরি, আঙ্—এভ্যঃ ক্রীড়তেরাত্মনেপদং স্যাৎ।

অনু, সম্, পরি অথবা আ উপসর্গের পরস্থিত ক্রীড়্-ধাতু আত্মনেপদী হয়। যথা—অনুক্রীড়তে, সংক্রীড়তে, পরিক্রীড়তে, আক্রীড়তে। (ক) অনুক্রীড়তে, ক্রীড়তীত্যর্থঃ। সংক্ষিপ্তসার, ৪৫।

### ২২৩। সমোঽকূজনে ( বার্ত্তিক )

কূজনার্থে বর্ত্তমানাৎ সংপূর্ব্বাৎ ক্রীড়তে রাত্মনেপদং ন ভবতি। কূজনমব্যক্তধ্বনিঃ —গোয়ীচন্দ্রঃ, ৪৬।

কূজন-অর্থ বুঝাইলে সম্ এই উপসর্গের পরস্থিত ক্রীড়্-ধাতু আত্মনেপদী হয় না। যথা, সংক্রীড়তি চক্রম্। সংক্রীড়ন্তি বিহঙ্গমাঃ (খ)। সংক্রীড়ন্তি শকটানি,—মহাভাষ্য।

### ২২৪। আগমেঃ ক্ষমায়াম্ ( বার্ত্তিক )

আঙ্-পূর্ব্বাৎ ণিজন্তাৎ গম্‌ধাতো রাত্মনেপদং স্যাৎ ক্ষমায়াম্। ক্ষমা = প্রতীক্ষা।

কাল-প্রতীক্ষা অর্থ বুঝাইলে আ এই উপসর্গের পরস্থিত ণিজন্ত গম্-ধাতু আত্মনেপদী হয়। যথা, আগময়তে কালং, প্রতীক্ষতে ইত্যর্থঃ—মুগ্ধবোধ। আগময়স্ব তাবৎ, মা ত্বরিষ্ঠা ইত্যর্থঃ।—সিদ্ধান্তকৌমুদী। আগময়স্ব সাধুম্।—সংক্ষিপ্তসার। (ঋণশোধনকাল-প্রতীক্ষণং সাধুং কারয় ইত্যর্থঃ—গোয়ীচন্দ্র ৫৪ সূত্র ; সাধু—উত্তমর্ণ অর্থাৎ মহাজন। সাধুকে ঋণ-পরিশোধ করিবার কাল প্রতীক্ষা করাও )। (গ)

---

(ক) "কলাপ্যাদৎস্ব চিত্রাণি পরিক্রীড়স্ব সানুষু। সাধ্বনুক্রীড়মানানি পশ্য বৃন্দানি পক্ষিণাম্॥"—ভট্টি ৮।১০॥ অনু-প্রভৃতির কর্ম্মপ্রবচনীয় সংজ্ঞা হইলে তাহাদের পরস্থিত ক্রীড়্-ধাতু আত্মনেপদী হয় না। যথা, মাণবকমনুক্রীড়তি তেন সহেত্যর্থঃ।—সিদ্ধান্তকৌমুদী। "পর্য্যন্ববাঙঃ ক্রীড়ঃ"—মুগ্ধবোধ, ৮৬৫ সূত্র। "সংক্রীড়ন্তে মণিভিরমরপ্রার্থিতা যত্র কন্যাঃ"—মেঘদূত।

(খ) সমোঽকূজনে—মুগ্ধবোধ, ৮৬৬। (গ) আগমেঃ ক্ষান্তৌ—মুগ্ধবোধ, । ৮৬৪।

## ২২৫। আশিষি নাথঃ ( বার্ত্তিক )

আশিষি গম্যমানায়াং নাথধাতো রাত্মনেপদং ভবতি। "হুষ্টাম্ব সনম্ আশী:"—গোয়ীচন্দ্রঃ।

আশিস্ অর্থাৎ অভিলষিত বস্তুর প্রার্থনা বুঝাইলে নাথ-ধাতু আত্মনেপদী হয়। যথা—সর্পিষো নাথতে, সর্পির্মে ভূয়াৎ ইত্যাশাস্তে ইত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী। "মোক্ষায় নাথতে মুনিঃ, মোক্ষো মে ভূয়াদ্ ইত্যাশাস্তে ইত্যর্থঃ"—মুগ্ধবোধ, ৮৫৬ সূত্র, দুর্গাদাস। "পুত্রং নাথতে"—সংক্ষিপ্ত-সার। আশিস্ ভিন্ন অন্য অর্থ বুঝাইলে পরস্মৈপদী। যথা "মধু নাথতি, যাচতে ইত্যর্থঃ"—গোয়ীচন্দ্র। মাণবকমুপনাথতি—কাশিকা, দুর্গাদাস ( ক )। "নাথতি শত্রুং বলী, উপতাপয়তীত্যর্থঃ। নাথতি ধনী, ঈশ্বরঃ স্যাৎ ইত্যর্থঃ। নাথতি ভূমিং নৃপং বিপ্রঃ, যাচতে ইত্যর্থঃ"—দুর্গাদাস।

## ২২৬। হরতেগর্তিতাচ্ছীল্যে ( বার্ত্তিক )

গত্যনুকরণার্থে বর্ত্তমানাৎ হরতে রাত্মনেপদং স্যাৎ।

গতির অনুকরণ-অর্থ বুঝাইলে হৃ-ধাতু আত্মনেপদী হয়। যথা "পৈতৃক মনুহরতে অশ্বঃ, পিতৃবৎ গচ্ছতীত্যর্থঃ"—দুর্গাদাস। গতি ভিন্ন অন্য

( ক ) ৩২৪ হইতে ৩২৬ সূত্র—"শপথাশীর্গত্যনুকারে শপনাথহৃঞঃ"—মুগ্ধবোধ,—৮৬৮ সূত্র। "ধৃত্যা নাথস্ব বৈদেহি"—ভট্টি ৮।১২০। "নাথন্তি কে নাম ন লোকনাথম্"—নৈষধ ৩।২৫॥ "মার্গণৈরথ তব প্রয়োজনং নাথসে কিমু পতিং ন ভূভৃতঃ"—ভারবি ১৩।৫৯। এখানে আত্মনেপদ কেন হইল ? "নাধসে ইতি পাঠ্যম্"—সিদ্ধান্তকৌমুদী। "যাচনেঽপ্যাত্মনেপদং ক্বচিৎ দৃশ্যতে, তৎ চিন্ত্যম্"—গোয়ীচন্দ্র (৮২ সূত্র)। ভট্টোজিদীক্ষিত ও গোয়ীচন্দ্রের মতে ভারবির এই প্রয়োগ অশুদ্ধ। ভারবি-প্রয়োগে "যাচনমপ্যাশংসাবিশেষঃ। আশিষি নিত্যমাত্মনেপদং অন্যত্র বিভাষয়েতি কেচিৎ"—দুর্গাদাস। দুর্গাদাসের মতে উক্ত যাচনও আশংসা-বিশেষ। মতান্তরে আশিস্-অর্থে নিত্য আত্মনেপদী এবং তদ্ভিন্ন অর্থে উভয়পদী।

কিছুর অনুকরণ বুঝাইলে হয় না। যথা, "পিতরমনুহরতি রূপেণ পুত্রঃ",—দুর্গাদাস। এস্থলে রূপের অনুকরণ বুঝাইতেছে বলিয়া হইল না।

### ২২৭। শপ উপালম্ভে ( বার্ত্তিক )

শপথার্থে বর্ত্তমানাত্ শপধাতো রাত্মনেপদং স্যাত্। "বাচা শরীরস্পর্শনং শপথঃ"—গোয়ীচন্দ্রঃ। "শপথঃ পুত্রাদিশরীরস্পর্শনাদিনা মিথ্যানিরসনম্"—দুর্গাদাসঃ।

শপথ করা অর্থ বুঝাইলে শপ্-ধাতু আত্মনেপদী হয়। যথা, "কৃষ্ণায় শপতে গোপী, কস্যচিৎ শরীরং স্পৃষ্ট্বা ময়া এতন্ন কৃতমিতি দিব্যেন কৃষ্ণং তোষয়িতুমিচ্ছতি, স্বাভিপ্রায়ং বিজ্ঞাপয়িতুমিচ্ছতি বা",—মুগ্ধবোধ, দুর্গাদাসঃ। শপথ ভিন্ন অর্থে হয় না। যথা—"মিত্রং শপতি, আক্রোশতি ইত্যর্থঃ"—গোয়ীচন্দ্রঃ। ( খ )

### ২২৮। কিরতের্হর্ষ-জীবিকা-কুলায়করণেষু ( বার্ত্তিক )। অপাচ্চতুষ্পাচ্ছকুনিষ্বালেখনে ( পা ৬।১।১৪২ )

হর্ষবতি, ভক্ষণেচ্ছাবতি, বাসেচ্ছাবতি বা, চতুষ্পদি পক্ষিণি বা কর্ত্তরি সতি অপাত্ কিরতে রাত্মনেপদং স্যাত্, কিরতেঃ প্রাক্ সকারাগমশ্চ।

পক্ষী অথবা চতুষ্পদ জন্তু কর্ত্তা হইলে, এবং হর্ষপ্রকাশ, আহারান্বেষণ, কিংবা বাসগ্রহণেচ্ছা অর্থ বুঝাইলে অপ এই উপসর্গের পরস্থিত কৃ-ধাতু আত্মনেপদী হয় এবং ইহার পূর্ব্বে সকারের আগম হয়। যথা, হর্ষপ্রকাশ—অপস্কিরতে বৃষভো হৃষ্টঃ ( অর্থাৎ হৃষ্ট বৃষভ শৃঙ্গ বা পাদ দ্বারা মৃত্তিকা খনন করিয়া বিক্ষিপ্ত করিতেছে। এখানে চতুষ্পদ জন্তু বৃষের হর্ষ বুঝাইতেছে

---

( খ ) "সখ্যঃ শপামি যদি কিঞ্চিদপি স্মরামি"—এখানে আত্মনেপদ হইল না কেন? তত্ত্ববোধিনী-মতে এখানে স্বীয় অভিপ্রায় প্রকাশ করা মাত্র অর্থ, শপথ অর্থ নহে। দুর্গাদাসের মতে এখানে বাক্য দ্বারা শরীর-স্পর্শ হয় নাই বলিয়া আত্মনেপদ হইল না। দুর্গাদাসের মতে শপথ ভিন্ন অর্থে উভয়পদী। অতএব "প্রতিবাচমদত্ত কেশবঃ শপমানায় ন চেদিভূভৃতে" এস্থলে শান প্রত্যয় হইতে পারে।

বলিয়া আত্মনেপদ ও সকারাগম হইল। আহারান্বেষণ—অপস্কিরতে কুক্কুটো ভক্ষ্যার্থী ( ভক্ষ্যার্থী কুক্কুট ইতস্ততঃ তৃণাদি বিক্ষেপ করিতেছে )। বাসগ্রহণেচ্ছা—অপস্কিরতে শ্বা আশ্রয়ার্থী ( আশ্রয়ার্থী কুক্কুর পাদ দ্বারা ইতস্ততঃ তৃণাদি বিক্ষেপ করিতেছে )। চতুষ্পদ জন্তু অথবা পক্ষী কর্ত্তা না হইলে হয় না। যথা—"অপকিরতি মনুষ্যঃ"—গোয়ীচন্দ্রঃ। আত্মনেপদ না হইলে সকারাগমও হয় না। পক্ষী বা চতুষ্পদ জন্তু কর্ত্তা হইলেও হর্ষ-প্রকাশাদি অর্থ না বুঝাইলে হয় না। যথা, অপকিরতি কুসুমং, অভোহপকিরতি গজঃ। (ক)

## ৩২৮। সমব-প্র-বিভ্যঃ স্থঃ ( পা ১।৩।২২ )

"সম্, অব, প্র, বি—ইত্যেবংপূর্ব্বাৎ তিষ্ঠতে রাত্মনেপদং ভবতি"। ( কাশিকা )

সম্, অব, প্র অথবা বি উপসর্গের পরস্থিত স্থা-ধাতু আত্মনেপদী হয়। যথা—সন্তিষ্ঠতে, অবতিষ্ঠতে, প্রতিষ্ঠতে, বিতিষ্ঠতে। (খ)

( ক ) দুর্গাদাস-মতে দুইটী অর্থে আত্মনেপদ হয়,—( ১ ) হর্ষ হেতু ভক্ষণেচ্ছা ( ২ ) হর্ষ হেতু বাসেচ্ছা। হর্ষ একটী স্বতন্ত্র অর্থ নহে। "ক্রোহপাদ্ধর্ষান্নবাসেচ্ছে চতুষ্পাদ্বৌ সুম্ চ"—মুগ্ধবোধ, ৮৬৭ সূত্র। "অপাস্করতে মত্তঃ কুক্কুটঃ শ্বা বা—কুক্কুটো ভক্ষ্যার্থী হর্ষাৎ ভূমিমালিখতীত্যর্থঃ ; অত্র আলেখনার্থে এব ইতি বোধ্যম্"—মুগ্ধবোধ, দুর্গাদাস। "ছায়াপস্কিরমাণ-বিষ্কির-মুখ-ব্যাকৃষ্টকীটত্বচঃ।"—উত্তরচরিত।

গজোহপকিরতি—এস্থলে চতুষ্পদ জন্তু কর্ত্তা হইয়াছে এবং হর্ষপ্রকাশ অর্থ বুঝাইতেছে, তথাপি আত্মনেপদ হইল না কেন ? "হর্ষাদি মাত্র বিবক্ষায়াং যদ্যপি তঙ্ প্রাপ্তস্তথাপি সুডভাবান্নেষ্যতে"—সিদ্ধান্তকৌমুদী। "অত্র হর্ষে সত্যপি আলেখনাভাবাৎ সুটোহপ্রাপ্তিঃ।" তত্ত্ববোধিনী। আলেখন-অর্থ না বুঝাইলে সকারাগম হয় না, সকারাগম না হইলে আত্মনেপদও হয় না। এই জন্যই দুর্গাদাস বলিয়াছেন—"অত্র আলেখনার্থ এবেতি বোধ্যম্"। গজোহপকিরতি—এস্থলে আলেখন অর্থাৎ ভূমি-খনন অর্থ হয় নাই বলিয়া সকারাগম এবং আত্মনেপদ হইল না।

(খ) ৩২৮—৩৩০ সূত্র পর্য্যন্ত—"প্রতিজ্ঞা-নির্ণয়-প্রকাশে সম্প্রব্যবাচ্চ স্থঃ"—মুগ্ধবোধ,

## ২২০। আঙঃ প্রতিজ্ঞায়ামুপসংখ্যানম্ ( বার্ত্তিক )

প্রতিজ্ঞার্থে বর্ত্তমানাৎ আঙ্-পূর্ব্বাৎ তিষ্ঠতে রাত্মনেপদং স্যাৎ।

প্রতিজ্ঞা-অর্থ বুঝাইলে আ এই উপসর্গের পরস্থিত স্থা-ধাতু আত্মনেপদী হয়। যথা—শব্দং নিত্যমাতিষ্ঠতে, "অভ্যুপগচ্ছতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার ; "অভ্যুপগমঃ অঙ্গীকরণমিত্যর্থঃ"—গোয়ীচন্দ্র ; "শব্দো নিত্য ইতি প্রতিজ্ঞাং করোতীত্যর্থঃ"—দুর্গাদাস।

## ২২১। প্রকাশন-স্থেয়াখ্যয়োশ্চ ( পা ১।৩।২৩ )

"প্রকাশনে স্থেয়াখ্যায়াঞ্চ তিষ্ঠতে রাত্মনেপদং ভবতি"। ( কাশিকা )

"প্রকাশনং জ্ঞাপনং, স্থেয়ো বিবাদপদনির্ণেতা"—তত্ত্ববোধিনী। "প্রকাশঃ স্বাভিপ্রায়প্রকটনম্"—দুর্গাদাস।

স্বাভিপ্রায়-প্রকাশ অথবা মধ্যস্থ অর্থ বুঝাইলে স্থা-ধাতু আত্মনেপদী হয়। যথা, রামায় তিষ্ঠতে সীতা, স্বাভিপ্রায়ং প্রকাশয়িতুমিচ্ছতি ইত্যর্থঃ ; "স্বহৃদয়ং ব্যনক্তি ইত্যর্থঃ"—সংক্ষিপ্তসার, ৬৫ সূত্র। কৃষ্ণায় তিষ্ঠতে গোপী। পত্যে তিষ্ঠতে জায়া। ত্বয়ি তিষ্ঠতে বিবাদঃ ( তুমি বিবাদের মধ্যস্থ )। (ক)

## ২২২। উদোঽনূর্দ্ধ্বকর্ম্মণি ( পা ১।৩।২৪ )

---

৮৬৯। "ক্ষণং ভদ্রাবতিষ্ঠস্ব ততঃ প্রস্থাস্যসে পুনঃ। ন তৎ সংস্থাস্যতে কার্য্যং দক্ষেণোরীকৃতং ত্বয়া"।—ভট্টি ৮।১১॥ "ন শাসনেঽবাস্থিত যো গুরূণাম্"—ভট্টি ৩।১৪।, "দারিদ্র্যাৎ পুরুষস্য বান্ধবজনো বাক্যে ন সন্তিষ্ঠতে"—মৃচ্ছকটিক।—পারসীকাংস্ততো জেতুং প্রতস্থে স্থলবর্ত্মনা"—রঘু ৪।৬০। "জনতা প্রেক্ষ্য সাদৃশ্যং নাক্ষিকম্পং ব্যতিষ্ঠত।"—রঘু ১৫।৬৭

(ক) "স্থেয়াখ্য—তিষ্ঠন্তেঽস্মিন্ বিবাদপদনির্ণয়ার্থম্ ইতি ব্যুৎপত্তেঃ"—তত্ত্ববোধিনী। "স্থেয়ো বিবাদস্থানস্য নির্ণেতরি পুরোহিতে"—মেদিনী। "সংশয্য কর্ণাদিষু তিষ্ঠতে যঃ"—ভারবি ৩।১৪। কর্ণাদীন্ নির্ণেতৃত্বেন আশ্রয়তীত্যর্থঃ। "বিবাদপদস্য বিরোধস্থানস্য নির্ণয়ো যস্মিন্ স মধ্যস্থ উচ্যতে"—গোয়ীচন্দ্রঃ। "ত্বয়ি নস্তিষ্ঠতে প্রীতিস্তভ্যং তিষ্ঠামহে বয়ম্"—ভট্টি ৮।১২।

"ঈহায়ামেব"—বার্ত্তিক। "ইচ্ছাপূর্ব্বিকা চেষ্টা ঈহা"—তত্ত্ববোধিনী। "উৎপূর্ব্বাৎ তিষ্ঠতেরনূর্দ্ধকর্ম্মণি বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

ঊর্দ্ধচেষ্টা ভিন্ন চেষ্টা বুঝাইলে উৎ এই উপসর্গের পরস্থিত স্থা-ধাতু আত্মনেপদী হয়। যথা, মুক্তৌ উত্তিষ্ঠতে, মুক্তিবিষয়ে চেষ্টতে ইত্যর্থঃ। গৃহে উত্তিষ্ঠতে; "কুটুম্বে উত্তিষ্ঠতে, তদর্থে ঘটতে, ইত্যর্থঃ"—সংক্ষিপ্তসার, ৫৬ সূত্র। (তদ্বিষয়ে ইতস্ততো গমনাত্মিকাং চেষ্টাং করোতীত্যর্থঃ—গোয়ীচন্দ্রঃ)। ঊর্দ্ধচেষ্টা অর্থাৎ উত্থান-অর্থ বুঝাইলে হয় না। যথা, আসনাৎ উত্তিষ্ঠতি। চেষ্টা না বুঝাইলেও হয় না। যথা—গ্রামাৎ শতমুত্তিষ্ঠতি "উৎপদ্যতে ইত্যর্থঃ"—সংক্ষিপ্তসার; (অর্থাৎ গ্রাম হইতে এক শত টাকা উঠিতেছে; এখানে চেষ্টা বুঝায় নাই বলিয়া আত্মনেপদ হয় নাই)। (ক)

## ২২৩। উপান্মন্ত্রকরণে (পা ১।৩।২৫)

"উপপূর্ব্বাৎ তিষ্ঠতে মন্ত্রকরণে অর্থে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

মন্ত্রের দ্বারা স্তব-করা অর্থ বুঝাইলে উপ-পূর্ব্বক স্থা-ধাতু আত্মনেপদী হয়; যথা—গায়ত্র্যা উপতিষ্ঠতে অর্কম্। অন্য অর্থে হয় না। যথা—ভর্ত্তারমুপতিষ্ঠতি যৌবনেন (খ)।

## ২২৪। উপাদ্দেবপূজা-সঙ্গতিকরণ-মিত্রকরণ-পথিষু (বার্ত্তিক)

এষু অর্থেষু উপপূর্ব্বাৎ তিষ্ঠতে রাত্মনেপদং স্যাৎ।

---

(ক) উদোঽনূর্দ্ধেহে—মুগ্ধবোধ, ৮৭০। "উত্তিষ্ঠমানস্তু পরো নোপেক্ষ্যঃ পথ্যমিচ্ছতা" মাঘ ২।১০। "রাজা যান্তং তমদ্রাক্ষীদুদস্থাচ্চৈবদাসনাৎ।" ভট্টি ১৫।৭

(খ) মন্ত্রেণোপাৎ—মুগ্ধবোধ, ৮৭১। "যে সূর্য্যমুপতিষ্ঠন্তে মন্ত্রৈঃ সন্ধ্যাত্রয়ং দ্বিজাঃ" —ভট্টি ৮।১৩। "মন্ত্রঃ করণং (ক্রিয়াতিসাধনমিতি গোয়ীচন্দ্রঃ) যত্র মন্ত্রকরণং স্তুতিঃ"—তত্ত্ববোধিনী।

দেবপূজা, মিলন বা মৈত্রীকরণ অর্থ বুঝাইলে, অথবা পথ কর্ত্তা হইলে উপ-পূর্ব্বক স্থা-ধাতু আত্মনেপদী হয়। যথা, দেবপূজা—বিষ্ণুমুপতিষ্ঠতে বৈষ্ণবঃ, বিষ্ণুং পূজয়তীত্যর্থঃ। মিলন—গঙ্গা যমুনামুপতিষ্ঠতে, যমুনয়া মিলতীত্যর্থঃ। মিত্রকরণ—সন্তমুপতিষ্ঠতে সাধুঃ, মিত্রং করোতীত্যর্থঃ। পথ—গঙ্গামুপতিষ্ঠতে পন্থাঃ, গঙ্গাং প্রাপ্নোতীত্যর্থঃ। ( ক )

## ২২৫। বা লিপ্সায়াম্ ( বার্ত্তিক )

উপপূর্ব্বাৎ তিষ্ঠতেরাত্মনেপদং বা স্যাৎ লিপ্সায়াম্।

লাভেচ্ছা বুঝাইলে উপ-পূর্ব্বক স্থা-ধাতু উভয়পদী হয় ; যথা—ধনিনমুপতিষ্ঠতে উপতিষ্ঠতি বা ভিক্ষুঃ, লাভেচ্ছয়া ধনিসমীপং গচ্ছতীত্যর্থঃ। (খ)

## ২২৬। অকর্ম্মকাচ্চ ( পা ১।৩।২৬ )

"উপাৎ তিষ্ঠতেরকর্ম্মকাৎ আত্মনেপদং স্যাৎ।" ( সিদ্ধান্তকৌমুদী )

উপ-পূর্ব্বক স্থা-ধাতু অকর্ম্মক হইলে আত্মনেপদী হয়। যথা—"ভোজনকালে উপতিষ্ঠতে, সন্নিহিতো ভবতীত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী। সকর্ম্মক হইলে হয় না। যথা শিষ্যো গুরুমুপতিষ্ঠতি। ( গ )

## ২২৭। উদ্বিভ্যাং তপঃ ( পা ১।৩।২৭ )

"উৎপূর্ব্বাৎ বিপূর্ব্বাচ্চ তপতেরকর্ম্মকাৎ আত্মনেপদং ভবতি।" ( গোয়ীচন্দ্রঃ )

---

(ক) মৈত্র্যাধ্বসঙ্গারাধে—মুগ্ধবোধ, ৮৭২। "কথং তর্হি—স্তুত্যং স্তুতিভিরর্থ্যাভিরুপতস্থে সরস্বতীতি ? দেবতাত্বারোপাৎ, নৃপস্য দেবতাংশত্বাদ্বা"—সিদ্ধান্তকৌমুদী। "সঙ্গতিঃ সংশ্লেষঃ, মৈত্রী দূরস্থস্যাপি সম্ভবতীতি সঙ্গতিমৈত্রীকরণয়োর্ভেদঃ"—গোয়ীচন্দ্রঃ। সঙ্গতি ও মিত্রতা উভয়ের মধ্যে প্রভেদ এই যে, সঙ্গতি দূর হইতে হয় না। কিন্তু মিত্রতা হয়। "অয়ে বনদেবতেয়ং ফলকুসুমপল্লবার্ঘ্যেণ মামুপতিষ্ঠতে"—উত্তর-চরিত। "বাগীশং বাগ্‌ভিরর্থ্যাভিঃ প্রণিপত্যোপতস্থিরে"—কুমার ২।৩। "ন ত্র্যম্বকাদন্যমুপাস্থিতাসৌ"—ভট্টি ১।৩

(খ) লিপ্সায়াং বা—মুগ্ধবোধ, ৮৭৩।

(গ) অঢাৎ—মুগ্ধবোধ, ৮৭৪। "অব্যগ্রমুপতিষ্ঠস্ব বীর বায়োরহং সুহৃৎ।"—ভট্টি ৮।১৪

উৎ অথবা বি উপসর্গের পরস্থিত তপ্‌ধাতু অকর্ম্মক হইলে আত্মনেপদী হয়। যথা—"উত্তপতে, বিতপতে—দীপ্যতে ইত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী। উত্তপতে রবিঃ, দীপ্যতে ইত্যর্থঃ—সংক্ষিপ্তসার, গোয়ীচন্দ্র। "উত্তপতে বিতপতে বিদ্যয়া বিদ্যার্থী।" (কাশিকা) (ক)

## ২২৮। স্বাঙ্গকর্ম্মকাচ্চ (বার্ত্তিক)

"উত্পূর্ব্বাত্ বিপূর্ব্বাত্ তপতেঃ স্বাঙ্গকর্ম্মকাচ্চ আত্মনেপদং ভবতি।" (গোয়ীচন্দ্রঃ)

যদি নিজ অঙ্গ কর্ম্মকারক হয়, তাহা হইলে উৎ অথবা বি উপসর্গের পরস্থিত তপ্‌-ধাতু সকর্ম্মক হইলেও আত্মনেপদী হয়। যথা—উত্তপতে বিতপতে পাণিং জনঃ, হস্তং উত্তপ্তং করোতীত্যর্থঃ। নিজ অঙ্গ কর্ম্ম না হইলে হয় না। যথা, সুবর্ণম্ উত্তপতি, চৈত্রো মৈত্রস্য পাণিমুত্তপতি।

## ২২৯। তপোঽঢ়াদ্ যক্‌ চ রে (মুগ্ধবোধ ৮৮২)

তপঃ-কর্ম্মকাত্ তপ্‌ধাতোঃ কর্ত্তরি আত্মনেপদং স্যাত্, লট্‌-বিধিলিঙ্‌-লোট্‌-লঙ্‌ক্ষু যক্‌ চ স্যাত্।

তপঃ-শব্দ কর্ম্ম হইলে তপ্‌-ধাতু কর্ত্তৃবাচ্যে আত্মনেপদী হয়, এবং লট্‌, বিধিলিঙ্‌, লোট্‌ ও লঙ্‌ বিভক্তিতে যক্ হয়, ক্ ইৎ, য থাকে। যথা—তপ্যতে তপস্তাপসঃ, "তপোঽর্জ্জয়তীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার। তপঃ-শব্দ কর্ম্ম না হইলে হয় না। যথা—"তপাংসি তাপসাংস্তপন্তি, দুঃখয়ন্তীত্যর্থঃ; উত্তপতি সুবর্ণং স্বর্ণকারঃ, তপ্তং করোতীত্যর্থঃ"—গোয়ীচন্দ্রঃ। পাণিনির মতে ইহা কর্ম্মকর্ত্তৃবাচ্যের প্রয়োগ; যথা—"তপস্তপঃ কর্ম্মকস্যৈব" (পা ৩।১।৮৮) "কর্ত্তা কর্ম্মবৎ স্যাৎ। তপ্যতে তপস্তাপসঃ অর্জ্জয়তীত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী।

---

(ক) ৩৩৬ ও ৩৩৭ সূত্র—ব্যুত্তপঃ—মুগ্ধবোধ, ৮৮১। "রবির্বিতপতেঽত্যর্থমাশ্বস্য মম্নি গম্যতাম্"—ভট্টি ৮।১৪। "তীব্রমুত্তপমানোঽয়মশক্যঃ সোঢ়ুমাতপঃ"—ভট্টি ৮।১৫। "প্রিয়া বিতেপে নৃপধামনি প্রভুর্যথা বিয়ত্যুত্তপতে পুনা রবিঃ"—রাবণার্জ্জুনীয় ২।১৫

### ২৪০। সৃজ: শ্রদ্ধাবান্ তনীণ্ চ ( মুগ্ধবোধ ৮৮২ )

শ্রদ্ধাযুক্তাৎকর্ত্তৃকাৎ সৃজ্-ধাতো: কর্ত্তরি আত্মনেপদং স্যাৎ, লট্-বিধিলিঙ্-লোট্-লঙ্ষু যক্, তনি ইণ্ চ স্যাৎ।

যদি কর্ত্তা শ্রদ্ধাবিশিষ্ট হয়, তাহা হইলে সৃজ্-ধাতু কর্ত্তৃবাচ্যে আত্মনেপদী হয়; লট্, বিধিলিঙ্, লোট্ ও লঙ্ বিভক্তিতে যক্ এবং তন্ পরে থাকিলে ইণ্ হয়। যথা,—সৃজ্যতে স্রজং ভক্তঃ, শ্রদ্ধাবিশিষ্টো জনঃ ( দেবপূজার্থং ) মালাং রচয়তীত্যর্থঃ। অসর্জি। কিন্তু "সৃজতি স্রজং মালিকঃ"—এ স্থলে কর্ত্তা শ্রদ্ধা-বিশিষ্ট না হওয়ায় আত্মনেপদ ও যক্ হইল না। বার্ত্তিক সূত্রে ইহাকে কর্ম্মকর্ত্তৃবাচ্যের প্রয়োগ বলা হইয়াছে; যথা—"সৃজিযুজ্যোঃ শ্যংস্তু।" "অনয়োঃ সকর্ম্মকয়োঃ কর্ত্তা বহুলং কর্ম্মবৎ স্যাৎ, যগপবাদশ্চ শ্যন্ বাচ্য ইত্যর্থঃ। সৃজেঃ শ্রদ্ধোপপন্নে কর্ত্তর্য্যেবেতি বাচ্যম্।"—সিদ্ধান্তকৌমুদী।

### ২৪১। আঙো যমহন: ( পা ১।৩।২৮ )

"স্বাঙ্গকর্ম্মকাভ্যাম্ অকর্ম্মকাভ্যাঞ্চ আঙ্পূর্ব্ব-হন-যমাভ্যাম্ আত্মনেপদং স্যাৎ।" (দুর্গাদাস:)

নিজ অঙ্গ কর্ম্ম হইলে অথবা অকর্ম্মক হইলে আ এই উপসর্গের পরস্থিত যম্ ও হন্ ধাতু আত্মনেপদী হয়। "উর আহতে—বক্ষঃ পীড়য়তীত্যর্থঃ। পাদমাযচ্ছতে—দীর্ঘং করোতীত্যর্থঃ"—মুগ্ধবোধ, দুর্গাদাস। এই দুই উদাহরণে নিজ অঙ্গ কর্ম্ম হওয়ায় আত্মনেপদ হইল। অকর্ম্মক যথা—"আহতে, পীড়িতো ভবতীত্যর্থঃ। আযচ্ছতে দীর্ঘো ভবতীত্যর্থঃ"—মুগ্ধবোধ, দুর্গাদাস। "পরাঙ্গে অঙ্গব্যতিরিক্তে চ কর্ম্মণি ন ভবতি"—গোয়ীচন্দ্রঃ। পরের অঙ্গ কর্ম্ম হইলে হয় না। যথা—পরস্য শির আযচ্ছতি। অঙ্গ ব্যতীত অন্য কর্ম্ম থাকিলেও হয় না। যথা—শত্রুমাহন্তি। (ক)

---

( ক ) "আত্মাঙ্গঢাদঢাচ্চাহনযমঃ"—মুগ্ধবোধ, ৮৭৮। "আত্মান ইব সংদীপ্তৈরলাতৈঃ

২৪২। সমো গম্যৃচ্ছি-প্রচ্ছি-স্বরত্যর্ত্তি-শ্রু-বিদিভ্যঃ (পা ১।৩।২৯; কাশিকাধৃত-পাণিনিসূত্র)। দৃশেশ্চ (বার্ত্তিক)

"সংপূর্ব্বকাৎ অকর্ম্মকাৎ গমাদিভ্য আত্মনেপদং ভবতি।" (সংক্ষিপ্তসার)

সম্ এই উপসর্গের পরস্থিত গম্, ঋচ্ছ্, প্রচ্ছ্, স্বৃ, ঋ, শ্রু, বিদ্ ও দৃশ্ ধাতু অকর্ম্মক হইলে আত্মনেপদী হয়। যথা সঙ্গচ্ছতে, সঙ্গতং ভবতী-

---

সর্ব্বতো মুহুঃ"—ভট্টি ৮।১৫। "নিতম্বভারস্খলিতত্বরাগতিঃ স্বচেতসাযচ্ছত কাচিদঙ্গনা। উরঃ সমভ্যাহতপাণিনাত্মনো ময়া ন দৃষ্টঃ পতিরিত্থমাকুলা"।—রাবণার্জ্জুনীয় ২।১৬।

সকর্ম্মক হন্-ধাতুর অকর্ম্মক প্রয়োগ কিরূপে হইতে পারে? বৈয়াকরণদিগের মতে সকর্ম্মক ধাতুর ও কর্ম্মের উল্লেখ না করিলে অকর্ম্মক প্রয়োগ হইয়া থাকে; যথা—"ধাতোরর্থান্তরে বৃত্তে ধাত্বর্থেনোপসংগ্রহাৎ। প্রসিদ্ধেরবিবক্ষাতঃ কর্ম্মণোঽকর্ম্মিকা ক্রিয়া।" অর্থান্তরে বৃত্তে যথা,—বায়ুর্বহতি, বাতীত্যর্থঃ; ধাত্বর্থেনোপসংগ্রহাৎ, যথা, জীবতি, প্রাণান্ ধারয়তীত্যর্থঃ; প্রসিদ্ধেঃ যথা, অস্তি, লজ্জতে, তিষ্ঠতি ইত্যাদি; কর্ম্মণঃ অবিবক্ষাতঃ যথা, গৃহে গচ্ছতি ইত্যাদি। "গাণ্ডীবী কনকশিলানিভং ভুজাভ্যামাজঘ্নে বিষমবিলোচনস্য বক্ষঃ।"—ভারবি ১৭।৬৩। এস্থলে পরের অঙ্গ কর্ম্ম হইয়াছে, তথাপি আপূর্ব্বক হন্-ধাতু আত্মনেপদী হইল কেন? "প্রমাদ এবায়মিতি ভাগবৃত্তিঃ। প্রাপ্য ইতি অধ্যাহারো বা। * * ভেত্তুমিত্যাদি তুমুন্নন্তাধ্যাহারো বা। সমীপমেত্য ইতি বা"—সিদ্ধান্তকৌমুদী। ভাগবৃত্তি-মতে উক্ত প্রয়োগ অশুদ্ধ। তন্মতে 'আজঘ্নে' ইহার পরিবর্ত্তে 'আপেদে' এইরূপ পাঠই সঙ্গত। সিদ্ধান্তকৌমুদী-মতে 'আজঘ্নে' এই ক্রিয়াপদ এখানে অকর্ম্মক; 'প্রাপ্য' অথবা 'ভেত্তুম্' এইরূপ একটী অসমাপিকা ক্রিয়া উহ্য আছে, 'বক্ষঃ' এই পদটী তাহারই কর্ম্ম। অতএব আপূর্ব্বক হন্-ধাতু অকর্ম্মক হওয়ায় আত্মনেপদী হইল। অথবা 'সমীপমেত্য' এইরূপ উহ্য আছে। অর্থাৎ শিবের নিকটে আসিয়া মল্লের ন্যায় আস্ফালন-পূর্ব্বক নিজ বক্ষে আঘাত করিলেন। অতএব নিজ অঙ্গ কর্ম্ম হওয়ায় আত্মনেপদী হইল। দুর্গাদাসের মতে, বিষমবিলোচনস্য—এই পদে অনাদরে ৬ষ্ঠী, তম্ অনাদৃত্য স্বং বক্ষ আজঘ্নে, স্ববলাধিক্যং সূচিতবানিত্যর্থঃ। অতএব নিজ অঙ্গ কর্ম্ম হওয়ায় আত্মনেপদী হইল। ভাগবৃত্তি, জুমরনন্দী ও কুলচন্দ্রের মতে উক্ত প্রয়োগ অশুদ্ধ। সিদ্ধান্তকৌমুদী, মাধবীয়-ধাতুবৃত্তি এবং দুর্গাদাসের মতে নিজ বক্ষে আঘাত করায় আত্মনেপদী হইয়াছে। "মল্লো হি উৎসাহাবিষ্করণায় স্বং বক্ষ আস্ফালয়তীতি"—মাধবীয়-ধাতুবৃত্তি। আ+হন্+লুঙ্ ত=আহত, আবধিষ্ট; আতাম্—আহসাতাম্, আবধিষাতাম্ ইত্যাদি।

ত্যর্থঃ—তত্ত্ববোধিনী। সমৃচ্ছতে, সংপৃচ্ছতে, সংস্বরতে, সমিযৃতে, সংশৃণুতে, সংবিত্তে, সংপশ্যতে। সকর্ম্মক হইলে হয় না। যথা—সংগচ্ছতি মিত্রম্, সংশৃণোতি শাস্ত্রম্। ( ক )

**২৪৩। নি-সমুপ-বিভ্যো হ্বঃ ( পা ১।৩।৩০ )**

**নি-সম্-উপ-বিভ্য: পরাৎ হ্বয়তে রাত্মনেপদং স্যাৎ।**

নি, সম্, উপ অথবা বি উপসর্গের পরস্থিত হ্বে-ধাতু আত্মনেপদী হয়। যথা—নিহ্বয়তে, সংহ্বয়তে উপহ্বয়তে, বিহ্বয়তে। ( খ )

**২৪৪। স্পর্দ্ধায়ামাঙঃ ( পা ১।৩।৩১ )**

**"স্পর্দ্ধায়াং বিষয়ে আঙ্‌পূর্ব্বাৎ হ্বয়তে রাত্মনেপদং ভবতি।" ( কাশিকা ) "স্পর্দ্ধা = পরাভিভবেচ্ছা।" ( দুর্গাদাস )**

স্পর্দ্ধা অর্থাৎ যুদ্ধে আহ্বান-অর্থ বুঝাইলে আ-পূর্ব্বক হ্বে-ধাতু আত্মনেপদী হয়। যথা—মল্লমাহ্বয়তে মল্লঃ। ছাত্রশ্ছাত্রমাহ্বয়তে। স্পর্দ্ধা ভিন্ন অর্থে হয় না। যথা—পিতা পুত্রমাহ্বয়তি। (গ)

( ক ) "সমো গমৃচ্ছপ্রচ্ছস্ব্ শ্রুবেত্ত্যর্ত্তিদৃশঃ"—মুগ্ধবোধ, ৮।৭৫। এই সূত্রে যে ঋচ্ছ ধাতুর কথা বলা হইয়াছে, তাহা তুদাদিগণীয়। অর্ত্তি অর্থাৎ ভ্বাদিগণীয় এবং জুহোত্যাদি গণীয় ঋ ধাতু। বিদ্ = অদাদিগণীয় বিদ্ ধাতু। সম্ + গম্ + লুঙ্ ত = সমগত, সমগংস্ত ; আশীর্লিঙ্—সঙ্গসীষ্ট, সঙ্গংসীষ্ট। সম্ + বিদ্ + লট্ অন্তে = সংবিদতে, সংবিদ্রতে। লোট্ অন্তাম্—সংবিদতাম্, সংবিদ্রতাম্। লঙ্ অন্ত—সমবিদত, সমবিদ্রত। "সংশৃণুষ্ব কপে মৎকৈ সংগচ্ছস্ব বনৈঃ শুভৈঃ। সমারন্ত মমাভীষ্টাঃ সংকল্পাস্ত্বয্যুপাগতে॥"—ভট্টি ৮।১৬। "কেন সংবিদ্রতে বায়োর্মৈনাকাদ্রের্যথা সখা।" ভট্টি ৮।১৭। "হিতান্নযঃ সংশৃণুতে স কিম্প্রভুঃ।"—ভারবি ১।৫। "তৎ কিম্ অসংবিদানেব জামাত্রে কুপ্যসি।"—উত্তরচরিত। "ব্রহ্মাংসীতি পুরাপি সংশৃণুমহে" এই মুরারি-প্রয়োগ সিদ্ধান্তকৌমুদী-মতে প্রামাদিক। দুর্গাদাস-মতে ঐ স্থলে ব্যতীহার-অর্থে আত্মনেপদ।

( খ ) "নিসংব্যুপহ্বঃ"—মুগ্ধবোধ, ৮৮৪। "যত্নাদুপাহ্বয়ে প্রীতঃ সংহ্বয়স্ব বিবক্ষিতম্" —ভট্টি ৮।১৭

( গ ) "স্পর্দ্ধায়ামাঙঃ"—মুগ্ধবোধ ৮৮৫। "ত্বামিবাহ্বয়মানং তমবোচদ্ ভূধরং কপিঃ"—৮।১৮। "আহ্বত চেদিরাট্ মুরারিম্।"—মাঘ ২০।১

**২৪৫। গন্ধনাবক্ষেপণ-সেবন-সাহসিক্য-প্রতিযত্ন-প্রকথনোপযোগেষু কৃঞঃ ( পা ১।৩।৩২ )**

"গন্ধনাদিষু অর্থেষু বর্ত্তমানাৎ করোতে রাত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

গন্ধন-প্রভৃতি অর্থ বুঝাইলে কৃ ধাতু আত্মনেপদী হয়। গন্ধন = হিংসা, যথা—শক্রম্ উৎকুরুতে। অবক্ষেপণ = ভৎর্সন ; শ্যেনো বর্ত্তিকামুদাকুরুতে, ভৎর্সয়তীত্যর্থঃ। সেবন—হরিমুপকুরুতে, সেবতে ইত্যর্থঃ। সাহসিক্য = "পশ্চাদ্দোষমনালোচ্য করণং, হিংসাচৌর্য্যপরদারগমনাদি"—দুর্গাদাস। "পরধনং প্রকুরুতে, তত্র সাহসাৎ প্রবর্ত্ততে ইত্যর্থঃ"—সংক্ষিপ্তসার। প্রতিযত্ন = গুণান্তরাধান ; যথা—"পটস্য উপস্কুরুতে, গুণান্তরাধানং করোতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার ; ( অর্থাৎ বস্ত্র রঞ্জিত করিতেছে )। প্রকথন = প্রকর্ষ-কথন ; "গাথাঃ প্রকুরুতে, প্রকর্ষেণ কথয়তীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার। উপযোগ = "ধর্ম্মাদ্যর্থং দ্রব্যবিনিয়োগঃ"—দুর্গাদাস। "শতং প্রকুরুতে রাজা, দেবকুলে বিনিযুঙ্‌ক্তে ইত্যর্থঃ"—সংক্ষিপ্তসার। অন্য অর্থে হয় না। যথা—কটং করোতি। ( ক )

**২৪৬। অধেঃ প্রসহনে ( পা ১।৩।৩৩ )**

অধিপূর্ব্বাৎ করোতেঃ প্রসহনে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি। "প্রসহনং ক্ষমা অভিভবশ্চ।" ( সিদ্ধান্তকৌমুদী )

অভিভব-অর্থ বুঝাইলে অধি-পূর্ব্বক কৃ-ধাতু আত্মনেপদী হয়। যথা—শক্রমধিকুরুতে, "অভিভবতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার ; "ক্ষমতে ইত্যর্থঃ, অভিভবতীতি বা"—সিদ্ধান্তকৌমুদী। ( খ )

---

(ক) "সূচনাবক্ষেপণ-সেবা-সাহস-প্রতিযত্ন কথোপযোগে কৃঞঃ"—মুগ্ধবোধ, ৮৮৬। "উপকুর্ব্বন্তমত্যর্থং প্রকুর্ব্বাণোঽমুজীবিবৎ। কুলভার্য্যাং প্রকুর্ব্বাণমহং দ্রষ্টুং দশাননম্। যামি ত্বরাবান্ শৈলেন্দ্র মা কস্যচিদুপস্কৃথাঃ॥ যোঽপচক্রে বনাৎ সীতাম্"—ভট্টি। ৮।১৮-২০।

( খ ) "অধেঃ শক্তৌ"—মুগ্ধবোধ, ৮৮৭। "অধিচক্রে ন যং হরিঃ"—ভট্টি ৮।২০। "ন যস্য তেজাংস্যধিকুর্ব্বতে দ্বিষঃ প্রভাকরস্যেব শুচৌ শরীরিণঃ।"—রাবণার্জ্জুনীয় ২।২৫

**২৪৭। বেঃ শব্দকর্ম্মণঃ ( পা ১।৩।৩৪ )**

বেঃ পরাৎ শব্দকর্ম্মকাৎ কৃঞ আত্মনেপদং ভবতি।

শব্দ কর্ম্ম হইলে বি-পূর্ব্বক কৃ-ধাতু আত্মনেপদী হয়। যথা—স্বরান্ বিকুরুতে, "উচ্চারয়তীত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী। এস্থলে স্বর-ই শব্দ, এবং ইহা কর্ম্মকারক হইয়াছে বলিয়া বি-পূর্ব্বক কৃ-ধাতু আত্মনেপদী হইল। শব্দ কর্ম্ম না হইলে হয় না। যথা—চিত্তং বিকরোতি কামঃ। ( ক )

**২৪৮। অকর্ম্মকাচ্চ ( পা ১।৩।৩৫ )**

বিপূর্ব্বকাৎ অকর্ম্মকাৎ করোতেরাত্মনেপদং স্যাৎ।

বি-পূর্ব্বক কৃ-ধাতু অকর্ম্মক হইলে আত্মনেপদী হয়। যথা—"বায়ুর্বিকুরুতে, বিকৃতো ভবতীত্যর্থঃ"—মুগ্ধবোধ, দুর্গাদাস। ছাত্রা বিকুর্ব্বতে, বিকারং লভন্তে ইত্যর্থঃ,—সিদ্ধান্তকৌমুদী। ( খ )

**২৪৯। সংমাননোৎসঞ্জনাচার্য্যকরণ-জ্ঞান-ভৃতি-বিগণন-ব্যয়েষু নিয়ঃ ( পা ১।৩।৩৬ )**

এষু অর্থেষু নয়তে রাত্মনেপদং স্যাৎ।

সংমানন-প্রভৃতি অর্থ বুঝাইলে নী-ধাতু আত্মনেপদী হয়। যথা, সংমানন—"শাস্ত্রে নয়তে, শাস্ত্রস্থং সিদ্ধান্তং শিষ্যেভ্যঃ প্রাপয়তীত্যর্থঃ, তেন চ শিষ্যসংমাননং ফলিতম্"—সিদ্ধান্তকৌমুদী। উৎসঞ্জন=উৎক্ষেপ, উন্নয়ন; দণ্ডমুন্নয়তে, উৎক্ষিপতীত্যর্থঃ। আচার্য্যকরণ—বটুমুপনয়তে, "বিধিনা আত্মসমীপং প্রাপয়তীত্যর্থঃ, উপনয়ন-পূর্ব্বকেণ অধ্যাপনেন হি উপনেতরি আচার্য্যত্বং ক্রিয়তে।"—সিদ্ধান্তকৌমুদী; "আচার্য্যঃ সন্ শিষ্যমাত্মসমীপং প্রাপয়তীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার। যজ্ঞোপবীতদানেন সংস্করোতী-

---

( ক ) ৩৪৪ ও ৩৪৫ শব্দচাচাদেঃ—মুগ্ধবোধ, ৮৮৮। "বিকুর্ব্বাণঃ স্বরানত্র বলং তস্য নিহন্ম্যহম্।"—ভট্টি ৮।২০

( খ ) "বিকুর্ব্বে নগরে তস্য পাপস্যাত্র রঘুদ্বিষঃ।"—ভট্টি ৮।২১

ত্যর্থঃ—দুর্গাদাস। জ্ঞান—তত্ত্বং নয়তে, নিশ্চিনোতীত্যর্থঃ—সিদ্ধান্তকৌমুদী। ভৃতি = বেতন, কর্ম্মকরানুপনয়তে, ভৃতিদানেন স্বসমীপং প্রাপয়তীত্যর্থঃ—সিদ্ধান্তকৌমুদী। "বিগণনং ঋণাদিপরিশোধনং"—দুর্গাদাসঃ; ঋণং বিনয়তে শোধয়তীত্যর্থঃ—সংক্ষিপ্তসার। "ব্যয়ো ধর্ম্মাদৌ বিনিয়োগঃ"—গোয়ীচন্দ্র; শতং বিনয়তে, "ধর্ম্মার্থং বিনিযুঙ্‌ক্তে" ইত্যর্থঃ—সিদ্ধান্তকৌমুদী। (ক)

## ২৫০। কর্ত্তৃস্থে চাশরীরে কর্ম্মণি (পা ১।৩।৩৭)

"কর্ত্তৃস্থে কর্ম্মণি অশরীরে সতি নয়তে রাত্মনেপদং ভবতি।" (কাশিকা)

যদি কর্ম্মের শরীর না থাকে এবং ঐ কর্ম্ম যদি কর্ত্তায় স্থিত হয়, তাহা হইলে নী-ধাতু আত্মনেপদী হয়। যথা, ক্রোধং বিনয়তে, উপশময়তীত্যর্থঃ—দুর্গাদাস। এ স্থলে বিনয়তে ক্রিয়ার যে কর্ত্তা, ক্রোধ তাহাতেই আছে, অতএব কর্ম্ম কর্ত্তৃস্থ হইল এবং ক্রোধের কোনরূপ মূর্ত্তি না থাকায় কর্ম্ম অশরীর হইল, এইজন্যই আত্মনেপদ হইয়াছে। কর্ম্ম যদি কর্ত্তায় না থাকে, তাহা হইলে হয় না। যথা—গুরোঃ ক্রোধং বিনয়তি। কর্ম্মের মূর্ত্তি থাকিলেও হয় না। যথা—গণ্ডং বিনয়তি। গণ্ডং ব্রণং—দুর্গাদাস। (খ)

## ২৫১। বৃত্তি-সর্গ-তায়নেষু ক্রমঃ (পা ১।৩।৩৮)

এষু অর্থেষু ক্রমধাতো রাত্মনেপদং স্যাৎ।

---

(ক) জ্ঞানার্চ্চোৎক্ষেপোপনয়নভৃতিবিগণনব্যয়েষু নীঞ :—মুগ্ধবোধ,৮৮৯। "বিদ্বানুপানেষ্ট চ তান্ স্বকালে।"—ভট্টি ১।১৫

(খ) যস্থামূর্ত্তচাৎ—মুগ্ধবোধ, ৮৯০। "বিনেষ্যে ক্রোধমথবা ক্রমমাণোঽহরিসংসদি।" —ভট্টি ৮।২২। "বিনয়ন্তে স্ম তদ্‌যোধা মধুভির্বিজয়শ্রমম্।"—রঘু। "শ্রুতমপ্যধিগম্য যে রিপূন্ ন বিনয়ন্তে শরীরজন্মনঃ।"—ভারবি। সংক্ষিপ্তসার-মতে অপনয়ন অর্থাৎ প্রশমন ভিন্ন অন্য অর্থে হয় না। যথা—ক্রোধং শমং নয়তি প্রাপয়তীত্যর্থঃ। এখানে প্রাপণ-অর্থ বলিয়া আত্মনেপদ হইল না। গোয়ীচন্দ্র-মতে বি-পূর্ব্বক নী-ধাতু প্রশমনার্থক, অতএব বি-পূর্ব্বক হইলে আত্মনেপদী হয়।

বৃত্তিঃ = অপ্রতিবন্ধঃ ; সর্গঃ = উৎসাহঃ ; তায়নং = বৃদ্ধিঃ, স্ফীততা। অপ্রতিবন্ধ, উৎসাহ ও বৃদ্ধি অর্থ বুঝাইলে ক্রম্-ধাতু আত্মনেপদী হয়। যথা, শাস্ত্রেষু ক্রমতে বুদ্ধিঃ, ন প্রতিহন্যতে ইত্যর্থঃ। অধ্যয়নায় ক্রমতে শিষ্যঃ, উৎসহতে ইত্যর্থঃ। সতাং শ্রীঃ ক্রমতে, বর্দ্ধতে ইত্যর্থঃ।

## ২৫২। উপ-পরাভ্যাম্ ( পা ১।৩।৩৯ )

"উপ-পরা-পূর্ব্বাৎ ক্রমতের্বৃত্ত্যাদিষু অর্থেষু বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

অপ্রতিবন্ধ, উৎসাহ ও বৃদ্ধি অর্থ বুঝাইলে উপ অথবা পরা পূর্ব্বক ক্রম্-ধাতু আত্মনেপদী হয়। যথা—উপক্রমতে, পরাক্রমতে। যদি অন্য উপসর্গ পূর্ব্বে থাকে, তাহা হইলে অপ্রতিবন্ধ-প্রভৃতি অর্থ বুঝাইলেও হয় না। যথা, সংক্রামতি। (ক)

## ২৫৩। আঙ উদ্গমনে ( পা ১।৩।৪০ )

"আঙ্পূর্ব্বাৎ ক্রমতে রুদ্গমনে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )। জ্যোতিরুদ্গমনে ইতি বক্তব্যম্।" ( বার্ত্তিক )

গ্রহ-নক্ষত্রাদি জ্যোতিঃ-পদার্থের উর্দ্ধগমন বুঝাইলে আঙ্-পূর্ব্বক ক্রম্-ধাতু আত্মনেপদী হয় ; যথা,—আক্রমতে সূর্য্যঃ, নভোমণ্ডলমারোহতীত্যর্থঃ। জ্যোতিঃ-পদার্থ ভিন্ন অন্য পদার্থের উর্দ্ধগমন বুঝাইলে হয় না। যথা,—আক্রামতি ধূমো হর্ম্যতলাৎ। ( খ )

---

(ক) বৃত্ত্যুৎসাহতায়নে ক্রমঃ পরোপক্রমঃ—মুগ্ধবোধ,৮৯১। "ন চক্রমস্যাক্রমতাধিকন্ধরম্।"—মাঘ। "বিনেষ্যে ক্রোধমথবা ক্রমমাণোঽহরিসংসদি। ইত্যুক্ত্বা খে পরাক্রংস্ত তূর্ণং সূনুর্নভস্বতঃ"।—ভট্টি ৮।২২। "পরীক্ষিতুমুপাক্রংস্ত রাক্ষসী তস্য বিক্রমম্।"—ভট্টি ৮।২৩

( খ ) আঙো ভোদ্গমে—মুগ্ধবোধ, ৮৯২। "যাবৎ প্রতাপনিধিরাক্রমতে ন ভানুঃ"—রঘু। "দিবমাক্রমমাণেব কেতুতারা ভয়প্রদা।—ভট্টি ৮।২৩। "রবির্বথৈবাক্রমতে তমোপহস্তথায়মাক্রামতি বৈরিমণ্ডলম্।"—রাবণার্জ্জুনীয়, ১।৩১

## ২৫৪। বেঃ পাদবিহরণে ( পা ১।৩।৪১ )

"বিপূর্ব্বাৎ ক্রমতেঃ পাদবিহরণেঽর্থে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

পাদ-বিক্ষেপ অর্থে বি-পূর্ব্বক ক্রম্-ধাতু আত্মনেপদী হয়। যথা—সাধু বিক্রমতে বাজী। অন্য অর্থে হয় না। যথা, বিক্রামতি সন্ধিঃ, দ্বিধা ভবতীত্যর্থঃ; বাজিনা বিক্রামতি রাজা। ( ক )

## ২৫৫। প্রোপাভ্যাং সমর্থাভ্যাম্ ( পা ১।৩।৪২ )

"সমর্থৌ=তুল্যার্থৌ, প্রারম্ভে অনয়োস্তুল্যার্থতা।" ( সিদ্ধান্তকৌমুদী )

প্রোপাভ্যাং পরাৎ ক্রমতে রারম্ভেঽর্থে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।

আরম্ভ-অর্থে প্র-পূর্ব্বক কিংবা উপ-পূর্ব্বক ক্রম্-ধাতু আত্মনেপদী হয়। যথা—প্রক্রমতে ভোক্তুম্, উপক্রমতে ভোক্তুম্, আরভতে ইত্যর্থঃ। আরম্ভ-অর্থ না বুঝাইলে হয় না। যথা,—"প্রক্রামতি, গচ্ছতীত্যর্থঃ; উপক্রামতি আগচ্ছতীত্যর্থঃ।"—সিদ্ধান্তকৌমুদী। ( খ )

## ২৫৬। অনুপসর্গাদ্বা ( পা ১।৩।৪৩ )

উপসর্গহীনাৎ ক্রমতে রাত্মনেপদং বা স্যাৎ। উপসর্গরহিতঃ ক্রম্‌ধাতুরুভয়পদীত্যর্থঃ

উপসর্গ-হীন ক্রম্-ধাতু বিকল্পে আত্মনেপদী অর্থাৎ উভয়পদী হয়। যথা,—ক্রমতে, ক্রামতি। অপ্রতিবন্ধ-প্রভৃতি অর্থ বুঝাইলে নিত্যই আত্মনেপদী হইবে, তদ্ভিন্ন স্থলে উপসর্গ-হীন ক্রম্-ধাতু উভয়পদী হইবে। (গ)

(ক) বেঃ পত্তিঃ—মুগ্ধবোধ, ৮৯৩। "জলে বিক্রমমাণায় হনুমান্ শতযোজনম্"—ভট্টি ৮।২৪।

( খ ) প্রোপাদারম্ভে—মুগ্ধবোধ, ৮৯৪। "বক্তুং মিথঃ প্রাক্রমতৈবমেনং"—কুমার। "প্রচক্রমে পল্লবরাগতাম্রা"—রঘু।

( গ ) বাঽগেঃ—মুগ্ধবোধ, ৮৯৫। "দ্রষ্টুং প্রক্রমমাণোঽসৌ সীতামম্ভোনিধেস্তটম্। উপাক্রংস্তাকুলং ঘোরৈঃ ক্রমমাণৈর্নিশাচরৈঃ"—ভট্টি ৮।২৫। "যথাস্য কীর্ত্তিঃ ক্রমতে পয়োনিধীন্ তথাস্য শ্রীঃ ক্রামতি নোপকণ্ঠতঃ।"—রাবণার্জ্জুনীয় ১।৩২

**২৫৭। অপহ্নবে জ্ঞঃ ( পা ১।৩।৪৪ )**

"জানাতে রপহ্নবে বর্ত্তমানাদ্ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

অপহ্নব অর্থাৎ অপলাপ-অর্থ বুঝাইলে জ্ঞা-ধাতু আত্মনেপদী হয়। যথা,—শতম্ অপজানীতে, উক্তম্ অপজানীতে, অপলপতীত্যর্থঃ ( ক )।

**২৫৮। অকর্ম্মকাচ্চ ( পা ১।৩।৪৫ )**

অকর্ম্মকাদ্ জানাতে রাত্মনেপদং স্যাত্।

জ্ঞা-ধাতু অকর্ম্মক হইলে আত্মনেপদী হয়। যথা,—সর্পিষো জানীতে, সর্পিষা উপায়েন প্রবর্ত্ততে ইত্যর্থঃ। (খ)

**২৫৯। সং-প্রতিভ্যামনাধ্যানে ( পা ১।৩।৪৬ )**

সংপ্রতিভ্যাং পরাত্ জানাতে রাত্মনেপদং স্যাত্, ন তু স্মৃতৌ।

সম্ অথবা প্রতি পূর্ব্বক জ্ঞা-ধাতু আত্মনেপদী হয়। যথা,—সংজানীতে, প্রতিজানীতে, অঙ্গীকরোতীত্যর্থঃ। স্মরণ-অর্থে হয় না। যথা—পুত্রং সংজানাতি, স্মরতীত্যর্থঃ। ( গ )

**২৬০। ভাসনোপসংভাষা-জ্ঞান-যত্ন-বিমত্যুপমন্ত্রণেষু বদঃ ( পা ১।৩।৪৭ )**

ভাসনাদিষু অর্থেষু বদতে রাত্মনেপদং ভবতি।

ভাসন-প্রভৃতি অর্থ বুঝাইলে বদ্-ধাতু আত্মনেপদী হয়। ভাসন= প্রকাশন; যথা—"বদতে মনুঃ স্মৃতৌ, প্রকাশমানোঽর্থং প্রতিপাদয়তী-ত্যর্থঃ"—সংক্ষিপ্তসার ( ৫৫সূত্র ); অর্থাৎ ভগবান্ মনু প্রকাশমান হইয়া স্মৃত্যর্থ প্রতিপাদন করেন; এস্থলে ক্রিয়ার দ্বারা কর্ত্তার প্রকাশমানত্বের প্রতীতি হওয়ায় আত্মনেপদ হইল। উপসংভাষা=সান্ত্বনা; যথা,

(ক) নিহ্নবে জ্ঞঃ—মুগ্ধবোধ, ৮৯৬। (খ) অচাৎ—মুগ্ধবোধ, ৮৯৭। (গ) সংপ্রতে-রস্মৃতৌ—মুগ্ধবোধ, ৮৯৮। "আত্মানমপজানানঃ শশমাত্রোঽনয়দ্ দিনম্। জ্ঞাস্তে রাত্রা-বিতি প্রাজ্ঞঃ প্রত্যজ্ঞাস্ত ক্রিয়াপটুঃ।"—ভট্টি ৮।২৬

"ক্লিষ্টানুপবদতে, উপসান্ত্বয়তীত্যর্থঃ" –সংক্ষিপ্তসার (৫৮ সূত্র); অর্থাৎ ক্লিষ্ট ব্যক্তিকে সান্ত্বনা করিতেছে। জ্ঞান—"বদতে পতঞ্জলির্ব্যাকরণে, জ্ঞানপূর্ব্বকং বদতীত্যর্থঃ"—কলাপ (৭৬।৪২); "বদতে নৈয়ায়িক-স্তর্কে, বদিতুং জানাতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার (৫৯ সূত্র)। যত্ন—"ক্ষেত্রে বদতে, ক্ষেত্র-বিষয়ে যত্নমুৎসাহমাবিষ্করোতীত্যর্থঃ"—কলাপ। "যুদ্ধে বদতে, উৎসাহমানো বদতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার (৫৭ সূত্র)। বিমতি—"বিবিধা নানা মতি র্বিমতিঃ; যথা—গেহে বিবদন্তে, বিমতিপতিতা বিচিত্রং ভাষন্তে ইত্যর্থঃ"—কলাপ (৭৬।৪৪ সূত্র)। "ক্ষেত্রে বিবদন্তে কৃষকাঃ বিপ্রতিপদ্যমানা বিচিত্রং বদন্তীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার (৫৬ সূত্র)। উপমন্ত্রণ = প্রলোভ; যথা—শিষ্যমুপবদতে, প্রলোভয়তীত্যর্থঃ। (ক)

## ২৬১। ব্যক্তবাচাং সমুচ্চারণে (পা ১।৩।৪৮)

"মনুষ্যাদীনাং সম্ভূয়োচ্চারণে বদে রাত্মনেপদং স্যাৎ।" (সিদ্ধান্তকৌমুদী)

সুস্পষ্টভাবে এক সময়ে মনুষ্য প্রভৃতি অনেকের উক্তি বুঝাইলে বদ্-ধাতু আত্মনেপদী হয়। যথা,—সংপ্রবদন্তে বেদং ব্রাহ্মণাঃ, অর্থাৎ ব্রাহ্মণগণ একসঙ্গে সমস্বরে বেদ উচ্চারণ করিতেছেন। মনুষ্য প্রভৃতির সুস্পষ্ট উচ্চারণ না হইলে হয় না। যথা-সংপ্রবদন্তি খগাঃ, অস্ফুটং নদন্তীত্যর্থঃ; "বরতনুং সংপ্রবদন্তি কুক্কুটাঃ"—মাঘ। "যত্র অকারাদয়ো বর্ণাঃ স্বরূপেণ স্পষ্টমুপলভ্যন্তে স ব্যক্তো ধ্বনিঃ"—দুর্গসিংহ। যেখানে অকারাদি বর্ণ সকলের স্বরূপ উচ্চারণ স্পষ্টরূপে উপলব্ধ হয়, তাহাই ব্যক্ত ধ্বনি। সহোক্তি না বুঝাইলে হয় না। যথা,—বদতি ব্রাহ্মণঃ। (খ)

## ২৬২। অনোরকর্ম্মকাৎ (পা ১।৩।৪৯)

"ব্যক্তবাগ্‌বিষয়াদনুপূর্ব্বাদকর্ম্মকাদ্ বদে রাত্মনেপদং স্যাৎ"—(সিদ্ধান্তকৌমুদী)

(ক) "জ্ঞানযত্নপ্রলোভে বদঃ"—মুগ্ধবোধ, ৯০০। (খ) "বিমতিব্যক্তসহোক্তৌ"—মুগ্ধবোধ, ৯০২।

ব্যক্ত বাক্যের উক্তি বুঝাইলে অনু-পূর্ব্বক অকর্ম্মক বদ্-ধাতু আত্মনেপদী হয়। গোয়ীচন্দ্রের মতে কাদিবর্ণাত্মক স্পষ্ট মনুষ্য-বাক্যকে ব্যক্ত বাক্য বলে। যথা,—অনুবদতে কঠঃ কালাপস্য, যথা কালাপেনোক্তং তথা কঠোঽয়ং বদতীত্যর্থঃ"—সংক্ষিপ্তসার (৬১ সূত্র) ; অর্থাৎ কঠ কালাপের অনুবাদ করিতেছেন, অর্থাৎ কালাপ যেমন বলিয়াছেন, কঠও তদ্রূপ বলিতেছেন। (ক)

অকর্ম্মক না হইলে হয় না। যথা,—"পূর্ব্বমেব যদুদিতং তদনুবদতি, পুনর্বদতীত্যর্থঃ"—দুর্গসিংহ। ব্যক্ত বাক্যের উক্তি না বুঝাইলে হয় না। যথা,—অনুবদতি বীণা—সংক্ষিপ্তসার ; "যথা বংশস্য স্বনিতং তথা বীণা বদতীত্যর্থঃ"—গোয়ীচন্দ্র। বীণা বাঁশীর মত বাজিতেছে। এখানে অকর্ম্মক হইলেও বীণার ধ্বনি ব্যক্ত বাক্য নহে বলিয়া আত্মনেপদ হইল না।

## ২৬২। বিভাষা বিপ্রলাপে ( পা ১।৩।৫০ )

"ব্যক্তবাচাং সহোক্তৌ বাচ্যায়াম্ অন্যোন্য-বিরুদ্ধায়াং বর্ত্তমানাৎ বদেঃ কর্ত্তরি আত্মনেপদং ভবতি বা"—গোয়ীচন্দ্রঃ।

ব্যক্ত বাক্যের পরস্পর বিরুদ্ধ সহোক্তি হইলে বদ্-ধাতু বিকল্পে আত্মনেপদী হয়। যথা,—বিপ্রবদন্তে বিপ্রবদন্তি বৈদ্যাঃ ; বিরোধিজ্ঞান-পূর্ব্বকং ব্যক্তং সহ বদন্তীত্যর্থঃ। ( খ )

---

( ক ) "অনোরঢাৎ"—মুগ্ধবোধ, ৯০১। "লঙ্কাং সমাবিশদ্ রাত্রৌ বদমানোঽরিদুর্গমান্। কশ্চিন্নোপাবদিষ্টাসৌ কেনচিদ্ ব্যবদিষ্ট ন। শৃণ্বন্ সংপ্রবদমানাদ্ রাবণস্য গুণান্ জনাৎ॥ × × × ঘোষস্যান্ববদিষ্টেব লঙ্কা পূতক্রতোঃ পুরঃ" ॥—ভট্টি ৮।২৭—২৯। মুগ্ধবোধ ও কলাপের মতে অনু-পূর্ব্বক বদ্-ধাতু কেবল অকর্ম্মক হইলেই আত্মনেপদী হয়, অর্থাৎ ব্যক্ত বাক্যের উক্তি না বুঝাইলেও হয়।

( খ ) "তদ্যোগে বা"—মুগ্ধবোধ, ৯০৩। "ঐদ্ বিপ্রবদমানৈস্তাং সংযুক্তাং ব্রহ্মরাক্ষসৈঃ"।—ভট্টি ৮।৩০

## ২৬৪। অবাদ্গ্রঃ ( পা ১।৩।৫১ )

"অবপূর্ব্বাৎ গিরতে রাত্মনেপদং ভবতি" ( কাশিকা )

অব-পূর্ব্বক তুদাদিগণীয় গৃ-ধাতু আত্মনেপদী হয়। যথা,—অবগিরতে। ( ক )

## ২৬৫। সমঃ প্রতিজ্ঞানে ( পা ১।৩।৫২ )

"সংপূর্ব্বাদ্ গিরতেঃ প্রতিজ্ঞানে বর্ত্তমানাদ্ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

প্রতিজ্ঞা-অর্থে সম্-পূর্ব্বক তুদাদিগণীয় গৃ ধাতু আত্মনেপদী হয়। যথা,—শতং সংগিরতে, প্রতিজানীতে ইত্যর্থঃ। অন্য অর্থে হয় না। যথা,—"সংগিরতি গ্রামান্, দদাতীত্যর্থঃ"---গোয়ীচন্দ্র ; "সংগিরতি, বক্তি অভ্যবহরতি বেত্যর্থঃ"---দুর্গসিংহ। ( খ )

## ২৬৬। উদশ্চরঃ সকর্ম্মকাৎ ( পা ১।৩।৫৩ )

"উৎপূর্ব্বাৎ চরতেঃ সকর্ম্মকাৎ কর্ত্তরি আত্মনেপদং ভবতি"—গোয়ীচন্দ্রঃ।

সকর্ম্মক উৎ-পূর্ব্বক চর-ধাতু আত্মনেপদী হয়। যথা—রাজাজ্ঞামুচ্চরতে, উল্লঙ্ঘয়তীত্যর্থঃ, গুরুবচনমুচ্চরতে। অকর্ম্মক হইলে হয় না। যথা—ধূম উচ্চরতি, উদ্গচ্ছতীত্যর্থঃ। ( গ )

## ২৬৭। সমস্তৃতীয়াযুক্তাৎ ( পা ১।৩।৫৪ )

"সম্-পূর্ব্বাৎ চরতেস্তৃতীয়াযুক্তাদ্ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

---

( ক ) "অবাদ্গিরঃ"—মুগ্ধবোধ, ৯০৪। "তথাবগিরমাণৈশ্চ পিশাচৈর্মাংসশোণিতম্" —ভট্টি ৮।৩০। ভাষ্যকার ও জয়াদিত্যের মতে অব-পূর্ব্বক ক্র্যাদিগণীয় গৃ-ধাতুর প্রয়োগই হয় না।

( খ ) "সমঃ প্রতিজ্ঞায়াম্"—মুগ্ধবোধ, ৯০৫। "রামং নৃপঃ সংগিরমাণ এব"—ভট্টি ৩.৮। "যথাস্বং সংগিরন্তে স্ম গোষ্ঠীষু স্বামিনো গুণান্।" ভট্টি ৮।৩১

( গ ) "উচ্চরঃ সটাৎ"—মুগ্ধবোধ, ৯০৬। "পানশৌণ্ডাঃ পথঃ ক্ষীবা বৃন্দৈরুদচরন্ত চ"—ভট্টি ৮।৩১

তৃতীয়ান্ত পদের যোগে সম্-পূর্ব্বক চর্-ধাতু আত্মনেপদী হয়। যথা--অশ্বেন সঞ্চরতে, রথেন সঞ্চরতে। সম্-পূর্ব্বক না হইলে হয় না। যথা—রথেন চরতি। তৃতীয়ান্ত পদের প্রয়োগ না থাকিলে হয় না। যথা—উভৌ লোকৌ সঞ্চরতি, ইমঞ্চামুঞ্চ দেবলঃ—অর্থাৎ দেব-সেবক ব্যক্তি উভয় লোকেই বিচরণ করিতেছে। এখানে যদিও বিদ্যা এবং তপস্যা দ্বারা বিচরণ বুঝাইতেছে, তথাপি ঐরূপ তৃতীয়ান্ত পদের সাক্ষাৎ প্রয়োগ না থাকায় আত্মনেপদ হইল না। ইহাই কাতন্ত্র-টীকাকার ত্রিলোচন দাসের মত। গোয়ীচন্দ্র-মতে হেত্বর্থে যে তৃতীয়া হয়, তাহার যোগেও আত্মনেপদ হইবে। যথা—বুদ্ধ্যা সঞ্চরতে নৃপঃ। কাতন্ত্র-টীকাকার কবিরাজের মতে সহার্থে যে তৃতীয়া হয়, তাহার যোগে আত্মনেপদ হয় না। যথা—"সঞ্চরত্যবিরতং সহ সৈন্যৈঃ"। ( ক )

২৬৮। दाणश्च सा चेच्चतुर्थ्यर्थे ( पा १।३।५५ )

"सम्-पूर्व्वात् दाणस्तृतीयान्तेन युक्तादात्मनेपदं स्यात् तृतीया चेत् चतुर्थ्यर्थे" ( सिद्धान्तकौमुदी )

পূর্ব্বোক্ত তৃতীয়া যদি চতুর্থী বিভক্তির অর্থে প্রযুক্ত হয়, তাহা হইলে সম্-পূর্ব্বক দাণ্ ধাতু আত্মনেপদী হয়। দাস্যা মালাং সংপ্রযচ্ছতে কামুকঃ, দাস্যৈ মালাং দদাতীত্যর্থঃ। অশিষ্ট ব্যবহার অর্থ বুঝাইলে সম্-পূর্ব্বক দান-ধাতুর সম্প্রদান কারকে তৃতীয়া বিভক্তি হয় এবং ধাতু আত্মনেপদী হয়। এখানে দাসীকে মালা-দান করায় অশিষ্ট ব্যবহার বুঝাইতেছে। সেই জন্য 'দাস্যা' এই পদে তৃতীয়া এবং ধাতু আত্মনেপদী হইল। ( খ )

---

( ক ) "সমস্ত্র্যা"—মুগ্ধবোধ, ৯০৭। "ক্বচিৎ পথা সঞ্চরতে সুরাণাং।"—রঘু। "যানৈঃ সমচরন্তান্যে কুঞ্জরাশ্চ রথাদিভিঃ।"—ভট্টি ৮।৩২

( খ ) "দানঃ সা চেচ্চ্যর্থে"—মুগ্ধবোধ, ৯০৮। "সংপ্রাযচ্ছন্ত বন্দীভিরন্যে পুষ্পফলং শুভম্"।—ভট্টি ৮।৩২

২২৯। উপাদ্ যমঃ স্বকরণে ( পা ১।৩।৫৬ )

"উপ-পূর্ব্বাদ্ যমঃ স্বকরণে বর্ত্তমানাত্ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

"স্বকরণং = স্বীকারঃ"—সিদ্ধান্তকৌমুদী, ( অর্থাৎ যাহা আপনার ছিল না, তাহাকে আপনার করা )। স্বীকরণ-অর্থে উপ-পূর্ব্বক যম্-ধাতু আত্মনেপদী হয়। যথা—কন্যামুপযচ্ছতে, শস্ত্রমুপযচ্ছতে। ( ক )

২৩০। জ্ঞা-শ্রু-স্মৃ-দৃশাং সনঃ ( পা ১।৩।৫৭ )

এষাং সনন্তানামাত্মনেপদং ভবতি।

জ্ঞা, শ্রু, স্মৃ এবং দৃশ্ ধাতু সনন্ত হইলে আত্মনেপদী হয়। ধর্ম্মং জিজ্ঞাসতে, গুরুং শুশ্রূষতে, নষ্টং সুস্মূর্ষতে, নৃপং দিদৃক্ষতে।

২৩১। নানোর্জ্ঞঃ ( পা ১।৩।৫৮ )

"অনু-পূর্ব্বাজ্জানাতেঃ সন্নন্তাত্ আত্মনেপদং ন ভবতি।" ( কাশিকা )

অনু-পূর্ব্বক জ্ঞা-ধাতু সনন্ত হইলে আত্মনেপদী হয় না। যথা—পুত্রমনুজিজ্ঞাসতি।

২৩২। প্রত্যাঙ্ভ্যাং শ্রুবঃ ( পা ১।৩।৫৯ )

"প্রতি-আঙ্-ইত্যেবংপূর্ব্বাত্ শৃণোতেঃ সন্নন্তাত্ আত্মনেপদং ন ভবতি।" (কাশিকা)

প্রতি অথবা আঙ্ পূর্ব্বক শ্রু-ধাতু সনন্ত হইলে আত্মনেপদী হয় না। যথা—প্রতিশুশ্রূষতি, আশুশ্রূষতি। দেবদত্তং প্রতি শুশ্রূষতে,

( ক ) "উপযমো বিবাহে"—মুগ্ধবোধ, ৯০৯। "সীতাং হিত্বা দশমুখরিপুর্নোপযেমে যদন্যাং"—রঘু। "কোপাৎ কাশ্চিৎ প্রিয়ৈঃ প্রত্তমুপায়ংসত নাসবম্"—ভট্টি ৮।৩৩। "উপাযংস্ত মহাস্ত্রাণি"—১৫।২১। উপ-পূর্ব্বক যম্-ধাতু বিবাহ-অর্থেই আত্মনেপদী হয়, ইহাই বৃত্তিকার, জয়াদিত্য, সর্ব্ববর্ম্মা, চন্দ্র ও বোপদেবের মত। ভাষ্যকার ও সংক্ষিপ্তসারের মতে স্বীকার-অর্থ বুঝাইলেই আত্মনেপদ হইবে। "শকটমুপযচ্ছতে"—ইহাই ভাষ্যকারের উদাহরণ। এস্থলে বিবাহ-অর্থ কখনই হইতে পারে না। উদ্ধৃত ভট্টি-প্রয়োগ-দ্বয়েও বিবাহ-অর্থ নহে।

এস্থলে 'প্রতি' উপসর্গ নহে, ইহা কর্ম্ম-প্রবচনীয়, এই জন্য আত্মনেপদ হইল। ( ক )

### ২৩৩। শদেঃ শিতঃ ( পা ১।৩।৬০ )

শিতি পরে শদধাতোরাত্মনেপদং স্যাৎ।

লট্, বিধিলিঙ্, লোট্ ও লঙ্—এই চারি বিভক্তিতে শদ্-ধাতু আত্মনেপদী হয়। যথা—শীয়তে। ( খ )

### ২৩৪। ম্রিয়তে র্লুঙ্ লিঙোশ্চ ( পা ১।৩।৬১ )

"ম্রিয়তের্লুঙ্‌লিঙোঃ শিতশ্চ আত্মনেপদং ভবতি, অন্যত্র ন ভবতি।" ( কাশিকা )

লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্, লুঙ্ এবং আশীর্লিঙ্ বিভক্তিতে মৃ-ধাতু আত্মনেপদী, অন্যত্র পরস্মৈপদী হয়। যথা—ম্রিয়তে, ম্রিয়েত, ম্রিয়তাম্, অম্রিয়ত, অমৃত, মৃষীষ্ট। ( গ )

### ২৩৫। পূর্ব্ববৎ সনঃ ( পা ১।৩।৬২ )

"সনঃ পূর্ব্বো যো ধাতু রাত্মনেপদী তদ্বৎ সন্নন্তাৎ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

পরস্মৈপদী ধাতুর উত্তর সন্ প্রত্যয় করিলে সনন্ত ধাতু পরস্মৈপদী এবং আত্মনেপদী ধাতুর উত্তর সন্ প্রত্যয় করিলে সনন্ত ধাতু আত্মনেপদী হয়। ভূ—বুভূষতি; শী—শিশয়িষতে; নি + বিশ্—নিবিবিক্ষতে। শদ্ ও মৃ ধাতুর সম্বন্ধে আত্মনেপদের বিশেষ বিধান থাকায় সন্ করিলে আত্মনেপদ না হইয়া পরস্মৈপদ হইবে। যথা—শিশৎসতি, মুমূর্ষতি। ( ঘ )

---

( ক ) "স্মৃদৃশহনন্নুজ্ঞানাপ্রতিশ্রোঃ সনঃ"—মুগ্ধবোধ, ৯১৮। "জিজ্ঞাসমানা মুনিহোমধেনুঃ"—রঘু। "শুশ্রূষমাণাং গিরিশোঽনুমেনে"—কুমার। "প্রাদিদৃক্ষত নো নৃত্যং নাঽশুশ্রূষত গায়নান্। রামং সুস্মূর্ষমাণোঽসৌ কাপবিরহদুঃখিতম্" ॥—ভট্টি ৮।৩৪। "অনুজিজ্ঞাসতেবাথ লঙ্কা-দর্শনমিন্দুনা"—ভট্টি ৮।৩৫। "আশুশ্রূষন্ স মৈথিল্যা বার্ত্তাং হর্ম্ম্যেষু রক্ষসাম্" -ভট্টি ৮।৩৬

( খ ) "শদোঽপি মম্"—মুগ্ধবোধ, ৬।৫৪। "শীয়মানান্ধকারেষু সমচারীদশঙ্কিতঃ"—ভট্টি ৮।৩৬

(গ) "মৃঙ ষ্টীট্যো মম্"—মুগ্ধবোধ, ৭৫৭। (ঘ) "সনঃ পমে ধোর্বা ত্বায়াৎ"—মুগ্ধবোধ, ৬৩৬।

২৩৬। **প্রোপাভ্যাং যুজেরযজ্ঞ-পাত্রেষু ( পা ১।৩।৬৪ )। স্বরাদ্যন্তোপসর্গাদিতি বক্তব্যম্ ( বার্ত্তিক )**

"প্র, উপ ইত্যেবংপূর্ব্বাৎ যুজেরযজ্ঞপাত্রপ্রয়োগবিষয়াদ্ আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

সম্, নির্ ও দুর্ ভিন্ন উপসর্গের পরস্থিত যুজ্-ধাতু আত্মনেপদী হয়, কিন্তু যজ্ঞ-পাত্রের যোগ বুঝাইলে হয় না। প্র-পূর্ব্বক এবং উপ-পূর্ব্বক যুজ্ ধাতু আত্মনেপদী, ইহাই সূত্রার্থ। স্বরাদি অথবা স্বরান্ত উপসর্গের পরস্থিত যুজ্-ধাতু আত্মনেপদী, ইহাই বার্ত্তিকের অর্থ। ফলিতার্থ পূর্ব্বেই লিখিত হইয়াছে। উদ্যুঙ্‌ক্তে, নিযুঙ্‌ক্তে, প্রযুঙ্‌ক্তে ইত্যাদি। সংযুনক্তি—এখানে সম্-পূর্ব্বক হওয়ায় আত্মনেপদ হইল না। যজ্ঞপাত্রং প্রযুনক্তি—এখানে যজ্ঞ-পাত্রের যোগ বুঝাইতেছে বলিয়া আত্মনেপদ হইল না। ( ক )

২৩৭। **সমঃ ক্ষ্ণুবঃ ( পা ১।৩।৬৫ )**

"ক্ষ্ণু তেজনে পরস্মৈপদী—ততঃ সংপূর্ব্বাৎ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

সম্-পূর্ব্বক ক্ষ্ণু-ধাতু আত্মনেপদী হয়। যথা—সংক্ষ্ণুতে শস্ত্রং, নির্ম্মলং করোতীত্যর্থঃ—দুর্গসিংহ। ( খ )

২৩৮। **ভুজোঽনবনে ( পা ১।৩।৬৬ )**

"ভুজ পালনাভ্যবহারয়োরিতি রুধাদৌ পঠ্যতে। তস্মাৎ অনবনে অপালনে বর্ত্তমানাৎ আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

পালন ভিন্ন অর্থ বুঝাইলে রুধাদিগণীয় ভুজ্ ধাতু আত্মনেপদী হয়।

---

( ক ) "যুজির উদগ্যাচোঽযজ্ঞপাত্রে" – মুগ্ধবোধ, ৯১২। "ইন্দুং চষকসংক্রান্তমুপাযুঙ্‌ক্ত যথামৃতম্। প্রযুঞ্জানঃ প্রিয়া বাচঃ সমাজাহনুরতো জনঃ" ॥—ভট্টি ৮।৩৯। "ত্বয়া কিয়দ্বেতি তমন্বযুঙ্‌ক্ত"—রঘু।

( খ ) "সংক্ষ্ণোঃ"—মুগ্ধবোধ, ৯১১। "সংক্ষ্ণুবান ইবোৎকণ্ঠাম্ পাভুঙ্‌ক্ত সুরামলম্"—ভট্টি ৮।৪০

যথা—অন্নং ভুঙ্‌ক্তে, সুখমুপভুঙ্‌ক্তে। পালনার্থে পরস্মৈপদী—যথা, ভুনক্তি পৃথিবীং রাজা—পালয়তীত্যর্থঃ। ( ক )

**২৩৮। ণেরণৌ যৎ কর্ম্ম ণৌ চেৎ স কর্ত্তাঽনাধ্যানে ( পা ১।৩।৬৭ )**

**অণিজন্তদশায়াং কর্ম্মণি ণিজন্তদশায়াং কর্ত্তরি সতি, ণিজন্তাৎ ধাতোরাত্মনেপদং স্যাৎ ন তু স্মৃতৌ।**

অণিজন্ত কালের কর্ম্ম যদি ণিজন্তকালে কর্ত্তা হইয়া যায়, তাহা হইলে সেই ণিজন্ত ধাতু আত্মনেপদী হয়, কিন্তু স্মরণার্থে হয় না। যথা—অণিজন্ত কালে—ভক্তা ভবং পশ্যন্তি; ণিজন্ত কালে—ভবঃ ভক্তান্ দর্শয়তে ( আত্মানমিতি শেষঃ )। এস্থলে অণিজন্ত কালে ভবং এই পদটী কর্ম্ম ছিল, কিন্তু ণিজন্ত কালে ইহা কর্ত্তা হওয়ায় ভবঃ এইরূপ হইল ; এই জন্য দর্শয়তে—এখানে আত্মনেপদ হইল। অণিজন্ত কালে—ভক্তাঃ শম্ভুং পশ্যন্তি। ণিজন্ত কালে—ভক্তিঃ ভক্তান্ শম্ভুং দর্শয়তি। এস্থলে অণিজন্ত কালের কর্ম্ম 'শম্ভুং', কিন্তু ইহা ণিজন্ত কালে কর্ত্তা হয় নাই, কর্ম্মই আছে ; সেই জন্য দর্শয়তি এই পদে আত্মনেপদ হইল না। অণিজন্ত কালে—ভক্তা হরিং স্মরন্তি। ণিজন্ত কালে—হরিঃ ভক্তান্ স্মারয়তি ( আত্মানমিতি শেষঃ )। এস্থলে অণিজন্ত কালের কর্ম্ম 'হরিং' ণিজন্ত কালে কর্ত্তা হইয়াছে বটে, কিন্তু স্মারয়তি পদটী স্মরণার্থক হওয়ায় আত্মনেপদ হইল না। ( খ )

---

( ক ) "ভুজোঽশনে"—মুগ্ধবোধ, ৯১০। "বুভুজে পৃথিবীপালঃ পৃথিবীমেব কেবলাম্"—রঘু। "দিবং মরুত্বানিব ভোক্ষ্যতে ভুবম্।"—রঘু।

( খ ) "ণ্রেটের্হঞৌ যে"—মুগ্ধবোধ, ৮৯৯। 'মধ্বপায়য়ত স্বচ্ছং সোৎপলং দয়িতান্তিকে"।—ভট্টি ৮।৪১। "পশ্যন্তি যেঽমুং বিনয়েন ভৃত্যাস্তৈঃ শ্রীযুতৈ দর্শয়তে চ রাজা"। —রাবণার্জ্জুনীয় ১।৫১

## ৩৮০। ভী-স্ম্যোর্হেতুভয়ে (পা ১।৩।৬৮)

"বিভেতিঃ স্ময়তেশ্চ ণ্যন্তাদাত্মনেপদং ভবতি হেতু-ভয়ে।" (কাশিকা)

কর্ত্তা হইতে ধাতুর অর্থ নিষ্পন্ন হইলে ণিজন্ত ভী ও স্মি ধাতু আত্মনেপদী হয়। আত্মনেপদী হইলে ণিজন্ত ভী-ধাতুর স্থানে ভাপ্ ও ভীষ্ এবং স্মি-ধাতুর স্থানে স্মাপ্ আদেশ হয়। যথা—বিস্মাপয়তে ভাপয়তে ভীষয়তে মুণ্ডঃ। এখানে কর্ত্তা হইতে বিস্ময় ও ভয় হইতেছে বলিয়া আত্মনেপদ হইল। অস্ত্রেণ ভায়য়তি, রূপেণ বিস্মায়য়তি—এই দুঃ স্থলে ভয় ও বিস্ময় কর্ত্তা হইতে জন্মিতেছে না, এজন্য আত্মনেপদ হইল না। (ক)

## ৩৮১। গৃধি-বঞ্চ্যোঃ প্রলম্ভনে (পা ১।৩।৬৯)

"প্রতারণেঽর্থে ণ্যন্তাভ্যামাভ্যাম্ আত্মনেপদং স্যাত্।" (সিদ্ধান্তকৌমুদী)

প্রতারণা-অর্থ বুঝাইলে ণিজন্ত গৃধ্ ও বঞ্চ্ ধাতু আত্মনেপদী হয়। যথা,—বটুং বঞ্চয়তে, গর্ধয়তে—প্রতারয়তীত্যর্থঃ। অন্য অর্থে হয় না। যথা,—"শ্বানং গর্ধয়তি, আকাঙ্ক্ষামস্যোৎপাদয়তীত্যর্থঃ"—কলাপ। অহিং বঞ্চয়তি, বর্জ্জয়তীত্যর্থঃ—সিদ্ধান্তকৌমুদী। (খ)

## ৩৮২। লিয়ঃ সংমানন-শালীনীকরণয়োশ্চ (পা ১।৩।৭০)

"লীঙ্ লিয়ো ণ্যন্তয়োরাত্মনেপদং স্যাদকর্ত্তৃগেঽপি ফলে পূজাভিভবয়োঃ প্রলম্ভনে চার্থে" (সিদ্ধান্তকৌমুদী)

পূজা, অভিভব অথবা প্রতারণা অর্থ বুঝাইলে লাপি অর্থাৎ ণিজন্ত লী ও লা ধাতু আত্মনেপদী হয়। যথা—জটাভির্লাপয়তে—পূজামধি-

---

(ক) "স্মিভ্যোর্ঘাং ধ্বর্থে মঞ্চ"; "ভীভীষ্ বা"—মুগ্ধবোধ, ৭৯৪,৭৯৫। "অভীষয়ন্ত যে শক্রং রাক্ষসা রণপণ্ডিতাঃ। অবিস্মাপয়মানস্তান্ কপিরাটীদ্ গৃহাদ্গৃহম্" ॥—ভট্টি ৮।৪২

(খ) "প্রতারে বঞ্চিগর্ধেঃ"—মুগ্ধবোধ, ৯১৩। "সীতাং দিদৃক্ষুঃ প্রচ্ছন্নঃ সোঽগর্ধয়ত রাক্ষসান্। অবঞ্চয়ত মায়াশ্চ স্বমায়াভির্নিরম্বিবাম্" ॥—ভট্টি ৮।৪৩

গচ্ছতীত্যর্থঃ ; শ্যেনো বর্ত্তিকামুল্লাপয়তে, অভিভবতীত্যর্থঃ। বালমুল্লাপয়তে—বঞ্চয়তীত্যর্থঃ। ( ক )

## ৩৮৩। মিথ্যোপপদাৎ কৃঞোঽভ্যাসে ( পা ১।৩।৭১ )

"ণ্যন্তাৎ করোতে র্মিথ্যোপপদাৎ আত্মনেপদং ভবতি অভ্যাসে।" ( কাশিকা )

পৌনঃপুন্য অর্থ বুঝাইলে মিথ্যা-শব্দের পরস্থিত ণিজন্ত কৃ-ধাতু আত্মনেপদী হয়। যথা—পদং মিথ্যা কারয়তে—স্বরাদিদুষ্টং পদং পুনঃ পুনরুচ্চারয়তীত্যর্থঃ—দুর্গসিংহ। মিথ্যা-শব্দ না থাকিলে হয় না। যথা—সাধু পদং কারয়তি—সাধু পদং পুনঃ পুনরুচ্চারয়তীত্যর্থঃ। পৌনঃপুন্য না বুঝাইলে হয় না। যথা—সকৃৎ পদং মিথ্যা কারয়তি—স্বরাদিদুষ্টং পদং সকৃদুচ্চারয়তীত্যর্থঃ। কৃ-ধাতুর প্রয়োগ না হইলে হয় না। যথা—মিথ্যা পদং বাচয়তি। ( খ )

## ৩৮৪। স্বরিতঞিতঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে (পা ১।৩।৭২)

"স্বরিতেতো ঞিতশ্চ ধাতোরাত্মনেপদং স্যাৎ কর্তৃগামিনি ক্রিয়াফলে।" (সিদ্ধান্তকৌমুদী)

যদি কর্ত্তা স্বয়ং ক্রিয়ার ফলভাগী হয়, তাহা হইলে উভয়পদী ধাতুর উত্তর কেবল আত্মনেপদ হয়। যথা,—যজতে বিপ্রঃ ; এস্থলে ব্রাহ্মণ স্বয়ং যজন-ক্রিয়ার ফলভাগী বলিয়া আত্মনেপদ হইল। যজতি যাজকঃ; এস্থলে যাজক ব্রাহ্মণ যজমানের নিমিত্ত যাগ করিতেছে, অতএব আত্মনেপদ হইল না। ( গ )

( ক ) "পূজাভিভবে চ লাপেঃ"—মুগ্ধবোধ, ৯১৪। "অপলাপয়মানস্য শত্রুংস্তস্যাঽভবন্ মতিঃ।"—ভট্টি ৮।৪৪

( খ ) "মিথ্যাকারেরভ্যাসে"—মুগ্ধবোধ, ৯১৫। "মিথ্যা কারয়তে চারৈর্ঘোষণাং রাক্ষসাধিপঃ"।—ভট্টি ৮।৪৪

( গ ) ৩৮৪—৩৮৮—"ক্রিঞ্ ক্রান্তপিব"—মুগ্ধবোধ, ৯১৯। "গূহমানঃ স্বমাহাত্ম্যমটিত্বা মন্ত্রিসংসদঃ"—ভট্টি ৮।৪৫

## ২৮৫। অপাদ্বদঃ ( পা ১।৩।৭৩ )

"অপ-পূর্ব্বাদ্বদতেঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

কর্ত্তা ক্রিয়ার ফলভাগী হইলে অপ-পূর্ব্বক বদ্-ধাতু আত্মনেপদী হয়। যথা, ধনকামো ন্যায়মপবদতে।

## ২৮৬। ণিচশ্চ ( পা ১।৩।৭৪ )

"ণিজন্তাদাত্মনেপদং ভবতি কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে।" ( কাশিকা )

কর্ত্তা ক্রিয়ার ফলভাগী হইলে ণিজন্ত ধাতু আত্মনেপদী হয়। যথা— কটং কারয়তে, ওদনং পাচয়তে। ( ক )

## ২৮৭। সমুদাঙ্ভ্যো যমোঽগ্রন্থে ( পা ১।৩।৭৫ )

"সম্, উদ্, আঙ্ ইত্যেবংপূর্ব্বাৎ যমেঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে আত্মনেপদং ভবতি, গ্রন্থবিষয়স্তু প্রয়োগো ন ভবতি।" ( কাশিকা )

কর্ত্তা ক্রিয়ার ফলভাগী হইলে সম্, উৎ এবং আঙ্ পূর্ব্বক যম্-ধাতু আত্মনেপদী হয়। যথা,—ব্রীহীন্ সংযচ্ছতে, ভারমুদ্যচ্ছতে, বস্ত্রমাযচ্ছতে। গ্রন্থ-বিষয়ে প্রয়োগ হইলে হয় না। যথা,—বেদমুদ্যচ্ছতি—অধিগন্তুমুদ্যমং করোতীত্যর্থঃ—সিদ্ধান্তকৌমুদী। সংযচ্ছতি মন্ত্রান্, উদ্যচ্ছতি চিকিৎসাং বৈদ্যঃ—মন্ত্রান্ চিকিৎসাশাস্ত্রঞ্চ অবগন্তুমুদ্যমং করোতীত্যর্থঃ—গোয়ীচন্দ্র। ( খ )

## ২৮৮। অনুপসর্গাজ্ জ্ঞঃ ( পা ১।৩।৭৬ )

"অনুপসর্গাৎ জানাতেঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে আত্মনেপদং ভবতি।" (কাশিকা)

---

( ক ) "নৃভ্যোঽপবদমানস্য রাবণস্য গৃহং যযৌ।"—ভট্টি ৮।৪৫। "যঃ কারয়তে হিতং তমেনং কো নামাপবদেত লোকনাথম্—রাবণার্জ্জুনীয় ১।৫৬। "দিশো দ্যোতয়মানাভিদিব্যানারীভিরাকুলম্।"—ভট্টি ৮।৪৬

( খ ) "শ্রিয়মাযচ্ছমানাভিরুত্তমাভিরনুত্তমাম্।"—ভট্টি ৮।৪৬। "নিত্যমুদ্যচ্ছমানাভিঃ স্মরসংভোগকর্ম্মসু।"—ভট্টি ৮।৪৭। "উদ্যচ্ছতে কর্ত্তুমবদ্যমত্র সংযচ্ছতে নেন্দ্রিয়বর্গমাত্মনঃ"—রাবণার্জ্জুনীয়। ১।৫৭

কর্ত্তা ক্রিয়ার ফলভাগী হইলে উপসর্গ-রহিত জ্ঞা-ধাতু আত্মনেপদী হয়। যথা—গাং জানীতে, অশ্বং জানীতে ; উপসর্গ পূর্ব্বে থাকিলে হয় না, যথা—স্বর্গলোকং ন প্রজানাতি মূঢ়ঃ—কাশিকা। কর্ত্তা ফলভাগী না হইলে হয় না। যথা—গৃহিণো গাং জানাতি গোরক্ষকঃ—গোয়ীচন্দ্র। (ক)

## ৩৮৯। বিভাষোপপদেন প্রতীয়মানে ( পা ১।৩।৭৭ )

"সমীপে শ্রূয়মাণশব্দান্তরমুপপদং, তেন প্রতীয়মানে কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে বিভাষা আত্মনেপদং ভবতি।" ( কাশিকা )

পদের সমীপে উচ্চারিত অন্যপদকে উপপদ বলে। কর্ত্তা ক্রিয়ার ফলভাগী, ইহা যদি উপপদ দ্বারা অবগত হওয়া যায়, তাহা হইলে বিকল্পে আত্মনেপদ হয়। যথা, স্বং যজ্ঞং যজতি যজতে বা—এস্থলে কর্ত্তা ক্রিয়ার ফলভাগী, ইহা স্বং এই উপপদের দ্বারা বুঝা যাইতেছে, এই জন্য বিকল্পে আত্মনেপদ হইল। এইরূপ স্বং কটং করোতি কুরুতে বা। স্বং পুত্রমপবদতি অপবদতে বা। স্বং যজ্ঞং কারয়তি কারয়তে বা। স্বং ব্রীহিং সংযচ্ছতি সংযচ্ছতে বা। স্বাং গাং জানাতি জানীতে বা।

## ৩৯০। কর্ত্তরি কর্ম্মব্যতীহারে ( পা ১।৩।১৪ )

"ক্রিয়াবিনিময়ে দ্যোত্যে কর্ত্তরি আত্মনেপদং স্যাৎ।"—( সিদ্ধান্তকৌমুদী )

ক্রিয়া-বিনিময় বুঝাইলে কর্ত্তৃবাচ্যে ধাতুর উত্তর আত্মনেপদ হয়। যথা—"ব্যতিলুনীতে, অন্যস্য যোগ্যং লবনং করোতীত্যর্থঃ"—সিদ্ধান্ত-কৌমুদী। "শূদ্রস্য যোগ্যং শস্যাদিলবনং ব্রাহ্মণঃ করোতীত্যর্থঃ"—তত্ত্ববোধিনী। "ব্যতিলুনতে ধান্যং কৃষকাঃ—অন্যস্য নিশ্চিত-সম্বন্ধায়া লবনক্রিয়ায়াঃ সজাতীয়াং লবনক্রিয়াং কৃষকাঃ কুর্ব্বন্তীত্যর্থঃ"—গোয়ীচন্দ্র।

---

( ক ) "জানানাভিরলং লীলাকিলকিঞ্চিতবিভ্রমান্।"—ভট্টি ৮।৪৭। "যঃ স্বয়ং যজতি নান্যচোদিতো যঃ স্বয়ঞ্চ যজতে ধৃতাদরঃ।"—রাবণার্জ্জুনীয় ১।৫৮

দুর্গাদাস-মতে ব্যতীহার শব্দের অর্থ পরস্পর একজাতীয় ক্রিয়াকরণ, সংক্ষিপ্তসার-মতে একরূপ ক্রিয়ার অন্যত্র দর্শন। ব্যতিতবতে অর্কমিন্দুঃ —মুগ্ধবোধ; অর্কো যথা ইন্দাবস্তং গতে উদেতি, ইন্দুরপি তথা অর্কে অস্তং গতে উদেতীতি ব্যতীহারঃ।—দুর্গাদাস।

"ব্যতিহরন্তে ধান্যং চৌরাঃ। ব্যতিসংহরন্তে রাজানঃ। ব্যতিবহন্তে ভারং কৃষকাঃ"—দুর্গাদাস। ব্যতিহার-অর্থে অস্-ধাতুর রূপ;—লট্— ব্যতিস্তে ব্যতিষাতে ব্যতিষতে। ব্যতিসে ব্যতিষাথে ব্যতিধ্বে। ব্যতিহে ব্যতিস্বহে ব্যতিস্মহে। (ক)

## ২৫১। ন গতি-হিংসার্থেভ্যঃ (পা ১।৩।১৫)

"গত্যর্থেভ্যো হিংসার্থেভ্যশ্চ ধাতুভ্যঃ কর্ম্মব্যতীহারে আত্মনেপদং ন ভবতি।" (কাশিকা)। "প্রতিষেধে হসাদীনামুপসংখ্যানম্" (বার্ত্তিক)। হরতেরপ্রতিষেধঃ (বার্ত্তিক)

(ক) ৩৯০—৩৯২="ব্যতীহারে··· স্বার্থে"—মুগ্ধবোধ, ৯১৬। "ধর্ম্মোঽস্তি সত্যং তব রাক্ষসায়ং মন্যো ব্যতিস্তে তু মমাপি ধর্ম্মঃ।"—ভট্টি ২।৩৫; এবং ভট্টি ৮।৩-৬।

"সম্পদ্বিনিময়েনোভৌ দধতুর্ভুবনদ্বয়ম্।"—রঘু। এস্থলে ক্রিয়া-বিনিময়-অর্থে আত্মনেপদ হইল না কেন? মুগ্ধবোধ-মতে অন্যোন্যার্থক শব্দের প্রয়োগ থাকিলে হয় না। দুর্গাদাস বলেন, বিনিময় শব্দটীও অন্যোন্যার্থক বলিয়া আত্মনেপদ হইল না। কাতন্ত্র-টীকাকার কবিরাজ বলেন, এস্থলে বিনিময় শব্দের দ্বারাই ক্রিয়া-বিনিময় উক্ত হইয়াছে, এজন্য আত্মনেপদ হইল না। "প্রিয়ামুখং কিম্পুরুষশ্চুচুম্বে।"—কুমার। দুর্গাদাস-মতে এস্থলে ব্যতীহার-অর্থে আত্মনেপদঃ—"আত্মনেপদসম্প্রাপ্তৌ পরস্মৈ কুত্রচিদ্ভবেৎ। পরিষ্বজতি পাঞ্চালী মধ্যমং পাণ্ডুনন্দনম্॥" "স এবায়ং নাগঃ সহতি কলভেভ্যঃ পরিভবম্" ইতি। "আত্মনেপদমিচ্ছন্তি পরস্মৈপদিনাং ক্বচিৎ"। প্রিয়ামুখং কিম্পুরুষশ্চুচুম্বে। মৃতমপ্যনুগচ্ছতে বিদ্যা। কদাচিৎ কুপ্যতে মাতা। যদা সংক্রমতে রবিঃ।"—সংক্ষিপ্তসার, ১৭৫ সূত্র। এতদপি আপ্তপ্রয়োগদর্শনাৎ ক্বচিৎ যথাকথঞ্চিৎ সমাধানমেতৎ নতু ব্যবস্থাপরম্।"—গোয়ীচন্দ্রঃ।

ক্রিয়া-বিনিময় অর্থ বুঝাইলে গত্যর্থ ধাতু, হিংসার্থ ধাতু, শব্দার্থ ধাতু এবং হস্ ধাতু আত্মনেপদী হয় না। কিন্তু হৃ ও বহ্ ধাতু গত্যর্থ হইলেও আত্মনেপদী হয়। যথা,—ব্যতিসর্পন্তি, ব্যতিঘ্নন্তি, ব্যতিজল্পন্তি, ব্যতিহসন্তি।

**২৫২। ইতরেতরান্যোন্যোপপদাচ্চ (পা ১।৩।১৬)। পরস্পরোপপদাচ্চেতি বক্তব্যম্ ( বার্ত্তিক ) ( খ )**

ইতরেতর অন্যোন্য পরস্পর ইত্যেবমুপপদাদ্ ধাতোঃ কর্ম্মব্যতীহারে আত্মনেপদং ন ভবতি।

(খ) আত্মনেপদ-কারিকাবলীঃ—"ঙিচাদেঙনুবন্ধাচ্চ স্যাৎ কর্ত্তর্য্যাত্মনেপদম্। ক্রিয়াবিনিময়ে সর্ব্বধাতুভ্যো ন হসাদিকাৎ॥ অহৃঙ্ হিংসার্থগত্যর্থাৎ সান্যোন্যাদ পদাদপি। প্রাদীনাং বিপরাভ্যাং জেবিপর্য্যবপরাৎ ক্রিয়ঃ॥ স্বাঙ্গবিকাশআঙ্ দাঞ আঙ্ নুপ্রচ্ছোশ্চনের্বিশঃ। ক্রীড়তেরনুপর্য্যাঙ্ভ্যঃ সমশ্চাকূজনার্থকাৎ। সংবিস্থ্ পাদ্হ্বঃ স্পর্দ্ধায়ামাঙ আশিষি নাথতেঃ। সাদৃশ্যশীলনে হৃঞঃ শিক্ষেজিজ্ঞাসনার্থকাৎ॥ সমো গম্যৃচ্ছিপ্রচ্ছ্যর্ত্তিদৃশ্বিদিস্বরতিশ্রুবঃ। অকর্ম্মকাৎ স্বকীয়াঙ্গকর্ম্মকাচ্চ বুদস্তপঃ॥ এবমাঙো যমহনো জানাতেঃ স্যাদপহ্নবে। সম্প্রতিভ্যামনুৎকণ্ঠাস্মরণেঽকর্ম্মকাদপি॥ উদস্থোঽনূর্দ্ধ্বচেষ্টায়াং স্থঃ স্থেয়াখ্যাপ্রকাশনে। সমবপ্রবিভ্য, আঙঃ প্রতিজ্ঞান, উপাৎ পথি॥ পূজাদৌ মন্ত্রকরণে, লিপ্সায়াং বা, সমঃ ক্ষ্ণুবঃ। নিয়ঃ সম্মাননাদৌ, বেঃ কর্ত্তৃস্থেঽদেহকর্ম্মণি॥ পরোপাভ্যাঞ্চ বৃত্ত্যাদৌ ক্রমঃ, বানুপসর্গতঃ। উদ্গমে জ্যোতিষামাঙঃ, প্রোপাভ্যামাদিকর্ম্মণি॥ পদন্যাসবিশেষে বেঃ, যথা বিক্রমতে হয়ঃ। ভাসনজ্ঞানবিমতিযত্নোপমন্ত্রণে বদঃ॥ সম্ভোক্তৌ বাদিনাং, বিপ্রলাপে বাঽনোরকর্ম্মকাৎ। অবাৎ পরস্মাদ্ গিরতে যথাবগিরতে দধি॥ সমোঽভ্যুপগমে, দানশ্চতুর্থ্যর্থে তৃতীয়য়া। প্রাদিস্বরাদ্ যুজোঽযজ্ঞপাত্রেষ্ব, নবনে ভুজঃ॥ করোতের্গন্ধনাদ্যর্থে শব্দান্যাকর্ম্মণস্তবেঃ। অধেঃ প্রহাসে, ম্রিয়তেরাশীর্লঙ্ঘ্‌তনীশিতাম্॥ উদশ্চরঃ সকর্ম্মকাৎ, সমস্তৃতীয়য়া যুতাৎ। উপাদ্ যমঃ পরিগ্রহে, ক্ষমার্থে আগমেরিনঃ॥ কিরতে জীবিকাহর্ষকুলায়করণেষু চ। প্রলম্ভনে বঞ্চিগর্দ্ধ্যোরেবমাদিরবাদিদিক্। সনন্তাৎ পূর্ব্ববৎ, জ্ঞাশ্রুস্মৃদৃশামাত্মনেপদম্। অনোঃ সকর্ম্মকাৎ জ্ঞো ন, প্রত্যাঙ্ভ্যামুত্তরাৎ শ্রুবঃ॥ যজাদিঞনুবন্ধাভ্যামিনন্তাচ্চোভয়ং বিদুঃ। স্বাম্বর্থপূর্ব্বমপ্রাদেজ্ঞোঽগ্রন্থে সমুদাং যমঃ। প্রাদেরস্থ ত্যূহতিভ্যাং বদতেরপ্যপাৎ পরাৎ॥" ইতি প্রয়োগরত্নমালা।

ইতরেতর, অন্যোন্য অথবা পরস্পর শব্দের প্রয়োগ হইলে ক্রিয়া-বিনিময় অর্থ বুঝাইলেও আত্মনেপদ হয় না। যথা,—ইতরেতরম্ অন্যোন্যং পরস্পরং বা ব্যতিলুনন্তি।

---

## প্রশ্ন—পরস্মৈপদ ও আত্মনেপদ।

১। কোন্ কোন্ ণিজন্ত ধাতু পরস্মৈপদী ও কোন্ কোন্ ণিজন্ত ধাতু আত্মনেপদী হয়?

২। কোন্ কোন্ ধাতু আঙ্-পূর্ব্বক হইলে আত্মনেপদী হয়?

৩। স্থা, ক্রম্, জ্ঞা, বদ্ ও চর্ ধাতু কোন্ কোন্ স্থলে আত্মনেপদী হয়?

৪। কোন্ কোন্ ধাতু সনন্ত হইলে আত্মনেপদী হয়?

৫। ভুজ্-ধাতু কোন্ অর্থে আত্মনেপদী এবং কোন্ অর্থে পরস্মৈপদী হয়? উদাহরণ দাও।

৬। নী ও কৃ ধাতুর অর্থ-বিশেষে আত্মনেপদের প্রয়োগ দেখাইয়া বাক্য রচনা কর।

৭। সংশোধন কর এবং কারণ দেখাও :—

(১) শিশবঃ সর্ব্বম্ অনুকুর্ব্বন্তে। (২) নদী বেগেন প্রবহতে। (৩) অধ্যয়নাৎ বিরমস্ব। (৪) "লোভো জনয়তে তৃষাম্"। (৫) "ভুঙ্‌ক্তে ভোজয়তে চৈব ষড়্‌বিধং প্রীতিলক্ষণম্"। (৬) শায়য়তে কৃষ্ণং যশোদা। (৭) স শত্রূন্ ব্যজৈষীৎ। (৮) তে অস্মান্ পরাজিগ্যুঃ। (৯) তে বস্ত্রং বিক্রীণন্তি। (১০) স ইদমাদদৌ। (১১) কথমত্র অবতিষ্ঠসি, শীঘ্রং প্রতিষ্ঠ। (১২) শিবমুপতিষ্ঠতি শৈবঃ। (১৩) আসনাদুত্তিষ্ঠতে। (১৪) স গুরূপদেশং ন সংশৃণুতে। (১৫) ত্বং যদ্বদসি তন্ন সঙ্গচ্ছতি। (১৬) রামো রাবণমাহ্বয়তি। (১৭) দৈত্যানধিকরোতি কৃষ্ণঃ। (১৮) আক্রামতি সূর্য্যঃ। (১৯) তে শ্রমং বিনয়ন্তি। (২০)

অশ্বেন বিক্রমতে রাজা। (২১) স বক্তুং প্রচক্রাম। (২২) স ইদং কর্ত্তুং প্রতিজানাতি। (২৩) সঃ অশ্বেন সঞ্চচার। (২৪) সুলক্ষণাং কন্যাম্ উপ-যচ্ছতি। (২৫) স ইদং পদং প্রযুনক্তি। (২৬) আত্মানপি বঞ্চয়তি কৃপণঃ। (২৭) শিশুশ্চন্দ্রং দিদৃক্ষতি। (২৮) ত্বং কিং জিজ্ঞাসসি ? (২৯) ভবান্ গুরুং শুশ্রূষেৎ। (৩০) শম্বূকমন্বেষতে বকঃ।

৮। সংস্কৃত কর :—

(১) তুমি আমার অনুকরণ ( অনু + কৃ ) করিতেছ কেন ? (২) তোমরা এই কার্য্য হইতে বিরত ( বি + রম্ ) হও। (৩) তিনি অনেক ব্রাহ্মণ-ভোজন (ভোজি) করাইয়াছেন। (৪) তিনি অনেক ছাত্রের অধ্যা-পনা (অধি + আপি) করিতেছেন। (৫) আমাকে ইহা বুঝাইয়া (বোধি) দাও। (৬) ইহা নষ্ট করিও না (নাশি)। (৭) তিনি পুত্রের জন্ম দিয়াছেন (জনি)। (৮) রাম রাবণের সৈন্য-গণকে পরাজিত করিয়াছিলেন (পরা + জি)। (৯) তুমি মুখ ব্যাদান কর (বি + আ + দা) এবং এই বস্তুটী গ্রহণ কর (আ + দা)। (১০) গোপী কৃষ্ণের নিকট শপথ করিতেছে (শপ্)। (১১) বিবাদের মীমাংসা তোমার উপরি নির্ভর করিতেছে (স্থা)। (১২) সীতা রামের নিকটে মনের অভিপ্রায় প্রকাশ করিতেছেন ( স্থা )। (১৩) সাধু সাধুরই সহিত মিত্রতা করিতেছেন (উপ + স্থা)। (১৪) তোমার কথা সঙ্গত নহে ( সম্ + গম্ )। (১৫) তিনি রণস্থলে শত্রুকে আহ্বান ( আ + হ্বে ) করিতেছেন। (১৬) ক্রোধ দূরীভূত কর (বি + নী)। (১৭) সূর্য্য উঠিয়াছে ( আ + ক্রম্ )। (১৮) ঘোড়াটী বেশ চলিতেছে ( বি + ক্রম্ )। (১৯) তিনি আমাকে প্রহার করিতে আরম্ভ করিলেন ( প্র + ক্রম্ )। (২০) তিনি ইহা করিতে প্রতিজ্ঞা করিয়াছিলেন ( প্রতি + জ্ঞা )।

---

# কর্ম্মবাচ্য ও ভাববাচ্য প্রকরণ।

৩৯৩। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ধাতু আত্মনেপদী হয়, অতএব কেবল আত্মনেপদেরই বিভক্তি হইয়া থাকে।

৩৯৪। কর্ম্মবাচ্যে কর্ম্মপদ অস্মদ্ হইলে ক্রিয়াতে উত্তম পুরুষের বিভক্তি হয়, যুষ্মদ্ হইলে মধ্যম পুরুষের ও তদ্ভিন্ন হইলে প্রথম পুরুষের বিভক্তি হয়, এবং কর্ম্মপদে একবচন থাকিলে ক্রিয়াপদে একবচন, দ্বিবচন থাকিলে ক্রিয়াপদে দ্বিবচন ও বহুবচন থাকিলে ক্রিয়াপদে বহুবচন হয়।

৩৯৫। ভাববাচ্যের ক্রিয়ায় কেবল প্রথম পুরুষের একবচন হয়।

৩৯৬। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে সর্ব্বগণীয় ধাতুর উত্তর য হয়। যথা—গম্—গম্যতে। পঠ্—পঠ্যতে। ত্যজ্—ত্যজ্যতে। ভুজ্—ভুজ্যতে। ভিদ্—ভিদ্যতে। ছিদ্—ছিদ্যতে। শুচ্—শুচ্যতে। স্পৃশ্—স্পৃশ্যতে। লভ্—লভ্যতে। নী—নীয়তে। হন্—হন্যতে। জ্ঞা—জ্ঞায়তে। সৃজ্—সৃজ্যতে। ম্লা—ম্লায়তে। সেব্—সেব্যতে। লুপ্—লুপ্যতে।

য পরে থাকিলে শী-ধাতুর স্থানে শয্ হয়। যথা—শয্যতে।

৩৯৭। য পরে থাকিলে দা, ধা, মা, গৈ, হা, পা (৫৬), সো এবং স্থা ধাতু দীর্ঘ ঈকারান্ত হয়। যথা, দা—দীয়তে। ধা—ধীয়তে। মা—মীয়তে। গৈ—গীয়তে। হা—হীয়তে। পা—পীয়তে। সো—সীয়তে। স্থা—স্থীয়তে।

৩৯৮। ১২৭ হইতে ১৩৫ পর্য্যন্ত ৯টী সূত্রে আশীর্লিঙের পরস্মৈপদে যে ধাতুর যে কার্য্য হয়, য প্রত্যয় পরে থাকিলেও সেই ধাতুর সেই কার্য্য হয়।

---

(৫৬) পানার্থক।

১২৭। সূত্রের উদাহরণ ;—জি—জীয়তে। চি—চীয়তে। শ্রি—শ্রীয়তে। শ্রু—শ্রূয়তে। স্তু—স্তূয়তে। ক্ষি—ক্ষীয়তে। ১২৮ সূত্রের ;—কৃ—ক্রিয়তে। ভৃ—ভ্রিয়তে। হৃ—হ্রিয়তে। মৃ—ম্রিয়তে। ১২৯ সূত্রের ;—স্মৃ—স্মর্য্যতে। স্তৃ—স্তর্য্যতে। ঋ—অর্য্যতে। ১৩০ সূত্রের ;—তৄ—তীর্য্যতে। কৄ—কীর্য্যতে। পৄ—পূর্য্যতে। ১৩১ সূত্রের ;—গ্রহ্—গৃহ্যতে। প্রচ্ছ্—পৃচ্ছ্যতে ব্যধ্—বিধ্যতে। যজ্—ইজ্যতে। ১৩২ সূত্রের ;—বচ্—উচ্যতে। বদ্—উদ্যতে। বপ্—উপ্যতে। বস্—উষ্যতে। বহ্—উহ্যতে। স্বপ্—সুপ্যতে। ১৩৩ সূত্রের ;—হ্বে—হূয়তে। ১৩৪ সূত্রের ;—দন্‌শ্—দশ্যতে। ভ্রন্‌শ্—ভ্রশ্যতে। শন্‌স্—শস্যতে। মন্থ্—মথ্যতে। ভন্‌জ্—ভজ্যতে। বন্ধ্—বধ্যতে। ১৩৫ সূত্রের ;—শাস্—শিষ্যতে।

৩৯৯। য পরে থাকিলে ণিজন্ত ধাতুর অন্তস্থিত ই-কারের লোপ হয়। যথা—কারি—কার্য্যতে। স্থাপি—স্থাপ্যতে। দূষি—দূষ্যতে। দর্শি—দর্শ্যতে।

লিট্, লুট্, লৃট্, লৃঙ্, আশীর্লিঙ্।

সেব্-ধাতু। লিট্—সিষেবে, সিষেবাতে, সিষেবিরে। লুট্—সেবিতা, সেবিতারৌ, সেবিতারঃ। লৃট্—সেবিষ্যতে, সেবিষ্যেতে, সেবিষ্যন্তে। লৃঙ্—অসেবিষ্যত, অসেবিষ্যেতাম্, অসেবিষ্যন্ত। আশীর্লিঙ্—সেবিষীষ্ট, সেবিষীয়াস্তাম্, সেবিষীরন্।

ভুজ্-ধাতু। লিট্—বুভুজে, বুভুজাতে, বুভুজিরে। লুট্—ভোক্তা, ভোক্তারৌ, ভোক্তারঃ। লৃট্—ভোক্ষ্যতে, ভোক্ষ্যেতে, ভোক্ষ্যন্তে। লৃঙ—অভোক্ষ্যত, অভোক্ষ্যেতাম্, অভোক্ষ্যন্ত। আশীর্লিঙ্—ভুক্ষীষ্ট, ভুক্ষীয়াস্তাম্, ভুক্ষীরন্।

৪০০। লুট্, লৃট্, লৃঙ্ ও আশীর্লিঙ্ এই চারি বিভক্তিতে স্বরান্ত, গ্রহ্, দৃশ্ ও হন্ ধাতুর উত্তর বিকল্পে ই হয়।

৪০১। ই পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়। যথা—স্বরান্ত :—শ্রু-ধাতু ; লিট্—শুশ্রুবে। লুট্—শ্রোতা, শ্রাবিতা। লৃট্—শ্রোষ্যতে, শ্রাবিষ্যতে। লৃঙ্—অশ্রোষ্যত, অশ্রাবিষ্যত। আশীর্লিঙ্—শ্রোষীষ্ট, শ্রাবিষীষ্ট। গ্রহ্ ধাতু ;—লিট্ জগৃহে। লুট্—গ্রহীতা, গ্রাহিতা। লৃট্—গ্রহীষ্যতে, গ্রাহিষ্যতে। লৃঙ্—অগ্রহীষ্যত, অগ্রাহিষ্যত। আশীর্লিঙ্—গ্রহীষীষ্ট, গ্রাহিষীষ্ট (ক)।

৪০২। ই পরে থাকিলে উপধা লঘু স্বরের গুণ হয়। যথা—দৃশ্-ধাতুঃ—লিট্—দদৃশে। লুট্—দ্রষ্টা, দর্শিতা। লৃট্—দ্রক্ষ্যতে, দর্শিষ্যতে। লৃঙ্—অদ্রক্ষ্যত, অদর্শিষ্যত। আশীর্লিঙ্—দ্রক্ষীষ্ট, দর্শিষীষ্ট (ক)।

৪০৩। ই পরে থাকিলে হন্-ধাতুর হ স্থানে ঘ হয়। যথা,—লিট্—জঘ্নে। লুট্—হন্তা, ঘানিতা। লৃট্—হনিষ্যতে, ঘানিষ্যতে (খ)। লৃঙ্—অহনিষ্যত, অঘানিষ্যত। আশীর্লিঙ্—ঘানিষীষ্ট, বধিষীষ্ট (গ)।

৪০৪। ই পরে থাকিলে আকারান্ত ধাতুর উত্তর য্ হয়। যথা—দা ধাতু ;—লিট্—দদে। লুট্—দাতা, দায়িতা। লৃট্—দাস্যতে, দায়িষ্যতে। লঙ্—অদাস্যত, অদায়িষ্যত। আশীর্লিঙ্—দাসীষ্ট, দায়িষীষ্ট।

৪০৫। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে লুঙের ত বিভক্তির স্থানে ই হয়। ই পরে থাকিলে অন্ত্য স্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয় এবং উপধা লঘু

(ক) "ঘানিষীষ্ট ত্বয়া মন্যুর্গ্রাহিষীষ্ট সমুন্নতিঃ। রক্ষোভিদর্শিষীষ্ঠাস্ত্বং দ্রক্ষীরন্ ভবতা চ তে॥"—ভট্টি ১৯।২৯

(খ) "ঘানিষ্যতে তেন মহান্ বিপক্ষঃ স্থায়িষ্যতে তেন রণে পুরস্তাৎ।"—ভট্টি ১।২২

(গ) বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত-সংস্করণ-সমেত ৬ খানি সংস্করণে 'বধিষীষ্ট বাধিষীষ্ট' এই দুই পদ আছে। কিন্তু ঘানিষীষ্ট ও বধিষীষ্ট এই দুই পদ হইবে। "আশীলিঙি বধাদেশস্যাপবাদশ্চিণ্বদ্ভাবঃ। আর্দ্ধ ধাতুকে সীযুটীতি বিশেষবিহিতত্বাৎ। ঘানিষীষ্ট, পক্ষে বধিষীষ্ট" —সিদ্ধান্তকৌমুদী। মাধবীয়-ধাতুবৃত্তিতেও এইরূপই আছে। "ঘানিষীষ্ট ত্বয়া মন্যুর্গ্রাহিষীষ্ট সমুন্নতিঃ। রক্ষোভিদর্শিষীষ্ঠাস্ত্বং দ্রক্ষীরন্ ভবতা চ তে।"—ভট্টি ১৯।২৯

স্বরের গুণ হয়। যথা,—বদ্-ধাতু—অবাদি, অবদিষাতাম্, অবদিষত। সিব্-ধাতু—অসেবি, অসেবিষাতাম্, অসেবিষত। ভজ্-ধাতু—অভাজি, অভক্ষাতাম্, অভক্ষত। মন্-ধাতু—অমানি, অমংসাতাম্, অমংসত।

৪০৬। স্বরান্ত, গ্রহ্, দৃশ্, হন্ ও দা ধাতুর লুঙের ত ভিন্ন অন্য বিভক্তিতে লুট্ প্রভৃতির ন্যায় কার্য্য হয়। যথা,—শ্রু-ধাতু—অশ্রাবি; অশ্রোষাতাম্, অশ্রাবিষাতাম্; অশ্রোষত (ক) অশ্রাবিষত। গ্রহ্-ধাতু—অগ্রাহি; অগ্রহীষাতাম্, অগ্রাহিষাতাম্; অগ্রহীষত, অগ্রাহিষত। দৃশ্-ধাতু—অদর্শি; অদৃক্ষাতাম্, অদর্শিষাতাম্; অদৃক্ষত (ক), অদর্শিষত। হন্-ধাতু—অবধি, অঘানি; অবধিষাতাম্, অহসাতাম্, অঘানিষাতাম্; অবধিষত, অহসত, অঘানিষত (খ)। দা-ধাতু—অদায়ি; অদিষাতাম্, অদায়িষাতাম্; অদিষত, অদায়িষত।

## প্রশ্ন—কর্ম্মবাচ্য ও ভাববাচ্য।

১। কর্ম্মবাচ্য ও ভাববাচ্যের সাধারণ নিয়ম কি?

২। কর্ম্মবাচ্য প্রয়োগ করিয়া সংস্কৃত কর:—(১) আমরা স্বদেশে যাইতেছি। (২) তাঁহারা অনেক পুস্তক পড়িয়াছেন। (৩) গরুগুলিকে বাঁধ। (৪) তিনি আমাকে স্মরণ করেন না। (৫) দেবগণের স্তব কর।

---

(ক) "অদৃক্ষতাম্ভাংসি নবোৎপলানি রুতানি চাশ্রোষত ষট্‌পদানাম্। আঘ্রায়ি বান্ গন্ধবহঃ সুগন্ধ স্তেনারবিন্দব্যতিষঙ্গবাংশ্চ"।—ভট্টি ২।১০

(খ) শম্ + ণিচ্—শমি—কর্ম্মবাচ্যে লুঙ্ ত—অশমি, অশামি। আতাম্—অশমিষাতাম্ অশামিষাতাম্, অশময়িষাতাম্। ভূ-ধাতু ভাববাচ্যে—লিট্ এ—বভূবে, বুভুবে। শম্ ভাববাচ্যে লুঙ্ ত—অশমি। কম্-ধাতু—অকামি। বম্—অবামি। আ + চম্—আচামি। বি + শ্রম্—ব্যশ্রমি, ব্যশ্রামি। জাগৃ—অজাগারি; জাগৃ + ণিচ্ + কর্ম্মবাচ্যে লুঙ্ ত—অজাগরি, অজাগারি; ভন্জ্ কর্ম্মবাচ্যে লুঙ্ ত—অভাজি, অভঞ্জি। লভ্ কর্ম্মবাচে লুঙ্ ত—অলাভি, অলম্ভি; প্র + লভ্—প্রালম্ভি।

(৬) আমরা নদী-পারে যাইতেছি। (৭) বালিকা পুষ্প সকল চয়ন করিতেছে। (৮) তাঁহারা আমাকে জিজ্ঞাসা করিয়াছেন। (৯) তাঁহারা আমাদিগকে জয় করিবেন। (১০) আমি তোমাদিগকে বলিতেছি। (১১) তুমি আমাকে দেখাও। (১২) তাহারা শত্রুবধ করিবে। (১৩) আমি তোমাদের দুই জনকে দেখিব। (১৪) তোমরা দুইটী ফল লইয়াছ। (১৫) সে দুইটী গরু চুরি করিয়াছে।

৩। ভাববাচ্য প্রয়োগ করিয়া সংস্কৃত কর:—(১) তোমরা কোথায় বাস কর? (২) আমি শয্যায় শয়ন করি। (৩) অনেক লোক মরিতেছে। (৪) তোমরা এই খানেই অবস্থান করিয়াছিলে। (৫) তোমরা ঘুমাইতেছ কেন? (৬) তাহার মুখ ম্লান হইয়াছে। (৭) তাহারা রোদন করিতেছে। (৮) তাহারা হাসিয়াছিল। (৯) সে বৃক্ষ হইতে পতিত হইয়াছিল। (১০) ধার্ম্মিক লোকেরা সুখী হয়।

৪। বাচ্য-পরিবর্ত্তন কর:—(১) যো গুরূপদেশং শৃণোতি স সদ্বৃত্তো ভবতি। (২) গচ্ছতি কোঽয়ম্। (৩) অসৌ কিং করোতি। (৪) কুত আগচ্ছতি ভবান্। (৫) পাঠমারভস্ব। (৬) গুরবঃ অস্মাকং হিতমিচ্ছন্তি। (৭) গুরুজনান্ প্রণমেৎ। (৮) বিনীতঃ শিষ্টাচারান্ পরিপালয়তি। (৯) স আত্মগৌরবং ন প্রকটয়তি। (১০) স গুরুভক্তিং নাতিক্রামতি। (১১) যূয়ং যত্নং কুরুত। (১২) পরিশ্রমং বিদধীত। (১৩) স পুত্রমুখমপশ্যৎ। (১৪) ত্বমদ্যৈব তং দ্রক্ষ্যসি। (১৫) নাহমিদং করিষ্যামি। (১৬) ক এতৎ দুষ্কৃতং চকার। (১৭) স সর্ব্বা লেখনীমর্হং দদৌ। (১৮) স শত্রূন্ অবধীৎ। (১৯) অহং তান্ অদ্রাক্ষম্। (২০) তে গীতানি অশ্রৌষুঃ।

# কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্য প্রকরণ।

৪০৭। কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে কর্ম্মপদ কর্ত্তৃপদ হইয়া যায়, এবং কর্ম্মপদ থাকে না (ক); এবং লট্, বিধিলিঙ্, লোট্, লঙ্ এই চারি বিভক্তিতে সর্ব্বগণীয় ধাতুর উত্তর য হয়। এই বাচ্যে ধাতু আত্মনেপদী হয়, অতএব কেবল আত্মনেপদেরই বিভক্তি হইয়া থাকে। যথা,—( গজেন ভিদ্যমানঃ ) স্বয়মেব ভিদ্যতে বৃক্ষঃ; (নরেণ পচ্যমানং) স্বয়মেব পচ্যতে ভক্তম্ (খ)।

---

( ক ) "ক্রিয়মাণন্তু যৎ কর্ম্ম স্বয়মেব হি সিধ্যতি।
স্বকরৈঃ স্বৈর্গুণৈঃ কর্ত্তুঃ কর্ম্মকর্ত্তেতি তদ্ বিদুঃ॥"

( খ ) পচ্ ও দুহ্ ধাতু ভিন্ন দ্বিকর্ম্মক ধাতুর কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে প্রয়োগ হয় না। অতএব 'যাচ্যতে রাজা স্বয়মেব ভূমিঃ' এরূপ প্রয়োগ হয় না। পচ্ ও দুহ্ ধাতুর প্রয়োগ হয়। যথা—অপক্ত আম্রঃ ফলং ( কালেন ফলং পচ্যমান আম্রবৃক্ষঃ স্বয়ং ফলম্ অপক্ত ); অদুগ্ধ গৌ দুগ্ধং ( গোপেন দুগ্ধং দুহ্যমানা গৌঃ স্বয়ং দুগ্ধম্ অদুগ্ধ )। কোন কোন ধাতুর অর্থ কর্ত্তৃস্থ, কোন কোন ধাতুর অর্থ কর্ম্মস্থ। পচ্ ধাতুর অর্থ বিক্লিত্তি, উহা তণ্ডুলাদিতেই থাকিতে পারে, পাক-কর্ত্তায় থাকিতে পারে না। অতএব পচ্ ধাতুর অর্থ কর্ম্মস্থ। এইরূপ ভিদ্-ধাতুর অর্থ ভেদ, উহা কাষ্ঠাদিতেই থাকিতে পারে, ভেদকর্ত্তায় থাকিতে পারে না। সুতরাং ভিদ্-ধাতুরও অর্থ কর্ম্মস্থ। যে সকল ধাতুর অর্থ কর্ম্মস্থ, কেবল তাহাদেরই কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে প্রয়োগ হয়। অতএব পচ্যতে ওদনঃ স্বয়মেব, ভিদ্যতে কাষ্ঠং স্বয়মেব—ইত্যাদি প্রয়োগ হইতে পারে। কিন্তু বুধ্-ধাতুর অর্থ জ্ঞান, উহা শিষ্য প্রভৃতিতেই থাকিতে পারে, গ্রন্থাদিতে থাকিতে পারে না। গম্-ধাতুর অর্থ পাদ-চালনাদি, ইহা গমন-কর্ত্তাতেই থাকিতে পারে, গ্রামাদিতে থাকিতে পারে না। অতএব বুধ্, গম্ প্রভৃতি ধাতুর অর্থ কর্ত্তৃস্থ। ধাতুর অর্থ কর্ত্তৃস্থ হইলে কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে উহার প্রয়োগ হয় না। অতএব 'বুধ্যতে গ্রন্থঃ স্বয়মেব' 'গম্যতে গ্রামঃ স্বয়মেব' ইত্যাদি প্রয়োগ হয় না। কর্ম্ম-কর্ত্তৃ বাচ্যে—কুষ্ ধাতু—কুষ্যতি, কুষ্যতে; রন্জ ধাতু—রজ্যতি, রজ্যতে। লুঙ্-ত—তপ্-ধাতু—অতপ্ত; রুধ্—অরুদ্ধ কৃ—কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে লুঙ্ ত—

# লকারার্থ-নির্ণয় (ক)।

## (RULES FOR THE USE OF TENSES AND MOODS.)

৪০৮। বর্ত্তমানকালে ধাতুর উত্তর লট্ বিভক্তি হয়। যথা,—ভবতি, তিষ্ঠতি, গচ্ছতি, পশ্যতি জাগর্ত্তি।

৪০৯। অতীত কালে ধাতুর উত্তর লিট্, লঙ্ ও লুঙ্ হয়। যথা,—গম্—জগাম, অগচ্ছৎ, অগমৎ। ভূ—বভূব, অভবৎ, অভূৎ। দৃশ্—দদর্শ, অপশ্যৎ, অদর্শৎ। স্থা—তস্থৌ, অতিষ্ঠৎ, অস্থাৎ।

---

অকারি, অকৃত। দুহ্—অদোহি, অদুগ্ধ। কতকগুলি ধাতুর কর্ম্ম-কর্তৃবাচ্যে য ও ই হয় না। যথা—সনন্ত ধাতু—চিকীর্ষতে, অচিকীর্ষিষ্ট; শ্রন্থ্—শ্রথ্নীতে, অশ্রান্থিষ্ট; গ্রন্থ্—গ্রথ্নীতে, অগ্রন্থিষ্ট; ব্রূ—ব্রূতে, অবোচত; কৄ—কিরতে, অকীর্ষ্ট অকরীষ্ট, অকরিষ্ট; গৄ—গিরতে, অগীর্ষ্ট, অগরীষ্ট, অগরিষ্ট; দুহ্—দুগ্ধে, অদুগ্ধ; নম্—নংতে অনংস্ত; ভূষার্থক ধাতু—তংস্—তংসতে, অতংসিষ্ট; ণিজন্ত—কারি—কারয়তে, অচীকরত, অকারিষ্ট, অকারয়িষ্ট; স্নু—স্নুতে, অস্নাবিষ্ট, অস্নোষ্ট; শ্রি—শ্রয়তে, অশিশ্রিয়ত, অশ্রায়িষ্ট, অশ্রয়িষ্ট। আত্মনেপদে অকর্ম্মক ধাতু—আ+হন্—আহতে, আবধিষ্ট আঘানিষ্ট আহত।

"স্বয়ং প্রণমতেঽল্পেপি পরবায়াবুপেয়ুষি"—মাঘ।

"স্বয়ং প্রদুগ্ধেঽস্য গুণৈরুপস্নুতা"—ভারবি।

(ক) পাণিনির মতে অনদ্যতন অতীতে ধাতুর উত্তর লঙ্ হয়। "অনদ্যতনে লঙ্"—(পাণিনি ৩।২।১১১)। অতীত রাত্রির পশ্চিম-যাম এবং আগামিনী রাত্রির প্রথম-যামের সহিত যে দিবস, তাহারই নাম অদ্যতন; তাহাতে অবিদ্যমান=অনদ্যতন। অনদ্যতন অতীত অর্থে ধাতুর উত্তর লঙ্ হয়। যথা—হ্যঃ কর্ম্ম অকরোৎ, নাদ্য করোতীত্যর্থঃ। অনদ্যতন অতীত না হইলে লঙের প্রয়োগ হয় না,—যথা, অদ্যাভূৎ। এখানে লুঙের প্রয়োগ হইল।

"পরোক্ষে লিট্"—( পাণিনি ৩।২।১১৫ )। অনদ্যতন অতীত যদি বক্তার অক্ষির অগোচরে নিষ্পন্ন হইয়া থাকে, তাহা হইলে সেইস্থানে লিটের প্রয়োগ হয়। যথা—রামো রাবণং জঘান। রাম রাবণকে বধ করিয়াছিলেন, ইহা বক্তার চক্ষুর অগোচর, এইজন্য লিট্ হইল। এক্ষণে এই নিয়ম হইতে বেশ বুঝা যাইতেছে যে, উত্তম পুরুষে লিটের প্রয়োগ হইতে পারে না। 'অহং জগাম'—আমি গিয়াছিলাম; ইহা ( আমার গমন ) কখনই আমার চক্ষুর অগোচর হইতে পারে না। অতএব—"অহং জগাম" এরূপ প্রয়োগ হয় না। কিন্তু যদি বক্তা সুপ্ত অথবা মত্ত হওয়ায় চিত্ত-বিক্ষেপ উপস্থিত হয়, তাহা হইলে সে স্থলেও পরোক্ষতা-বিবক্ষায় লিট্ প্রয়োগ হইতে পারে। কারণ চিত্ত-বিক্ষেপ-বশতঃ অতীত ঘটনা বক্তার অজ্ঞাতসারেই সম্পাদিত হইয়াছে। অতএব 'সুপ্তোঽহং কিল বিললাপ,' 'মত্তোঽহং কিল বিচচার' ইত্যাদি প্রয়োগ হইতে পারে। অত্যন্তাপহ্নব অর্থাৎ সম্পূর্ণরূপে অস্বীকার করা অর্থ বুঝাইলে উত্তম পুরুষেও লিটের প্রয়োগ হইতে পারে। যথা—কলিঙ্গেষু স্থিতোঽসি? নাহং কলিঙ্গান্ জগাম ( তুমি কি কলিঙ্গদেশে ছিলে? কলিঙ্গদেশে থাকা ত দূরের কথা, আমি কলিঙ্গদেশে গমনও করি নাই )।

"লুঙ্"—( পাণিনি ৩।২।১১০ )। ভূত-সামান্যে অর্থাৎ সাধারণ অতীত কালে লুঙ্ প্রয়োগ হয়। অনদ্যতন অতীতে লঙ্ প্রয়োগ হয়, ইহা বলা হইয়াছে। অতএব অদ্যতন অতীতে লুঙ্ প্রয়োগ হয়, ইহাই বুঝিতে হইবে। যথা—অদ্যাভূদবলোকনং মৃগদৃশঃ।

পাণিনির মতে লঙ্, লিট্ ও লুঙ্ প্রয়োগের এই নিয়ম। কিন্তু শিষ্ট-প্রয়োগে ইহার যথেষ্ট ব্যভিচার দৃষ্ট হয়। যথা—"অভূন্নৃপো বিবুধসখঃ পরন্তপঃ"—ভট্টি ১।১। "স্বঃস্তদত্তে মুনিমাসনে মুনিশ্চরন্তনস্তাবদভিন্যবীবিশৎ"—মাঘ। ইত্যাদি স্থলে অনদ্যতনেও লুঙ্ প্রয়োগ হইয়াছে। "অদ্যাবদদ্দশমুখৈদশকন্ধরোঽসৌ" ( ভট্টি ); ইত্যাদি স্থলে অদ্যতন অতীতেও লঙ্ প্রয়োগ হইয়াছে। "ব্যাতেনে কিরণাবলীমুদয়নঃ সন্তর্কতেজোঽময়ীম্"—ইত্যাদি স্থলে অপরোক্ষেও লিট্ প্রয়োগ হইয়াছে। ভূরি ভূরি শিষ্ট প্রয়োগেও এইরূপ ব্যভিচার দর্শন করিয়া বোপদেব সম্পূর্ণরূপে ঐ নিয়মগুলির উপেক্ষা করিয়াছেন। তাঁহার মতে চিরাতীতে, নিকটাতীতে, পরোক্ষে অথবা অপরোক্ষে লঙ্, লুঙ্ ও লিটের যে কোন একটীর ইচ্ছামত প্রয়োগ করা যায়। কিন্তু উত্তম পুরুষে লিটের প্রয়োগ প্রায় দেখা যায় না; অতএব উত্তম পুরুষে লিটের প্রয়োগ না করাই ভাল। কিন্তু রামায়ণে এইরূপ অনেক প্রয়োগ আছে। যথা—"স্থিতং পন্থানমাবৃত্য মেনে বিঘ্নঞ্চ তং নগম্"; "ততোঽর্দ্ধ-

৪১০। ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর লুট্ ও লৃট্ হয়। যথা,—গন্তা, গমিষ্যতি। ভবিতা, ভবিষ্যতি। দ্রষ্টা, দ্রক্ষ্যতি। স্থাতা, স্থাস্যতি।

### ৪১১। লট্ স্মে (পা ৩।২।১১৮)

স্মযোগে অতীতে লট্ প্রত্যয়ো ভবতি।

স্ম-শব্দের যোগে অতীত কালে লট্ হয়। যথা,—স মদ্গৃহমাগচ্ছতি স্ম, তিনি আমার গৃহে আসিয়াছিলেন। কস্মিংশ্চিদ্বনে ভাসুরকো নাম সিংহঃ প্রতিবসতি স্ম, কোনও বনে ভাসুরক নামক সিংহ বাস করিত। হন্তি স্ম রাবণং রামঃ, রাম রাবণকে বধ করিয়াছিলেন।

### ৪১২। মাঙি লুঙ্ (পা ৩।৩।১৭৫)

মাঙি উপপদে ধাতোর্লুঙ্ প্রত্যয়ো ভবতি। (ক)

মা শব্দের যোগে সর্ব্ব কালে বিকল্পে লুঙ্ হয়। যথা,—মা ভূৎ দুঃখম্, মা ভবতু দুঃখম্, মা ভবিষ্যতি দুঃখম্।

গুণবিস্তারো বভূবাহং ক্ষণেন তু"; "প্রতিপ্লবনমারেভে যুষ্মদ্দর্শন-কাঙ্ক্ষয়া"—সুন্দরকাণ্ড ৫৮।১০,৩০,১৬৬।

"বহু জগদ পুরস্তাৎ তস্য মত্তা কিলাহম্"—এস্থলে চিত্ত-বিক্ষেপ-বশতঃ উত্তম পুরুষে লিট্ প্রয়োগ হইয়াছে।

পাণিনির মতে অনদ্যতন ভবিষ্যৎ অর্থে লুট্ হয়। যথা—শ্বঃ কর্ত্তা, শ্বো ভোক্তা ইত্যাদি। তদ্ভিন্ন ভবিষ্যৎ অর্থে লৃট্ হয়; যথা—অদ্য গমিষ্যতি, বর্ষান্তরে ভবিষ্যতি সুখম্। বোপদেবের মতে এরূপ কোনও নিয়ম নাই। বোপদেবের উদাহরণ—"শেতে স চিত্তশয়নে মম মীন-কূর্ম্ম-কোলোঽভবন্ নৃহরিবামনজামদগ্ন্যাঃ। যোঽভূদ্বভূব ভরতাগ্রজকৃষ্ণবুদ্ধঃ কল্কী সতাঞ্চ ভবিতা প্রহরিষ্যতেঽরীন্॥" অস্যার্থঃ—যঃ মীন-কূর্ম্ম-কোলঃ অভবৎ, নৃহরিবামন-জামদগ্ন্যাঃ অভূৎ, ভরতাগ্রজকৃষ্ণবুদ্ধো বভূব, কল্কী ভবিতা, সতাম্ অরীন্ প্রহরিষ্যতে চ, স মম চিত্তশয়নে শেতে।

(ক) সিদ্ধান্তকৌমুদী-মতে মা ও মাঙ্ দুইটী পৃথক্ শব্দ; মাঙ্ যোগে কেবল লুঙ্ই হয়; 'মা ভবতু, মা ভবিষ্যতি, প্রভৃতি স্থলে তন্মতে মা শব্দের প্রয়োগ হইয়াছে,

## ৪১৩। স্মোত্তরে লঙ্ চ ( পা ৩।৩।১৭৬ )

মাস্ম শব্দেন যোগে লঙ্ লুঙ্ চ ভবতি। (ক)

মাস্ম শব্দের যোগে সর্ব্ব কালে লঙ্ ও লুঙ্ হয়। যথা,—মাস্ম ভবৎ শোকঃ। মাস্ম ভূৎ শোকঃ।

## ৪১৪। যাবৎপুরানিপাতযোর্লট্ ( পা ৩।৩।৪ )

আভ্যাং যোগে ভবিষ্যৎকালে লট্ স্যাৎ। (খ)

যাবৎ ও পুরা শব্দের যোগে ভবিষ্যৎ কালে লট্ হয়। যথা,—স যাবৎ আগচ্ছতি তাবৎ অহং গমিষ্যামি। যে যতক্ষণে আসিবে, আমি ততক্ষণে যাইব।

## ৪১৫। বিভাষা কদা-কর্হ্যোঃ ( পা ৩।৩।৫ )

আভ্যাং যোগে ভবিষ্যতি লট্ বা স্যাৎ। (গ)

কদা ও কর্হি শব্দের যোগে ভবিষ্যৎ কালে বিকল্পে লট্ হয়। যথা,—কদা দদামি ন জানে, কদা দাস্যামি ন জানে, কবে দিব জানি না। কর্হি পশ্যামি শঙ্করং, কর্হি দ্রক্ষ্যামি শঙ্করং, কবে শঙ্করকে দর্শন করিব।

---

এইজন্য লুঙ্ হয় নাই। কিন্তু বোপদেবের মতে মা শব্দ যোগে বিকল্পে লুঙ্ হয়। "মা টী বা"—মুগ্ধবোধ, ৯৫৯ সূত্র। "মা মাং মহাত্মন্ পরিভূঃ"—ভট্টি ১।২২। "অলং প্রযত্নেন তবাত্র মা নিধাঃ, পদং পদব্যাং সগরস্য সন্ততেঃ।"—রঘু। "মা কুরু ধনজনযৌবনগর্ব্বম্।" মোহমুদ্গর।

(ক) "মাস্মেন যীটৌ"—মুগ্ধবোধ, ৯৫৮ সূত্র। "মাস্ম মে ভরতঃ কার্ষীৎ প্রেতকৃত্যং গতায়ুষঃ"—রামায়ণ। "ভর্ত্তুর্বিপ্রকৃতাপি রোষণতয়া মাস্ম প্রতীপং গমঃ।"—শকুন্তলা।

(খ) "যাবৎ পুরাভ্যাম্ ভব্যে"—মুগ্ধবোধ, ৯৩৫। যাবৎ শব্দ অব্যয় না হইলে হয় না। যথা—যাবদ্ দাস্যতি তাবদ্ ভোক্ষ্যতে। 'যাবদ্ভবত্যাহিতসায়কস্য মৎকার্ম্মুকস্যাস্য নিদেশবর্ত্তী।"—কুমার। "আলোকে তে নিপততি পুরা সা বলিব্যাকুলা বা।"—মেঘদূত।

(গ) "কদাকর্হিভ্যাং বা"—মুগ্ধবোধ, ৯৩৬।

## ৪১৬। বিভাষা কথমি লিঙ্ চ (পা ৩।৩।১৪৩)

কথম্ শব্দে ন যোগে সর্ব্বেষু কালেষু লট্ বিধিলিঙ্ চ বা স্যাৎ গর্হায়াম্। (ক)

নিন্দা অর্থ বুঝাইলে কথং শব্দের যোগে সর্ব্ব কালে বিকল্পে লট্ ও বিধিলিঙ্ হয়। যথা,—কথং অজং নিন্দসি, কথং শম্ভুং নিন্দেঃ, কথং দেবীং নিনিন্দিথ।

## ৪১৭। জাতু-যদো লিঙ্ (পা ৩।৩।১৪৭)

আভ্যাং যোগে বিধিলিঙ্ স্যাৎ অশ্রদ্ধামর্ষ। যদা-যদ্যোরুপসংখ্যানম্ (বার্ত্তিক)। (খ)

অশ্রদ্ধা অর্থাৎ বিশ্বাস না করা অথবা অমর্ষ অর্থাৎ সহ্য না করা অর্থ বুঝাইলে জাতু, যদ্, যদা ও যদি শব্দের যোগে ভবিষ্যৎ কালে বিধিলিঙ্ হয়; যথা,—জাতু (যদ্, যদা, যদি) ভবান্ জনার্দ্দনং নিন্দেৎ, তদহং ন মর্ষয়ে নো শ্রদ্দধে। "ন মর্ষয়ে শ্রদ্দধে নো জাতু নিন্দেজ্জনার্দ্দনম্।"

## ৪১৮। আশিষি লিঙ্-লোটৌ (পা ৩।৩।১৭৩)

আশিষি গম্যমানায়াং লিঙ্ লোট্ চ ভবতি। (গ)

আশীর্ব্বাদ অর্থে ধাতুর উত্তর আশীলিঙ্ ও লোট্ হয়। যথা,—তব সুখং ভূয়াৎ। তব সুখং ভবতু। সজ্জনশ্চিরং জীব্যাৎ। সজ্জনশ্চিরং জীবতু।

## ৪১৯। তুহ্যোস্তাতঙ্ঙাশিষ্যন্যতরস্যাং (পা ৭।১।৩৫)

আশিষি তুহ্যোস্তাতঙ্ বা স্যাৎ। (ঘ)

---

(ক) "কথমা থী চ বা"—মুগ্ধবোধ, ৯৪১। "প্রকুর্য্যাম বয়ং দেশে গর্হ্যাং তত্র কথং রতিম্। যত্র বিংশতিহস্তস্য ন সোদর্য্যস্য সম্ভবঃ"॥—ভট্টি, ১৯।৬। (খ) "জাতু যদ্ যদা যদিভিঃ থী"—মুগ্ধবোধ, ৯৪৫।

(গ) "চ্য শিষি"—মুগ্ধবোধ, ৯৬০। সমর্থনাশিষোর্গী—মুগ্ধবোধ, ৯৫৫। "তৎ কিমন্যদাশাস্মহে, কেবলং বীরপ্রসবা ভূয়াঃ"—উত্তরচরিত। "বিধেয়াস্থর্দেবাঃ পরমরমণীয়াং পরিণতিম্।"—মালবিকাগ্নিমিত্র। "তং নো দেবা বিধেয়াসুর্যেন রাবণবদ্ বয়ম্। সপত্নাংশ্চাধিজীয়াস্ম সংগ্রামে চ মৃষীমহি"।"—ভট্টি ১৯।২

(ঘ) "তুহোস্তাতঙ্ বাশিষি"—মুগ্ধবোধ ৯৫৬ সূত্র।

আশীর্ব্বাদ অর্থে লোটের তু ও হি স্থানে বিকল্পে তাৎ হয়। যথা—তব কুশলং ভবতাৎ। তব কুশলং ভবতু। ঈশ মাং পাতাৎ। ঈশ মাং পাহি।

## ৪২০। বিধি-নিমন্ত্রণামন্ত্রণাধীষ্ট-সংপ্রশ্ন-প্রার্থনেষু লিঙ্ ( পা ৩।৩।১৬১ )

**বিধ্যাদ্যর্থেষু ধাতোর্লিঙ্ প্রত্যয়ো ভবতি।**

বিধি প্রভৃতি অর্থে ধাতুর উত্তর বিধিলিঙ্ হয়। বিধি দ্বিবিধ, প্রবর্ত্তনা ও নিবর্ত্তনা। সৎকর্ম্মে প্রবৃত্তি দানের নাম প্রবর্ত্তনা, অসৎকর্ম্ম হইতে নিবর্ত্তনের নাম নিবর্ত্তনা। যথা, প্রবর্ত্তনা—সত্যং বদেৎ; প্রিয়ং ব্রূয়াৎ; গুরূনভ্যর্চ্চয়েৎ; দীনে দয়াং কুর্য্যাৎ; ক্ষুধিতায় অন্নং দদ্যাৎ। নিবর্ত্তনা - নানৃতং বদেৎ; ন গুরূন্ নিন্দেৎ; পরস্বং নাপহরেৎ; ক্রোধং যত্নেন বর্জ্জয়েৎ; অহঙ্কারং পরিহরেৎ; আলস্যং পরিত্যজেৎ।

## ৪২১। লোট্ চ ( পা ৩।৩।১৬২ )

**লোট্ প্রত্যয়ো ভবতি ধাতোর্বিধ্যাদিষু অর্থেষু। (ক)**

অনুজ্ঞা, নিয়োগ, নিমন্ত্রণ, অনুরোধ, প্রার্থনা, জিজ্ঞাসা, এই সকল অর্থে বিধিলিঙ্ ও লোট্ হয়। যথা,—অনুজ্ঞা—গচ্ছতু ভবান্। নিয়োগ—করোতু ভবান্। নিমন্ত্রণ—ইহ ভুঞ্জীত ভবান্। অনুরোধ—ইহ শয়ীত ভবান্। প্রার্থনা—মৎপুত্রমধ্যাপয়েদ্ভবান্। জিজ্ঞাসা—কিং ভো ব্যাকরণমধীয়ীয় উত সাহিত্যম্।

## ৪২২। হেতু-হেতুমতো লিঙ্ ( পা ৩।৩।১৫৬ )

**ফল-ক্রিয়ায়াং হেতুক্রিয়ায়াঞ্চ বর্ত্তমানাৎ ধাতোঃ ভবিষ্যতি বিধিলিঙ্ বা স্যাৎ। (খ)**

(ক) "বিধিনিমন্ত্রণামন্ত্রণাধ্যেষণসংপ্রশ্নপ্রার্থনাপ্রৈষ্য প্রাপ্তকালাদৌ"। মুগ্ধবোধ,—৯৫৪।

(খ) "ভব্যে বা ফলহেত্বোঃ"—মুগ্ধবোধ, ৯৫১, সূত্র।

ক্রিয়াদ্বয়ের কার্য্য-কারণ-ভাব বোধ হইলে, উভয় ক্রিয়ার ভবিষ্যৎ কালে বিকল্পে বিধিলিঙ্ হয়। যথা,—যদি বাল্যে অধীয়ীত যাবজ্জীবনং সুখং লভেত। এস্থলে বাল্যকালের অধ্যয়ন যাবজ্জীবন সুখলাভের কারণ হইতেছে, এজন্য উভয় ক্রিয়াতেই বিধিলিঙ্ হইল। পক্ষে, —যদি বাল্যে অধ্যেষ্যতে যাবজ্জীবনং সুখং লপ্স্যতে। এইরূপ, যদি প্রিয়ং বদেৎ সর্ব্বস্য প্রিয়ো ভবেৎ। পক্ষে, যদি প্রিয়ং বদিষ্যতি সর্ব্বস্য প্রিয়ো ভবিষ্যতি।

## ৪২৩। শক্তি লিঙ্ চ (পা ৩।৩।১৭২)

শক্তৌ লিঙ্ স্যাৎ। (ক)

শক্তি অর্থাৎ সামর্থ্য বুঝাইলে বিধিলিঙ্ হয়। যথা—ত্বং ভারং বহেঃ।

## ৪২৪। সমর্থনাশিষোর্লোট্ (মুগ্ধবোধ, ৫৫৫)

সমর্থনায়াং আশিষি চ লোট্ স্যাৎ। অশক্য অধ্যবসায়: সমর্থনা।

সমর্থনা অর্থে ধাতুর উত্তর লোট্ হয়। যথা—সিন্ধুমপি শোষয়াণি, সমুদ্রকেও শুষ্ক করিতে পারি।

## ৪২৫। ইচ্ছার্থেষু লিঙ্-লোটৌ (পা ৩।৩।১৫৭)

ইচ্ছার্থেষু যোগে সর্ব্বেষু কালেষু কামোক্তৌ বিধিলিঙ্ লোট্ চ স্যাৎ। কামোক্তম্ = ইচ্ছা-প্রকাশঃ। (খ)

ইচ্ছা প্রকাশ অর্থ বুঝাইলে ইচ্ছার্থ ধাতুর যোগে বিধিলিঙ্ ও লোট্ হয়। যথা—ইচ্ছামি ভবান্ ভুঞ্জীত ভুঙ্ক্তাং বা। ইচ্ছামি স আগচ্ছেৎ আগচ্ছতু বা। ইচ্ছা-প্রকাশ না বুঝাইলে হয় না; যথা—ইচ্ছন্ করোতি।

---

(ক) "কুর্য্যাং হরস্যাপি পিনাকপাণের্ধৈর্য্যচ্যুতিং কে মম ধন্বিনোঽন্যে"—কুমার। আমি পিনাকধারী শিবেরও ধৈর্য্যচ্যুতি করিতে পারি। "উদ্বহেয়ং ভুজাভ্যাং বৈ মেদিনী-মম্বরে স্থিতঃ।"—রামায়ণ; আমি আকাশে অবস্থিত হইয়া দুই হস্তে পৃথিবী উত্তোলন করিতে পারি। "অহং হি বচনাদ্ রাজ্ঞঃ পতেয়মপি পাবকে। ভক্ষয়েয়ং বিষং তীক্ষ্ণং মজ্জেয়মপি চার্ণবে"।—রামায়ণ। (খ) "লী চেচ্ছার্থৈঃ"—মুগ্ধবোধ, ৯৫৩।

**৪২৬। লিঙ্ নিমিত্তে লৃঙ্ ক্রিয়াতিপত্তৌ (পা ৩।৩।১৩৯)। ভূতে চ ( পা ৩।৩।১৪০ )।**

হেতু-হেতুমদ্ভাবাদি লিঙ্ নিমিত্তম্। তত্র ভবিষ্যতি ভূতে চার্থে লৃঙ্ স্যাৎ ক্রিয়ায়া অনিষ্পত্তৌ গম্যমানায়াম্। পূর্ব্বসূত্রং সম্পূর্ণ মনুবর্ত্ততে। ( ক )

ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইলে অতীত ও ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর লৃঙ্ হয়। যথা—স চেৎ আগমিষ্যৎ তদাহমগমিষ্যম্। সে যদি আসিত, আমি যাইতাম, অর্থাৎ সে আইসে নাই, এজন্য আমি যাই নাই। জ্ঞানং চেৎ অভবিষ্যৎ তদা সুখমভবিষ্যৎ। যদি জ্ঞান হইত, তবে সুখ হইত, অর্থাৎ জ্ঞান হয় নাই, এজন্য সুখ হয় নাই।

যদি সুবৃষ্টি হয়, তাহা হইলে সুভিক্ষ হইবে। অর্থাৎ যদি সুবৃষ্টি না হয়, তাহা হইলে সুভিক্ষ হইবে না ( দুর্ভিক্ষ হইবে )। (খ)

**৪২৭। মুহুর্ম্মুহ্বার্থে হি-ত-স্ব-ধ্বম্ ( মুগ্ধবোধ, ৫৭৩)**

পৌনঃপুন্যেঽতিশয়ে চার্থে সর্ব্বকালে ক্যা হি-ত-স্ব-ধ্বম্ স্যুঃ।

(ক) "পরস্পরেণ স্পৃহণীয়শোভং নচেদিদং দ্বন্দ্বমযোজয়িষ্যৎ। অস্মিন্ দ্বয়ে রূপবিধানযত্নঃ পত্যুঃ প্রজানাং বিতথোঽভবিষ্যৎ॥"—রঘু ৭।৬৬। "কিংবাভবিষ্যদরুণস্তমসাং বিভেত্তা তঞ্চেৎ সহস্রকিরণো ধুরি নাকরিষ্যৎ" ॥—শকুন্তলা। "গামধাস্যৎ কথং নাগো মৃণালমৃদুভিঃ ফণৈঃ। আরসাতলমূলাত্ত্বমবালম্বিষ্যথাঃ ন চেৎ" ।—কুমার ৬।৬৮

ক্রিয়ার অনিষ্পত্তি-অর্থে বিধিলিঙেরও প্রয়োগ দেখা যায়। যথা—"যদি বৎস ন জায়েথাঃ মম শোকায় রাঘব। অদ্য নৈতাদৃশং দুঃখং পশ্যেয়মহমপ্রজাঃ" ।—রামায়ণ। "যোঽন্য-স্ত্বেবংবিধং ব্রূয়াদ্ বাক্যমেতন্ নিশাচর। অস্মিন্ মুহূর্ত্তে ন ভবেৎ ত্বাস্তু ধিক্ কুলপাংসন।" রামায়ণ। "কিংবা তবাত্যন্তবিয়োগমোঘে কুর্য্যামুপেক্ষাং হতজীবিতেঽস্মিন্। স্যাদ্র-ক্ষণীয়ং যদি মে ন তেজ স্ত্বদীয়মন্তর্গতমন্তরায়ঃ" ॥—রঘু ১৪।৬৫

(খ) "ধ্বর্থাসম্ভবে ধৌ"—মুগ্ধবোধ, ৯৬৩।

পৌনঃপুন্য ও অতিশয় অর্থ বুঝাইলে সর্ব্ব ধাতুর উত্তর, সর্ব্ব কালে, সর্ব্ব পুরুষে ও সর্ব্ব বিভক্তিতে লোটের হি, ত, স্ব, ধ্বম্ এই কয় বিভক্তি হয়। যথা,—পুনঃ পুনঃ অতিশয়েন বা হরতি জহার হরিষ্যতি, এই অর্থে হর, হরত, হরস্ব, হরধ্বম্ এইরূপ পদ হইতে পারে। (ক)

**৪২৮। অভিজ্ঞাবচনে লৃট্ (পা ৩।২।১১২)**

**স্মরণার্থযোগে অতীতে কালে লৃট্ স্যাৎ, ন তু যচ্ছব্দ-প্রয়োগে।**

স্মরণার্থ ধাতুর যোগে অতীতকালে লৃট্ হয়। যথা, স্মরসি কৃষ্ণ গোকুলে বৎস্যামঃ; হে কৃষ্ণ আমরা গোকুলে বাস করিয়াছিলাম, ইহা কি তোমার স্মরণ হয়? যদ্ শব্দের প্রয়োগ থাকিলে হয় না। যথা— অভিজানাসি কৃষ্ণ যদ্বনে অভুঞ্জ্মহি। স্মরতি, বুধ্যতে, অভিজানাতি চেতয়তে ইত্যাদি স্মরণার্থ ধাতু। (খ)

---

## প্রশ্ন—কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্য ও লকারার্থ-নির্ণয়।

১। কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্য কাহাকে বলে? ইহার বিশেষ নিয়ম কি? কোন্ কোন্ স্থলে কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যের প্রয়োগ হয় না? কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যের দুইটী উদাহরণ দাও।

২। মা ও মাস্ম শব্দের যোগে কোন্ কালে কি বিভক্তি হয়, উদাহরণ দ্বারা তাহা বুঝাইয়া দাও।

(ক) "পুরীমবস্কন্দ লুনীহি নন্দনম্ মুষাণ রত্নানি হরামরাঙ্গনাঃ। বিগৃহ্য চক্রে নমুচি-দ্বিষাবলী য ইত্থমস্বাস্থ্যমহর্দিবং দিবঃ" ॥—মাঘ

(খ) "স্মরত্যদো দাশরথির্ভবান্ ভবন্ অমুং বনান্তাৎ বনিতাপহারিণম্। পয়োধিমাবদ্ধ-চলজ্জলাবিলং বিলঙ্ঘ্য লঙ্কাং নিকষা হনিষ্যতি" ॥—মাঘ। "নাভিজ্ঞা তে মহারাজ জেষ্যাবঃ শক্রপালিতম্। দৃপ্তদেবগণাকীর্ণমাবাং সহ সুরালয়ম্" ॥—ভট্টি ১৬।৩৬। "অভাষত শুকো বাক্যং নদীং বীক্ষ্যেতি •সারণম্। অভিজানাসি ভদ্র ত্বং স্নাস্যামোঽত্র সরিজ্জলে" ॥ —রাবণার্জ্জুনীয় ১১।৫

৩। যাবৎ ও পুরা শব্দের যোগে কোন্ কালে কি বিভক্তি হয়, উদাহরণ দিয়া তাহা বুঝাও।

৪। কোন্ কোন্ স্থলে বিধিলিঙ্ ও লোট্ হয়? উদাহরণ দিয়া বুঝাইয়া দাও।

৫। লৃঙ্ প্রয়োগ করিয়া দুইটী বাক্য রচনা কর।

৬। সংস্কৃত কর:—(১) এই বনে অনেকগুলি ব্যাঘ্র বাস করিত (স্ম)। (২) তোমার পুত্র দীর্ঘজীবী হউক। (৩) তাহাদের মঙ্গল হউক। (৪) তোমার গৃহে লক্ষ্মী বাস করুন। (৫) সদা সত্য কথা বলিবে। (৬) কখনও মিথ্যা কথা বলিবে না। (৭) পরধন অপহরণ করিবে না। (৮) আমি সূর্য্যকেও রোধ করিতে পারি। (৯) যদি তাহাকে একবার দেখিতে পাইতাম, তাহা হইলে বড়ই আনন্দ হইত। (১০) সে যদি ক্রুদ্ধ না হইত, তাহা হইলে আবার আসিত। (১১) যদি আমি মনের মত লোক পাই-তাম, তাহা হইলে মিত্রতা করিতাম। (১২) আপনি আমার গৃহে শয়ন করিবেন।

৭। সংশোধন কর:—(১) দেবা মাং পাতাৎ। (২) মাস্ম ভবতু দুঃখম্।

৮। নিম্ন-লিখিত তিঙন্ত-পদস্থ বিভক্তিগুলির কারণ নির্দ্দেশ কর:—(১) শত্রুণা নহি সন্দধ্যাৎ। (২) কদা পশ্যামি গোবিন্দম্। (৩) পুরা-দৃশ্যতে কল্কী। (৪) "ভবান্ কথং নাম করোতি পাপং, তথাবিধং সর্ব্বজনাব-গীতম্। কথঞ্চ রক্ষেঃ স্বজনাপবাদং, মোহং বিধত্তে বিষয়প্রসঙ্গঃ"॥—রাবণা-র্জ্জুনীয় ১২।৬০। (৫) "ন মর্ষয়ে শ্রদ্দধে নো জাতু নিন্দেৎ জনার্দ্দনম্।" (৬) জন ঈশং নমেৎ চেৎ শং যায়াৎ। (৭) কিং ভো বেদমধীয়ীয় উত তর্কম্। (৮) ভো ভোজনং লভেয়। (৯) সিন্ধুমপি শোষয়াণি। (১০) জীব্যাচ্চিরং সজ্জনঃ।

---

# কৃৎ-প্রকরণ।

## সাধারণ নিয়ম।

১। ধাতুর উত্তর তব্য, নিষ্ঠা প্রভৃতি কতকগুলি প্রত্যয় হয়, ইহাদিগকে কৃৎ প্রত্যয় বলে।

২। কৃৎ প্রত্যয় হইলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়। ক্ অথবা ঙ্ ইৎ হইলে হয় না।

৩। কৃৎ প্রত্যয়ের ণ্ অথবা ঞ্ ইৎ হইলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়। আর আকারান্ত ধাতুর উত্তর য্ হয়।

৪। কৃৎ প্রত্যয় (১) পরে থাকিলে ণিচের লোপ হয়।

৫। কৃৎ প্রত্যয়ের ঘ্ ইৎ হইলে ধাতুর অন্তস্থিত চ্ স্থানে ক্ এবং জ্ স্থানে গ্ হয়।

৬। কৃৎ প্রত্যয়ের খ্ ইৎ হইলে পূর্ব্বপদ দ্বিতীয়ার একবচনান্ত হয়।

৭। কৃৎ প্রত্যয়ের প্ ইৎ হইলে হ্রস্ব-স্বরান্ত ধাতুর উত্তর ৎ হয়।

৮। কৃৎ প্রত্যয়ের য পরে থাকিলে ধাতুর অন্তস্থিত ও-কার স্থানে অব্ এবং ঔ-কার স্থানে আব্ হয়।

## কৃত্য-প্রত্যয় (ক)

### তব্য।

৯। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ধাতুর উত্তর তব্য প্রত্যয় হয় (খ)।

১০। লুট্ বিভক্তিতে ইট্ প্রভৃতি যে সমস্ত কার্য্য হয়, তব্য প্রত্যয়

(১) আলু, ইষ্ণু, আয্য, অন্ত, ইত্নু ও শিৎ প্রত্যয় পরে থাকিলে এবং ইট্ ব্যবধান রহিলে হয় না। যে প্রত্যয়ের শ্ ইৎ হয়, তাহাকে শিৎ বলে।

(ক) তব্য, অনীয়, ণ্যৎ, যৎ, ক্যপ্ ও কেলিম—ইহাদিগকে কৃত্য প্রত্যয় বলে।

(খ) বস্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যেও তব্য হয়, এবং তখন বস্-ধাতুর অকার স্থানে আকার হইয়া থাকে। যথা,- বস্ + তব্য = বাস্তব্য। "আসীৎ কল্যাণকটকবাস্তব্যো ভৈরবো নাম ব্যাধঃ।"—হিতোপদেশ।

পরে থাকিলে সে সমস্ত কার্য্যই হইয়া থাকে। যথা,—দা দাতব্য, স্থা স্থাতব্য, জি জেতব্য, শী শয়িতব্য, শ্রু শ্রোতব্য, স্তু স্তোতব্য, ভূ ভবিতব্য, কৃ কর্ত্তব্য, স্মৃ স্মর্ত্তব্য, বচ্ বক্তব্য, যাচ্ যাচিতব্য, প্রচ্ছ্ প্রষ্টব্য, বাঞ্ছ্ বাঞ্ছিতব্য, ত্যজ্ ত্যক্তব্য, যজ্ যষ্টব্য, সৃজ্ স্রষ্টব্য, ভুজ্ ভোক্তব্য, যত্ যতিতব্য, নৃত্ নর্ত্তিতব্য, ছিদ্ ছেত্তব্য, বিদ্ বেদিতব্য, বুধ্ বোদ্ধব্য, মন্ মন্তব্য, হন্ হন্তব্য, আপ্ আপ্তব্য, লভ্ লব্ধব্য, ক্ষম্ ক্ষন্তব্য, গম্ গন্তব্য, চল্ চলিতব্য, জীব্ জীবিতব্য, সেব্ সেবিতব্য, দৃশ্ দ্রষ্টব্য, বিশ্ বেষ্টব্য, স্পৃশ্ স্প্রষ্টব্য, ভক্ষ্ ভক্ষিতব্য, শ্বস্ শ্বসিতব্য, হস্ হসিতব্য, গ্রহ্ গ্রহীতব্য, দুহ্ দোগ্ধব্য, বহ্ বোঢ়ব্য, কারি কারয়িতব্য, যোজি যোজয়িতব্য, চিকীর্ষ চিকীর্ষিতব্য, মীমাংস মীমাংসিতব্য।

অনীয়।

১১। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ধাতুর উত্তর অনীয় প্রত্যয় হয়। যথা,—পা পানীয়, চি চয়নীয়, শী শয়নীয়, শ্রু শ্রবণীয়, কৃ করণীয়, স্মৃ স্মরণীয়, হৃ হরণীয়, বচ্ বচনীয়, সিচ্ সেচনীয়, শুচ্ শোচনীয়, ভুজ্ ভোজনীয়, যুজ্ যোজনীয়, ছিদ্ ছেদনীয়, বিদ্ বেদনীয়, মন্ মননীয়, শুভ্ শোভনীয়, রম্ রমণীয়, সেব্ সেবনীয়, দৃশ্ দর্শনীয়, রক্ষ্ রক্ষণীয়, তুষ্ তোষণীয়, পূজি পূজনীয়, অর্চ্চি অর্চ্চনীয়, যাপি যাপনীয়, স্থাপি স্থাপনীয়, রোপি রোপণীয়, খ্যাপি খ্যাপনীয়, জ্ঞাপি জ্ঞাপনীয়, অধ্যাপি অধ্যাপনীয়, পালি পালনীয়।

ণ্যৎ ( ঘ্যণ্ )

১২। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ঋকারান্ত ও ব্যঞ্জনবর্ণান্ত ধাতুর উত্তর ণ্যৎ হয়, ণ্ ও ৎ ইৎ, য থাকে। যথা,—ঋকারান্ত—কৃ কার্য্য, ধৃ ধার্য্য, সৃ সার্য্য, স্মৃ স্মার্য্য, হৃ হার্য্য। ব্যঞ্জনবর্ণান্ত—বচ্ বাচ্য, সিচ্ সেচ্য, ত্যজ্ ত্যাজ্য, যজ্ যাজ্য, যুজ্ যোজ্য, ভজ্ ভাজ্য, ভুজ্ ভোজ্য, বুধ্ বোধ্য, ছিদ্ ছেদ্য, ভিদ্ ভেদ্য, বিদ্ বেদ্য, মন্ মান্য, ভক্ষ্ ভক্ষ্য, শ্বস্ শ্বাস্য, হস্ হাস্য, বহ্ বাহ্য। (ক)

---

( ক ) যু-ধাতু এবং আ+সু ধাতুর উত্তরও ণ্যৎ হয়। যথা—যু—যাব্য; আ+সু—

১৩। ণ্যৎ প্রত্যয় পরে থাকিলে পচ্ রুজ্ প্রভৃতি ধাতুর চ্ স্থানে ক্ এবং জ্ স্থানে গ্ হয়। যথা,—পচ্ পাক্য, রুজ্ রোগ্য।

১৪। অর্থ-বিশেষে ণ্যৎ প্রত্যয় পরে থাকিলে বচ্ ভুজ্ যুজ্ প্রভৃতি ধাতুর চ্ স্থানে ক্ ও জ্ স্থানে গ্ হয়। যথা,—বচ্, শব্দ-অর্থে বাক্য; ভুজ্, ভোগ-অর্থে ভোগ্য; যুজ্, অর্হ-অর্থে যোগ্য। নি-পূর্ব্বক যুজ্, কর্ত্তৃবাচ্যে ণ্যৎ, প্রভু-অর্থে নিয়োগ্য। (ক)

যৎ (য)

১৫। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে স্বরান্ত ধাতুর উত্তর যৎ হয়, ৎ ইৎ, য থাকে। যথা,—চি চেয়, জি জেয়, নী নেয়, শ্রু শ্রব্য, ভূ ভব্য।

১৬। যৎ পরে থাকিলে ধাতুর অন্তস্থিত আকার স্থানে একার হয়। যথা,—দা দেয়, গা গেয়, পা পেয়, স্থা স্থেয়, মা মেয়, হা হেয়, ধা ধেয়।

১৭। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে শক্, সহ্ তক্, চত্, যত্ শস্ ও পবর্গান্ত ধাতুর উত্তর যৎ হয়। যথা,—শক্ শক্য, সহ্ সহ্য, তক্ তক্য, চৎ চত্য,

---

আসাব্য। ক্রিয়ার অবশ্যম্ভাব অর্থ বুঝাইলে হ্রস্ব উকারান্ত এবং দীর্ঘ উকারান্ত ধাতুর উত্তর ণ্যৎ প্রত্যয় হয়। যথা—বিপ্রেণ শুচিনা ভাব্যম্ (ভূ+ণ্যৎ)। অবশ্যম্ভাব না বুঝাইলে ভব্যম্। তপস্বিনা বিষ্ণুঃ স্তাব্যঃ, অন্যত্র স্তত্যঃ।

(ক) বাচ্যং—বচনীয়ম্: বাক্যং—পদসমুদায়ঃ। ভোজ্যং—ভুজ্যতে যৎ তৎ; ভোগ্যা ভূঃ, উপভোগ্যা পালনীয়া বা। নিযোক্তুং প্রযোক্তুং শক্যতে অস্মৈ নিযোজ্যঃ প্রযোজ্যঃ সেবকঃ; নিযোক্তুমর্হতি নিযোগ্যঃ প্রভুঃ।

যে সকল ধাতুর উত্তর ক্ত প্রত্যয় করিলে ইট্ হয়, তাহাদের চ্ ও জ্ স্থানে যথাক্রমে ক্ ও গ্ হয় না। যথা—যাচ্+ণ্যৎ=যাচ্য। গত্যর্থ বঞ্চ্ ধাতুর হয় না। যথা—বঞ্চ্যো গ্রামঃ। বক্রীভাবার্থে বঙ্ক্যং কাষ্ঠম্। আবশ্যক অর্থ বুঝাইলে হয় না। যথা—অবশ্যং পাচ্যম্। ত্যজ্, যজ্, প্র+বচ্ ধাতুরও হয় না। যথা—ত্যাজ্যঃ, যাজ্যঃ, প্রবাচ্যঃ।

যৎ যত্য, শস্ শস্য, শপ্ শপ্য, রভ্ রভ্য, লভ্ লভ্য, গম্ গম্য, নম্ নম্য, রম্ রম্য (ক)।

১৮। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে উপসর্গ-হীন গদ্, মদ্, যম্ ও চর্ ধাতুর উত্তর যৎ হয়। যথা,—গদ্ গদ্য, মদ্ মদ্য, যম্ যম্য, চর্ চর্য্য। আ-পূর্ব্বক চর্ ধাতুরও হয়। যথা,—আচর্য্যঃ (গন্তব্য ইত্যর্থঃ); গুরু-অর্থে—আচার্য্যঃ। উপসর্গ-পূর্ব্বক হইলে ণ্যৎ হয়। যথা,—প্র গদ্ প্রগাদ্য, প্র মদ্ প্রমাদ্য, প্র যম্ প্রযাম্য, বি চর্ বিচার্য্য।

ক্যপ্।

১৯। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ই, দৃ, ভৃ, কৃ, জুষ্, শাস্ ও স্তু ধাতুর উত্তর ক্যপ্ হয়, ক্ প্ ইৎ, য থাকে। যথা,—ই ইত্য, দৃ দৃত্য, ভৃ ভৃত্য, জুষ্ জুষ্য, স্তু স্তুত্য। কৃ-ধাতুর বিকল্পে (খ)। যথা,—কৃত্য, পক্ষান্তরে ণ্যৎ, কার্য্য। শাস্-ধাতুর আকার স্থানে ইকার হয়। যথা,—শিষ্য ( গ )।

২০। কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে সুবন্ত পদের পরবর্ত্তী বদ্ ধাতুর উত্তর ক্যপ্ ও যৎ হয় এবং ক্যপ্-পক্ষে ব স্থানে উ হয়। যথা,—ব্রহ্মোদ্য, ব্রহ্ম-বদ্য; মৃষা শব্দের পরবর্ত্তী হইলে কেবল ক্যপ্ হয়। যথা,—মৃষোদ্য।

---

(ক) পবর্গান্ত হইলেও চম্, বপ্, রপ্, লপ্, ত্রপ্ ও দন্ভ ধাতুর হয় না। যথা—আচাম্য, বাপ্য, রাপ্য, লাপ্য, ত্রাপ্য, দাভ্য—এই সকল পদে ণ্যৎ প্রত্যয় হইল। ভজ্, জপ্, যজ্ এবং আ+নম্ ধাতুর উত্তর যৎ ও ণ্যৎ উভয়ই হয়। যথা—ভজ—ভজ্য, ভাগ্য; জপ্—জপ্য, জাপ্য; যজ্—যজ্য, যাজ্য; আ+নম্—আনম্য, আনাম্য। আ+লভ্+যৎ = আলভ্যো গৌঃ (মারণীয়ঃ স্পর্শনীয়ো বা ইত্যর্থঃ)।

( খ ) বৃষ, মৃজ্, গুহ, দুহ, শন্স, সং+ভৃ, প্রতি বা অপি+গ্রহ্ ধাতুর উত্তর ণ্যৎ এবং ক্যপ্ দুই হয়। যথা—বৃষ্য, বর্ষ্য। মৃজ্য, মার্গ্য। গুহ্য গোহ্য। দুহ্য দোহ্য। শস্য শংস্য। সংভৃত্য সংভার্য্য। প্রতিগৃহ্য, প্রতিগ্রাহ্য। অপিগৃহ্য অপিগ্রাহ্য।

( গ ) যে সকল ধাতুর উপধায় ঋকার থাকে, তাহাদের উত্তর ক্যপ্ প্রত্যয় হয়। যথা, বৃধ—বৃধ্য, বৃত—বৃত্য।

২১। ভাববাচ্যে সুবন্ত পদের পরবর্ত্তী ভূ ধাতুর উত্তর ক্যপ্ হয়। যথা,—ব্রহ্মভূয়, দেবভূয়। ব্রহ্মণো ভাব ব্রহ্মভূয়ং ব্রহ্মত্বমিত্যর্থঃ।

২২। ভাববাচ্যে সুবন্ত পদের পরবর্ত্তী হন্-ধাতুর উত্তর ক্যপ্ হয় এবং ন্-স্থানে ত্ ও স্ত্রীলিঙ্গ হয়। যথা,—স্ত্রীহত্যা, গোহত্যা, পিতৃহত্যা, ব্রহ্মহত্যা।

কেলিম।

২৩। কর্ম্ম-কর্ত্তৃ-বাচ্যে ধাতুর উত্তর কেলিম হয়, ক্ ইৎ, এলিম থাকে। যথা,—স্বয়মেব পচ্যন্তে ইতি পচেলিমাস্তণ্ডুলাঃ। ভিদেলিমা মাষাঃ।

২৪। কৃত্য-প্রত্যয়-সাধিত শব্দ সকল যখন ক্রিয়ার ন্যায় ব্যবহৃত হয়, তখন ভাববাচ্যে ক্লীবলিঙ্গের প্রথমার একবচনান্ত হয়, আর কর্ম্মবাচ্যে কর্ম্মের বিশেষণ হয়, অতএব কর্ম্মের যে লিঙ্গ, যে বিভক্তি ও যে বচন থাকে, তাহাই হয়। যথা,—ভাববাচ্যে, ময়া স্নাতব্যম্, ত্বয়া স্নাতব্যম্, শিশুনা শয়িতব্যম্। কর্ম্মবাচ্যে, ত্বয়া বৃক্ষঃ সেচনীয়ঃ, বৃক্ষৌ সেচনীয়ৌ, বৃক্ষাঃ সেচনীয়াঃ; ময়া নদী দ্রষ্টব্যা, নদ্যৌ দ্রষ্টব্যে, নদ্যো দ্রষ্টব্যাঃ; তেন পুষ্পং চেয়ম্, পুষ্পে চেয়ে, পুষ্পাণি চেয়ানি ইত্যাদি।

২৫। কৃত্য-প্রত্যয়-সাধিত শব্দ সকল যখন বিশেষণ হয়, তখন বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা,—গন্তব্যো গ্রামঃ, গন্তব্যং গ্রামম্, গন্তব্যেন গ্রামেণ, গন্তব্যায় গ্রামায়, গন্তব্যাৎ গ্রামাৎ, গন্তব্যস্য গ্রামস্য, গন্তব্যে গ্রামে; দৃশ্যা নদী, দৃশ্যাং নদীম্, দৃশ্যয়া নদ্যা ইত্যাদি। পানীয়ং জলম্, পানীয়েন জলেন, পানীয়স্য জলস্য ইত্যাদি।

২৬। কৃত্য-প্রত্যয় সকল ভবিষ্যৎ কালে এবং ঔচিত্য ও অনুজ্ঞা অর্থে হয়। যথা,—ভবিষ্যৎ কালে—ময়া গন্তব্যম্, আমি যাইব; ত্বয়া কার্য্যম্, তুমি করিবে; তেন শয়নীয়ম্, সে শয়ন করিবে। ঔচিত্য অর্থে—অসৎ-সঙ্গঃ পরিহর্ত্তব্যঃ, অসৎসঙ্গ পরিত্যাগ করা উচিত; দীনেভ্যো ধনং দেয়ম্,

দীন ব্যক্তিদিগকে ধন দেওয়া উচিত; পরনিন্দা ন কর্ত্তব্যা, পরের নিন্দা করা উচিত নহে। অনুজ্ঞা অর্থে—ত্বয়া অধ্যয়নীয়ম্, তুমি অধ্যয়ন করিও; ত্বয়া ইহ ভোক্তব্যম্, তুমি এখানে আহার করিও; ত্বয়া প্রাতস্তত্র গন্তব্যম্, তুমি প্রাতঃকালে সেখানে যাইও (ক)।

## শতৃ ও শানচ্।

২৭। কর্ত্তৃবাচ্যে পরস্মৈপদী ধাতুর উত্তর বর্ত্তমান কালে শতৃ হয়, শ্ ঋ ইৎ, অৎ থাকে।

২৮। লটের অন্তি বিভক্তিতে যে ধাতুর যে কার্য্য হয়, শতৃ হইলে সেই ধাতুর সেই কার্য্যই হইয়া থাকে। যথা,—ভ্বাদিগণীয়—ধাব্ ধাবৎ, বদ্ বদৎ, রস্ রসৎ, ভূ ভবৎ, জি জয়ৎ, কৃষ্ কর্ষৎ, শুচ্ শোচৎ, ধ্যৈ ধ্যায়ৎ, গৈ গায়ৎ, তৄ তরৎ, তপ্ তপৎ, নম্ নমৎ, চল্ চলৎ, ফল্ ফলৎ, পত্ পতৎ, স্থা তিষ্ঠৎ, পা পিবৎ, ঘ্রা জিঘ্রৎ, গম্ গচ্ছৎ, দৃশ্ পশ্যৎ, সদ্ সীদৎ, ক্রম্ ক্রামৎ, সন্‌জ্ সজৎ, দন্‌শ্ দশৎ। দিবাদিগণীয়—দিব্ দীব্যৎ, সিব্ সীব্যৎ, নশ্ নশ্যৎ, জৄ জীর্য্যৎ, ব্যধ্ বিধ্যৎ, শম্ শাম্যৎ, ভ্রম্ ভ্রাম্যৎ, নৃত্ নৃত্যৎ, শ্লিষ্ শ্লিষ্যৎ, পুষ্ পুষ্যৎ, মুহ্ মুহ্যৎ। তুদাদিগণীয়—সৃজ্ সৃজৎ, ইষ্ ইচ্ছৎ, প্রচ্ছ্ পৃচ্ছৎ, মস্‌জ্ মজ্জৎ, মুচ্ মুঞ্চৎ, সিচ্ সিঞ্চৎ, কৄ কিরৎ, স্পৃশ্ স্পৃশৎ, মৃশ্ মৃশৎ। ক্র্যাদিগণীয় —অশ্ অশ্নৎ, জ্ঞা জানৎ। স্বাদিগণীয়—সু সুন্বৎ, শ্রু শৃণ্বৎ, আপ্ আপ্নুবৎ, চি চিন্বৎ। রুধাদিগণীয়—হিন্‌স্ হিংসৎ, ছিদ্ ছিন্দৎ, ভিদ্ ভিন্দৎ। অদাদিগণীয়—অদ্ অদৎ, রুদ্ রুদৎ, হন্ ঘ্নৎ, ইন্ যৎ, যা যাৎ, অস্ সৎ, স্বপ্ স্বপৎ, শ্বস্ শ্বসৎ, শাস্ শাসৎ, রু রুবৎ। হ্বাদিগণীয়—হু জুহ্বৎ, ভী বিভ্যৎ, হা

(ক) "কৃত্যা লুটো বহুলম্" (পাণিনি ৩।৩।১১৩)। প্রয়োগানুসারে কৃত্য ও অনট্ প্রত্যয় নানা বাচ্যে হইয়া থাকে। যথা—স্নাতি অনেন স্নানীয়ং জলম্ (করণবাচ্যে)। দীয়তে অস্মৈ দানীয়ো বিপ্রঃ (সম্প্রদান বাচ্যে)। বিভেতি অস্মা ভেতব্যা রজনী (অপাদান বাচ্যে)। রমতে অস্মিন্ রমণীয়ম্ রম্যম্ গৃহম্ (অধিকরণ বাচ্যে)।

জহৎ। ণিজন্ত—কারি কারয়ৎ, স্মারি স্মারয়ৎ, স্থাপি স্থাপয়ৎ, পালি পালয়ৎ, জনি জনয়ৎ। সনন্ত—চিকীর্ষ চিকীর্ষৎ, জিঘৃক্ষ জিঘৃক্ষৎ।

২৯। অদাদি-গণীয় বিদ্-ধাতুর শতৃ-স্থানে বিকল্পে বস্ (ক্বসু) হয়। যথা,—বিদ্বস্ বিদৎ।

৩০। কর্ত্তৃবাচ্যে আত্মনেপদী ধাতুর উত্তর বর্ত্তমান কালে শানচ্ হয়, শ্ চ্ ইৎ, আন থাকে (ক)।

৩১। ধাতুর উত্তর শানচ্ হইলে লটের আতে বিভক্তির যাবতীয় কার্য্য হয়।

৩২। ভ্বাদি, দিবাদি ও তুদাদিগণীয় ধাতুর উত্তর শানচ্ স্থানে মান হয়। যথা,—ভ্বাদিগণীয়—সেব্ সেবমান, বৃত্ বর্ত্তমান, বৃধ্ বর্দ্ধমান, ব্যথ্ ব্যথমান, সহ্ সহমান। দিবাদিগণীয়—জন্ জায়মান, দীপ্ দীপ্যমান, পদ্ পদ্যমান, বুধ্ বুধ্যমান, বিদ্ বিদ্যমান। তুদাদিগণীয়—মৃ ম্রিয়মাণ, দৃ দ্রিয়মাণ, ধৃ ধ্রিয়মাণ। অদাদিগণীয়—শী শয়ান, অধি-ই অধীয়ান। তনাদিগণীয়—মন্ মন্বান। হ্বাদিগণীয়—মা মিমান।

৩৩। অদাদি-গণীয় আস্-ধাতুর উত্তর শানচ্ স্থানে ঈন হয়। যথা,—আস্ আসীন।

৩৪। কর্ত্তৃবাচ্যে উভয়পদী ধাতুর উত্তর বর্ত্তমান কালে শতৃ ও শানচ্ উভয়ই হয় (খ)। যথা, ভ্বাদিগণীয়—শ্রি শ্রয়ৎ, শ্রয়মাণ ; নী নয়ৎ, নয়-

(ক) তাচ্ছীল্য-বয়ো-বচন-শক্তিষু চানশ্ (পাণিনি ৩।২।১২৮)। শীল, বয়স্ ও শক্তি বুঝাইলে যে কোনও পদী ধাতুর উত্তর চানশ্ (আন) হয়। যথা—(শীল) ভোগং ভুঞ্জানঃ ; (বয়স) কবচং বিভ্রাণঃ ক্ষত্রিয়বালকঃ ; (শক্তি) শত্রুং নিঘ্নানঃ।

(খ) লক্ষণ-হেত্বোঃ ক্রিয়ায়াঃ (পাণিনি ৩।২।১২৬)। হেতুঃ ফলং কারণঞ্চ। ক্রিয়ার লক্ষণ ও হেতু বুঝাইলেও শতৃ ও শানচ্ হয়। যথা—শয়ানা ভুঞ্জতে যবনাঃ (যবনেরা শুইয়া ভোজন করে)। ধনম্ অর্জ্জয়ন্ নগরে বসতি (ধন অর্জ্জন করিবার নিমিত্ত নগরে বাস করিতেছে)।

মান ; হৃ হরৎ, হরমাণ ; রাজ্ রাজৎ, রাজমান ; ভজ্ ভজৎ, ভজমান ; যজ্ যজৎ, যজমান ; বহ্ বহৎ, বহমান। অদাদিগণীয়—দ্বিষ্ দ্বিষৎ, দ্বিষাণ ; দিহ্ দিহৎ, দিহান ; দুহ্ দুহৎ, দুহান ; স্তু স্তুবৎ, স্তুবান ; ব্রূ ব্রুবৎ, ব্রুবাণ। হ্বাদিগণীয়—দা দদৎ, দদান ; ধা দধৎ, দধান ; ভৃ বিভ্রৎ, বিভ্রাণ। রুধাদিগণীয়—রুধ্ রুন্ধৎ, রুন্ধান। তুদাদিগণীয়—তন্, তন্বৎ, তন্বান ; কৃ কুর্ব্বৎ, কুর্ব্বাণ। ক্র্যাদিগণীয়—ক্রী ক্রীণৎ, ক্রীণান। গ্রহ্ গৃহ্নৎ, গৃহ্নান।

৩৫। কর্ম্মবাচ্যে ধাতুর উত্তর বর্ত্তমান কালে শানচ্ হয়।

৩৬। কর্ম্মবাচ্যের শানচ্ স্থানে মান হয়। যথা,—কৃ ক্রিয়মাণ, বচ্ উচ্যমান, দা দীয়মান, পা পীয়মান, গ্রহ্ গৃহ্যমাণ, সেব্ সেব্যমান, বহ উহ্যমান, দৃশ্ দৃশ্যমান, কৃষ্ কৃষ্যমাণ, সৃজ্ সৃজ্যমান, জ্ঞা জ্ঞায়মান।

৩৭। শতৃ ও শানচ্ প্রত্যয় দ্বারা যে সকল শব্দ সিদ্ধ হয়, তাহারা বিশেষণ ; এই নিমিত্ত বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা,—পশ্যন্ পুরুষঃ ; পশ্যন্তং পুরুষং ; পশ্যতা পুরুষেণ ; গচ্ছন্তী স্ত্রী, গচ্ছন্তীং স্ত্রিয়ম্, গচ্ছন্ত্যা স্ত্রিয়া ; পতৎ ফলম্, পততা ফলেন, পততঃ ফলস্য ইত্যাদি।

ক্বসু ও কানচ্।

৩৮। অতীত কালে ধাতুর উত্তর পরস্মৈপদে ক্বসু হয়, ক্ উ ইৎ, বস্ থাকে।

৩৯। লিটের উত্তম পুরুষের দ্বিবচনে যে সমস্ত কার্য্য হইয়া থাকে, ক্বসু হইলে ধাতু ইট্ ভিন্ন তৎসমুদায় প্রাপ্ত হয়। যথা,—শ্রু শুশ্রুবস্, বিদ্ বিবিদ্বস্, স্তু তুষ্টুবস্, ভূ বভূবস্, কৃ চকৃবস্।

৪০। ক্বসু হইলে ঘস্, ঋ, ইন্ ও আকারান্ত ধাতুর উত্তর ইট্ হয়। যথা,—ঘস্ জক্ষিবস্, ঋ আরিবস্, ইন্ ঈযিবস্, স্থা তস্থিবস্, দা দদিবস্, পা পপিবস্।

৪১। অভ্যস্ত কার্য্যের পর যে সকল ধাতু এক-স্বর-বিশিষ্ট থাকে, ক্বসু

প্রত্যয় পরে সেই সকল ধাতুর উত্তর ইট্ হয়। যথা,—পচ্ পেচিবস্, সদ্ সেদিবস্, অদ্ আদিবস্, পত্ পেতিবস্, বচ্ উচিবস্, বস্ উষিবস্, যজ্ ঈজিবস্।

৪২। ক্বসু প্রত্যয় হইলে গম্ হন্ বিশ্ দৃশ্ ও বিন্দ্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। যথা,—গম্ জগ্মিবস্ জগন্বস্, হন্ জঘ্নিবস্ জঘন্বস্, বিশ্ বিবিশিবস্ বিবিশ্বস্, দৃশ্ দদৃশিবস্ দদৃশ্বস্, বিন্দ্ বিবিদিবস্ বিবিদ্বস্।

৪৩। অতীত কালে ধাতুর উত্তর আত্মনেপদে কানচ্ হয়, ক্ চ্ ইৎ, আন থাকে।

৪৪। কানচ্ হইলে ধাতু, লিটের আতে বিভক্তির কার্য্য প্রাপ্ত হয়। যথা,—যুধ্ যুযুধান, রুচ্ রুরুচান, বন্দ্ ববন্দান, শিক্ষ্ শিশিক্ষাণ, ব্যথ্ বিব্যথান, সহ্ সেহান, কৃ চক্রাণ, বচ্ উচান।

৪৫। ক্বসু ও কানচ্ প্রত্যয় দ্বারা যে সকল শব্দ নিষ্পন্ন হয়, তাহারা বিশেষণ; সুতরাং বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হইয়া থাকে। যথা,—শুশ্রুবান্ পুরুষঃ, শুশ্রুবাংসং পুরুষম্, শুশ্রুষা পুরুষেণ; বিবিদুষী কন্যা, বিবিদুষীং কন্যাম্, বিবিদুষ্যা কন্যয়া; পেতিবং পত্রম্ (ক), পেতুষা পত্রেণ ইত্যাদি।

## স্যতৃ ও স্যমান।

৪৬। ভবিষ্যৎ কালে পরস্মৈপদী ধাতুর উত্তর কর্তৃবাচ্যে স্যতৃ হয়, ঋ ইৎ, স্যৎ থাকে।

৪৭। লৃট্ বিভক্তিতে গুণ, ইট্ প্রভৃতি যে সকল কার্য্য হইয়া থাকে, স্যতৃ প্রত্যয় পরেও সেই সমস্ত কার্য্য হয়। যথা,—ভূ ভবিষ্যৎ, গম্ গমিষ্যৎ, শ্রু শ্রোষ্যৎ, জি জেষ্যৎ, যা যাস্যৎ, স্থা স্থাস্যৎ, পা পাস্যৎ, দৃশ্ দ্রক্ষ্যৎ,

(ক) বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত সংস্করণে এবং তাঁহার পরবর্ত্তী অন্যান্য লোকের সংস্করণেও "পেতিবঃ পত্রম্" এইরূপ পাঠ আছে। কিন্তু ইহা ব্যাকরণ-দুষ্ট।

হন্ হনিষ্যৎ, মৃ মরিষ্যৎ, পত্ পতিষ্যৎ, কারি কারয়িষ্যৎ, দর্শি দর্শয়িষ্যৎ, যোজি যোজয়িষ্যৎ।

৪৮। ভবিষ্যৎ কালে আত্মনেপদী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে স্যমান হয়। স্যমান পরেও লৃট্ বিভক্তির সমস্ত কার্য্য হইয়া থাকে। যথা,—সেব্ সেবিষ্যমাণ, বৃত্ বর্ত্তিষ্যমাণ, ব্যথ্ ব্যথিষ্যমাণ, জন্ জনিষ্যমাণ, পদ্ পৎস্যমান, সহ্ সহিষ্যমাণ।

৪৯। ভবিষ্যৎ কালে উভয়পদী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে স্যতৃ ও স্যমান উভয়ই হয়। যথা,—স্তু স্তোষ্যৎ, স্তোষ্যমাণ; দা দাস্যৎ, দাস্যমান; ধা ধাস্যৎ, ধাস্যমান; গ্রহ্ গ্রহীষ্যৎ, গ্রহীষ্যমাণ; কৃ করিষ্যৎ, করিষ্যমাণ।

৫০। ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে স্যমান হয়। যথা,—জ্ঞা জ্ঞায়িষ্যমাণ জ্ঞাস্যমান, শ্রু শ্রাবিষ্যমাণ শ্রোষ্যমাণ, কৃ কারিষ্যমাণ করিষ্যমাণ, দৃশ্ দর্শিষ্যমাণ দ্রক্ষ্যমাণ (ক), দহ্ ধক্ষ্যমাণ, বচ্ বক্ষ্যমাণ।

৫১। স্যতৃ ও স্যমান প্রত্যয় দ্বারা যে সকল শব্দ নিষ্পন্ন হয়, তাহারা বিশেষণ; এই নিমিত্ত বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা,—গমিষ্যন্ পুরুষঃ, গমিষ্যন্তৌ পুরুষৌ, গমিষ্যন্তঃ পুরুষাঃ, গমিষ্যন্তং পুরুষম্, গমিষ্যতা পুরুষেণ; জনিষ্যমাণা কন্যা, জনিষ্যমাণাং কন্যাম্, জনিষ্যমাণয়া কন্যয়া; পতিষ্যৎ পত্রম্, পতিষ্যতা পত্রেণ, পতিষ্যতঃ পত্রস্য ইত্যাদি। করিষ্যমাণং কর্ম্ম, করিষ্যমাণে কর্ম্মণী, করিষ্যমাণানি কর্ম্মাণি, করিষ্যমাণেন কর্ম্মণা, করিষ্যমাণাৎ কর্ম্মণঃ, করিষ্যমাণে কর্ম্মণি; বক্ষ্যমাণং বচনম্, বক্ষ্যমাণেন বচনেন, বক্ষ্যমাণাৎ বচনাৎ, বক্ষ্যমাণস্য বচনস্য, বক্ষ্যমাণেষু বচনেষু ইত্যাদি।

---

(ক) কর্ম্মবাচ্য ও ভাববাচ্য প্রকরণের ৩৫২—৩৫৬ সূত্র দেখ।

## তুমুন্ (তুম্)

৫২। যদি উভয় ক্রিয়ার এক কর্ত্তা হয়, তাহা হইলে উভয়ের মধ্যে নিমিত্তার্থ-বোধক ধাতুর উত্তর তুমুন্ হয়, উ ন্ ইৎ, তুম্ থাকে। (ক)

৫৩। লুট্ বিভক্তিতে ধাতুর উত্তর যে সকল কার্য্য হয়, তুমুন্ করিলেও সেই সকল কার্য্য হইয়া থাকে। যথা,—দৃশ্ দ্রষ্টুং যাতি, ভুজ্ ভোক্তু-মভিলষতি, অধীঙ্ অধ্যেতুমিচ্ছতি ; পত্ পতিতুম্, ভূ ভবিতুম্, শী শয়িতুম্, বুধ্ বোদ্ধুম্, রুধ্ রোদ্ধুম্, কৃ কর্ত্তুম্, গ্রহ্ গ্রহীতুম্, দা দাতুম্, স্থা স্থাতুম্, জ্ঞা জ্ঞাতুম্, জি জেতুম্, যজ্ যষ্টুম্, সৃজ্ স্রষ্টুম্, বহ্ বোঢ়ুম্, শ্রু শ্রোতুম্, স্তু স্তবিতুম্ স্তোতুম্, সহ সহিতুম্ সোঢ়ুম্, ক্রম্ ক্রমিতুম্, বদ্ বদিতুম্, পত্ পতিতুম্, ফল্ ফলিতুম্, গম্ গন্তুম্, হন্ হন্তুম্, তৄ তরিতুম্ তরীতুম্, সেব্ সেবিতুম্, বৃত্ বর্ত্তিতুম্, ভ্রম্ ভ্রমিতুম্, বিদ্ বেদিতুম্, রুদ্ রোদিতুম্, শাস্

(ক) ইচ্ছার্থক ধাতুর কিংবা নিমিত্তার্থ-বোধক ধাতুর যদি একই কর্ত্তা হয়, তাহা হইলে নিমিত্তার্থ-বোধক ধাতুর উত্তর তুমুন্ হয়। এইরূপ এক-কর্তৃকত্ব-নিয়ম কেবল ইচ্ছার্থক ধাতুর প্রয়োগ-কালেও বুঝিতে হইবে। যথা—ভোক্তুমিচ্ছামি। এস্থলে ভোক্তুম্ এবং ইচ্ছতি এই ক্রিয়াদ্বয়ের একই কর্ত্তা, সেই জন্য তুম্ হইল। কিন্তু দেবদত্তঃ পুত্রং ভুক্তবান-মিচ্ছতি—এস্থলে ইচ্ছার কর্ত্তা দেবদত্ত এবং ভোজনের কর্ত্তা পুত্র, অতএব উভয় ক্রিয়ার কর্ত্তা ভিন্ন হওয়ায় ভুজ্ ধাতুর উত্তর তুমুন্ হইল না। এইরূপ—ইচ্ছা মে ভুঙ্ক্তাং ভবান্—এখানেও তুম্ হইল না। যদি ইচ্ছার্থ ধাতুর প্রয়োগ না করা যায়, তাহা হইলে এক-কর্ত্তৃকত্ব না থাকিলেও তুমুন্ হইতে পারে। যথা—রাজ্ঞো ভোক্তুং মাষমাহরতি—এস্থলে ভোজন এবং আহরণ ক্রিয়ার কর্ত্তা ভিন্ন, অথচ তুমুন্ হইয়াছে। এইরূপ—বিপ্রেণ ভোক্তুং ধনমস্তি। ইহা সংক্ষিপ্তসারের মত। পাণিনির মতেও ইচ্ছার্থ ধাতুর প্রয়োগেই এক-কর্ত্তৃকত্ব-নিয়ম। কিন্তু প্রৌঢ়মনোরমা-মতে সর্ব্বত্রই তুমুন্ প্রয়োগে এক-কর্ত্তৃকত্ব থাকা আবশ্যক। অতএব তন্মতে "বিপ্রং ভোক্তুং নিমন্ত্রয়তে" এরূপ প্রয়োগ হইবে না। দুর্গাদাসেরও এই মত।

শাসিতুম্, নৃত্ নর্ত্তিতুম্, কারি কারয়িতুম্, স্থাপি স্থাপয়িতুম্, যোজি যোজয়িতুম্, মোচি মোচয়িতুম্।

৫৪। সমর্থার্থক শব্দের যোগে ধাতুর উত্তর তুমুন্ হয়। যথা,—বোদ্ধুং সমর্থঃ, ভোক্তুং পটুঃ, বর্ত্তিতুং নিপুণঃ, কারয়িতুং কুশলঃ, যোজয়িতুং প্রবীণঃ।

৫৫। কালবাচক শব্দের যোগে ধাতুর উত্তর তুমুন্ হয়। যথা,—গন্তুং সময়োঽয়ম্, অধ্যেতুং কালোঽয়ম্, শয়িতুং বেলেয়ম্।

## ণমুল্ ( চণম্ )

৫৬। পৌনঃপুন্য অর্থ বুঝাইলে, পূর্ব্বকালিক ক্রিয়াবাচক ধাতুর উত্তর ণমুল্ হয়, ণ্ উল্ হং, অম্ থাকে (ক)। যথা,—স্মৃ স্মারম্, শ্রু শ্রাবম্, স্তু স্তাবম্, নম্ নামম্, গ্রহ্ গ্রাহম্, ভুজ্ ভোজম্, ভিদ্ ভেদম্, ক্ষিপ্ ক্ষেপম্, মৃশ্ মর্শম্, স্পৃশ্ স্পর্শম্, হস্ হাসম্, গাহ্ গাহম্, সেব্ সেবম্।

৫৭। ণমুল্ প্রত্যয় পরে থাকিলে হন্-ধাতুর স্থানে ঘাত্ হয়। যথা,—ঘাতম্।

৫৮। ণমুল্-প্রত্যয়-নিষ্পন্ন পদ প্রয়োগ-কালে প্রায় দ্বিত্ব প্রাপ্ত হয়। যথা,—স্মারং স্মারম্, গ্রাহং গ্রাহম্, ঘাতং ঘাতম্। (খ)

৫৯। অন্যথা, এবম্, কথম্ ও ইত্থম্ শব্দের পরবর্ত্তী কৃ-ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—অন্যথাকারম্, এবঙ্কারম্, কথঙ্কারম্ (গ), ইত্থঙ্কারম্।

৬০। সাকল্য অর্থ বুঝাইলে কর্ম্মপদের পরবর্ত্তী দৃশ্ ও বিদ্ ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—দরিদ্রদর্শং দদাতি, সর্ব্বান্ দরিদ্রান্ দৃষ্ট্বা দদাতী-

(ক) ক্রিয়াদ্বয়ের এক-কর্তৃকত্ব-স্থলেই ণমুল্ প্রত্যয় হইয়া থাকে, ক্ত্বাচ্ প্রত্যয়ও হয়। যথা—স্মৃত্বা স্মৃত্বা।

(খ) "ব্যাধং ব্যাধমমূঢ়ৌ তৌ যমনাচ্চক্রতুর্দ্বিষৌ"—ভট্টি ৫।৩। "স্থায়ং স্থায়ং ক্বচিদ্ যান্তং ক্রান্ত্বা ক্রান্ত্বা স্থিতং ক্বচিৎ।"—ভট্টি ৫।৫৯

(গ) "কথঙ্কারমনালম্বা কীর্ত্তির্দ্যামধিরোহতি"—মাঘ।

ত্যর্থঃ ; বিপ্রদর্শং জিঘাংসতি, সর্ব্বান্ বিপ্রান্ দৃষ্ট্বা হন্তুমিচ্ছতীত্যর্থঃ ; দরিদ্রবেদম্, বিপ্রবেদম্ ( ক )।

৬১। যাবৎ শব্দের পরবর্ত্তী জীব্ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—যাবজ্জীবমধীতে।

৬২। উদর ( ২ ) শব্দের পরবর্ত্তী পূরি-ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—উদরপূরং ভুঙ্‌ক্তে, উদরং পূরয়িত্বা ভুঙ্‌ক্তে ইত্যর্থঃ।

৬৩। সমূল ( ৩ ) শব্দের পরবর্ত্তী কষ্ ও হন্ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—সমূলকাষং কষতি। হন্ধাতুর হ স্থানে ঘ এবং ন্ স্থানে ত্ হয় ; সমূলঘাতং হন্তি ( ৪ )। ( খ )

৬৪। জীব শব্দের পরবর্ত্তী গ্রহ্ ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—জীবগ্রাহং গৃহ্লাতি।

৬৫। হস্তবাচক ( ৫ ) শব্দের পরবর্ত্তী গ্রহ্ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—হস্তগ্রাহং গৃহ্লাতি, হস্তেন গৃহ্লাতীত্যর্থঃ। পাণিগ্রাহম্, করগ্রাহম্।

৬৬। স্ববাচক ( ৬ ) শব্দের পরবর্ত্তী পুষ্ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—স্বপোষং পুষ্ণাতি, স্বেন পুষ্ণাতীত্যর্থঃ ( গ ) ; ধনপোষম্, অন্নপোষম্, মাতৃপোষম্ ; স্বধনেন, স্বান্নেন, স্বমাত্রা, পুষ্ণাতীত্যর্থঃ।

---

( ক ) "তং বিপ্রদর্শং কৃতঘাতযত্না যান্তং বনে রাত্রিচরী ডুঢৌকে। জিঘাংসুবেদং ধৃতভাস্বরাস্ত্রস্তাং তাড়কাখ্যাং নিজঘান রামঃ।"—ভট্টি ২।২৩

( ২ ) কর্ম্ম-বাচক। ( ৩ ) ক্রিয়াবিশেষণ-বাচক। ( ৪ ) এই অবধি যে ধাতুর উত্তর ণমুল্ বিহিত হইবে, সেই ধাতুর পুনর্ব্বার প্রয়োগ করিতে হইবে। এই নিমিত্ত সমস্ত উদাহরণেই সেই ধাতুর পুনর্ব্বার প্রয়োগ দৃষ্ট হইবে।

( খ ) "সমূলঘাতং ন্যবধীদরীংশ্চ"—ভট্টি ১।২। "সমূলকাষং চকষুরুদন্তঃ"—ভট্টি ৩।৪৯।

( ৫ ) করণবোধক। ( ৬ ) করণবোধক।

( গ ) "প্রাস্থাপয়ৎ পূগকৃতান্ স্বপোষং পুষ্টান্ প্রযত্নাদ্ দৃঢ়গাত্রবন্ধান্"—ভট্টি ৩।৪

"যঃ সর্ব্বদাত্মানপুষৎ স্বপোষম্"—ভট্টি ৩।১৩

৬৭। কর্ত্তৃবিশেষণ উর্দ্ধ-শব্দের পরবর্ত্তী শুষ্ ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—উর্দ্ধশোষং শুষ্যতি তরুঃ, তরুরূর্দ্ধ এব তিষ্ঠন্ শুষ্যতীত্যর্থঃ। ( ক )

৬৮। উপমান-বাচক কর্ত্তৃপদ ও কর্ম্মপদের পরবর্ত্তী ধাতুর উত্তর ণমুল্ হয়। যথা,—বিদ্যুৎপ্রণাশং প্রনষ্টঃ, বিদ্যুদিব ক্ষণেনৈব বিনষ্ট ইত্যর্থঃ; ( ক )। শলভনাশং নশ্যতি, শলভ ইব অবিমৃশ্যকারী পুরুষো নশ্যতীত্যর্থঃ; পিতৃবেদং বেত্তি গুরুম্, গুরুং পিতরমিব জানাতীত্যর্থঃ; পুত্রদর্শং পশ্যতি শিষ্যম্, শিষ্যং পুত্রমিব সস্নেহং পশ্যতীত্যর্থঃ।

ল্যপ্ ( যপ্ )

৬৯। নঞ্ ভিন্ন অব্যয় পদের সহিত সমাস হইলে, পূর্ব্বকালিক ক্রিয়া-বাচক ধাতুর উত্তর ল্যপ্ হয়, ল্প্ ইৎ, য থাকে। যথা—আ ঘ্রা আঘ্রায়, আ দা আদায়, বি ধা বিধায়, অপি ধা পিধায় অপিধায়, প্র স্থা প্রস্থায়, বি হা বিহায়, বি আ খ্যা ব্যাখ্যায়, বি জ্ঞা বিজ্ঞায়, আ লিঙ্গ্ আলিঙ্গ্য, সম্ ত্যজ্ সন্ত্যজ্য, বি ভজ্ বিভজ্য, প্র নি পত্ প্রণিপত্য, প্র আপ্ প্রাপ্য, প্র কম্প্ প্রকম্প্য, আ রভ্ আরভ্য, নি শম্ নিশম্য, বি শ্রম্ বিশ্রম্য, আ সেব্ আসেব্য, সম্ রক্ষ্ সংরক্ষ্য, উৎ অস্ উদস্য, অভি অস্ অভ্যস্য, নি শ্বস্ নিশ্বস্য, বি হস্ বিহস্য, বি গর্হ্ বিগর্হ্য।

৭০। ল্যপ্ প্রত্যয় পরে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয় না। যথা,—বি জি বিজিত্য, সম্ চি সঞ্চিত্য, অধি ই অধীত্য, প্র ই প্রেত্য, আ শ্রি আশ্রিত্য, সম্ শ্রি সংশ্রিত্য, বি স্মি বিস্মিত্য, আ নী আনীয়, বি নী বিনীয়,সম্ শ্রু সংশ্রুত্য, সম্ স্তু সংস্তুত্য, উৎ প্লু উৎপ্লুত্য, বি ধূ বিধূয়, সম্ ভূ সম্ভূয়, প্র সূ প্রসূয়, আ দৃ আদৃত্য, বি ধৃ বিধৃত্য, আ বৃ আবৃত্য, প্র হৃ প্রহৃত্য, সম্ সৃ সংসৃত্য, সম্ স্মৃ সংস্মৃত্য, প্র কৃ প্রকৃত্য, দ্বিধা কৃ দ্বিধাকৃত্য, নানা কৃ নানাকৃত্য, আ লিখ্ আলিখ্য, উৎ মুচ্ উন্মুচ্য,

( ক ) "বিদ্যুৎপ্রণাশং স বরং প্রনষ্টঃ যদ্বোর্দ্ধশোষং তৃণবদ্বিশুষ্কঃ।"—ভট্টি ৩।১৪

সম্ ভুজ্ সম্ভুজ্য, নি যুজ্ নিযুজ্য, বি সৃজ্ বিসৃজ্য, আ ছিদ্ আচ্ছিদ্য, বি ভিদ্ বিভিদ্য, নি রুধ্ নিরুধ্য, সম্ ক্ষিপ্ সংক্ষিপ্য, প্র কুপ্ প্রকুপ্য, বি লুপ্ বিলুপ্য, বি সৃপ্ বিসৃপ্য, প্র বিশ্ প্রবিশ্য, সম্ স্পৃশ্ সংস্পৃশ্য, আ কৃষ্ আকৃষ্য, নির্ পিষ্ নিষ্পিষ্য, বি শিষ্ বিশিষ্য, আ শ্লিষ্ আশ্লিষ্য, সম্ দিহ্ সন্দিহ্য, আ রুহ্ আরুহ্য, বি সহ্ বিষহ্য, বি গাহ্ বিগাহ্য, অব গাহ্ বগাহ্য অবগাহ্য।

৭১। ল্যপ্ প্রত্যয় পরে থাকিলে হন্ মন্ তন্ প্রভৃতি ধাতুর ন-স্থানে ৎ হয়। যথা,—আ হন্ আহত্য, সম্ মন্ সম্মত্য, বি তন্ বিতত্য।

৭২। ল্যপ্ প্রত্যয় পরে থাকিলে যম্ রম্ নম্ গম্ প্রভৃতি ধাতুর ম্-স্থানে বিকল্পে ৎ হয়। যথা,—সম্ যম্ সংযত্য সংযম্য, বি রম্ বিরত্য বিরম্য, প্র নম্ প্রণত্য প্রণম্য, আ গম্ আগত্য আগম্য।

৭৩। ল্যপ্ পরে থাকিলে সন্‌জ্ প্রভৃতি ধাতুর উপধা ন-কারের লোপ হয়। যথা,—আ সন্‌জ্ আসজ্য, প্র শন্স্ প্রশস্য, সম্ দন্‌শ্ সন্দশ্য, বি স্রন্স্ বিস্রস্য, প্র ভ্রন্‌শ্ প্রভ্রশ্য, প্র মন্থ্ প্রমথ্য।

৭৪। ল্যপ্ পরে থাকিলে প্রচ্ছ্ স্থানে পৃচ্ছ্, গ্রহ্ স্থানে গৃহ্ ও শী স্থানে শয্, হয়। যথা,—আ প্রচ্ছ্ আপৃচ্ছ্য, সম্ গ্রহ্ সংগৃহ্য, বি গ্রহ্ বিগৃহ্য, নি গ্রহ্ নিগৃহ্য, অধি শী অধিশয্য।

৭৫। ল্যপ্ পরে থাকিলে হ্বে-ধাতুর স্থানে হূ ও ক্ষি-ধাতুর স্থানে ক্ষী হয়। যথা,—আ হ্বে আহূয়, প্র ক্ষি প্রক্ষীয়।

৭৬। ল্যপ্ পরে থাকিলে স্বপ্, বচ্, বপ্, বস্, বহ্ ও বদ্ ধাতুর অকার-সহিত ব-স্থানে উ হয়। যথা,—সম্ স্বপ্ সংসুপ্য, প্র বচ্ প্রোচ্য, সম্ বপ্ সমুপ্য, অধি বস্ অধ্যুষ্য, প্র বহ্ প্রোহ্য, অনু বদ্ অনূদ্য।

৭৭। ল্যপ্ পরে থাকিলে ধাতুর দীর্ঘ ৠ-স্থানে ঈর্ হয়। যথা,—

বি কৄ বিকীর্য্য, উৎ গৄ উদ্গীর্য্য, বি তৄ বিতীর্য্য, বি দৄ বিদীর্য্য, বি শৄ বিশীর্য্য, বি স্তৄ বিস্তীর্য্য।

৭৮। ল্যপ্ পরে থাকিলে ণিচের লোপ হয়। যথা,—নি মীলি নিমীল্য, বি চারি বিচার্য্য, সম্ প্র ধারি সম্প্রধার্য্য, সম্ স্থাপি সংস্থাপ্য, প্র কাশি প্রকাশ্য, বি নাশি বিনাশ্য, আ শ্বাসি আশ্বাস্য, উৎ সারি উৎসার্য্য, অধি আপি অধ্যাপ্য, সম্ অর্পি সমর্প্য, বি দারি বিদার্য্য, আ লোচি আলোচ্য, সম্ পীড়ি সম্পীড্য, নির্ পীড়ি নিষ্পীড্য, আ ছাদি আচ্ছাদ্য, আ স্বাদি আস্বাদ্য, আ রাধি আরাধ্য।

৭৯। ণিচের পূর্ব্ববর্ত্তী স্বর যদি লঘু হয়, তাহা হইলে ল্যপ্ পরে ণিচের স্থানে অয়্ হয়। যথা,—বি গণি বিগণয্য, বি রচি বিরচয্য, প্র নমি প্রণময্য, বি রমি বিরময্য, সম্ ঘটি সংঘটয্য, বি রহি বিরহয্য।

৮০। ল্যপ্ পরে থাকিলে আপ্ ধাতুর ণিচের স্থানে অয়্ হয় ও পক্ষান্তরে ণিচের লোপ হয়। যথা,—প্র আপি প্রাপয্য প্রাপ্য, সম্ আপি সমাপয্য সমাপ্য।

৮১। তুমুন্, ণমুল্ ও ল্যপ্ প্রত্যয়-নিষ্পন্ন শব্দ অব্যয়, সুতরাং ইহাদের উত্তর বিভক্তি থাকে না। ইহারা অসমাপিকা ক্রিয়া।

নিষ্ঠা।

৮২। ধাতুর উত্তর অতীত কালে ক্ত ও ক্তবতু হয়। ক্ উ ইৎ, ত ও তবৎ থাকে। এই উভয় প্রত্যয়ের নাম নিষ্ঠা।

৮৩। তিঙন্ত প্রকরণে যে সকল ধাতু অনিট্ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে, নিষ্ঠা প্রত্যয় পরে সে সকল ধাতুর উত্তর ইট্ হয় না। যথা,—খ্যা খ্যাতঃ, খ্যাতবান্ ; জ্ঞা জ্ঞাতঃ, জ্ঞাতবান্ ; ধ্যৈ ধ্যাতঃ, ধ্যাতবান্ ; যা যাতঃ, যাতবান্ ; স্না স্নাতঃ, স্নাতবান্ ; ই ইতঃ ইতবান্ ; চি চিতঃ, চিতবান্ ; জি জিতঃ, জিতবান্ ; স্মি স্মিতঃ, স্মিতবান্ ; ক্রী ক্রীতঃ ক্রীতবান্ ; নী নীতঃ,

নীতবান্ ; প্রী প্রীতঃ, প্রীতবান্ ; ভী ভীতঃ, ভীতবান্ ; দ্রু দ্রুতঃ, দ্রুতবান্ ; ধৃ ধৃতঃ, ধৃতবান্ ; শ্রু শ্রুতঃ শ্রুতবান্ ; স্তু স্তুতঃ, স্তুতবান্ ; স্রু স্রুতঃ, স্রুতবান্ ; হু হুতঃ, হুতবান্ ; কৃ কৃতঃ, কৃতবান্ ; দৃ দৃতঃ, দৃতবান্ ; ধৃ ধৃতঃ, ধৃতবান্ ; ভৃ ভৃতঃ, ভৃতবান্ ; মৃ মৃতঃ, মৃতবান্ ; স্ম স্মৃতঃ, স্মৃতবান্ ; স্তৃ স্তৃতঃ, স্তৃতবান্ ; স্মৃ স্মৃতঃ, স্মৃতবান্ ; হৃ হৃতঃ, হৃতবান্।

৮৪। তিঙন্ত প্রকরণে সাধারণ-নিয়ম-স্থলে যে সমস্ত কার্য্য উক্ত হইয়াছে, নিষ্ঠা প্রত্যয় পরে যথাসম্ভব সেই সমুদায়ই হইয়া থাকে (৭)। যথা,—শক্ শক্তঃ, শক্তবান্ ; মুচ্ মুক্তঃ, মুক্তবান্ ; রিচ্ রিক্তঃ, রিক্তবান্ ; সিচ্ সিক্তঃ, সিক্তবান্ ; ত্যজ্ ত্যক্তঃ, ত্যক্তবান্ ; ভজ্ ভক্তঃ, ভক্তবান্ ; ভুজ্ (৮) ভুক্তঃ, ভুক্তবান্ ; যুজ্ যুক্তঃ, যুক্তবান্ ; সৃজ্ সৃষ্টঃ, সৃষ্টবান্ ; ক্রুধ্ ক্রুদ্ধঃ, ক্রুদ্ধবান্ ; বুধ্ বুদ্ধঃ, বুদ্ধবান্ ; যুধ্ যুদ্ধঃ, যুদ্ধবান্ ; রাধ্ রাদ্ধঃ, রাদ্ধবান্ ; রুধ্ রুদ্ধঃ, রুদ্ধবান্ ; শুধ্ শুদ্ধঃ, শুদ্ধবান্ ; সিধ্ (৯) সিদ্ধঃ, সিদ্ধবান্ ; আপ্ আপ্তঃ, আপ্তবান্ ; ক্ষিপ্ ক্ষিপ্তঃ, ক্ষিপ্তবান্ ; তপ্ তপ্তঃ, তপ্তবান্ ; তৃপ্ তৃপ্তঃ, তৃপ্তবান্ ; দৃপ্ দৃপ্তঃ, দৃপ্তবান্ ; লিপ্ লিপ্তঃ, লিপ্তবান্ ; লুপ্ লুপ্তঃ, লুপ্তবান্ ; শপ্ শপ্তঃ, শপ্তবান্ ; রভ্ রব্ধঃ, রব্ধবান্ ; লভ্ লব্ধঃ, লব্ধবান্ ; দিশ্ দিষ্টঃ, দিষ্টবান্ ; দৃশ্ দৃষ্টঃ, দৃষ্টবান্ ; বিশ্ বিষ্টঃ, বিষ্টবান্ ; স্পৃশ্ স্পৃষ্টঃ, স্পৃষ্টবান্ ; কৃষ্ কৃষ্টঃ, কৃষ্টবান্ ; তুষ্ তুষ্টঃ, তুষ্টবান্ ; দুষ্ দুষ্টঃ, দুষ্টবান্ ; পিষ্ পিষ্টঃ, পিষ্টবান্ ; পুষ্ পুষ্টঃ, পুষ্টবান্ ; মৃষ্ মৃষ্টঃ, মৃষ্টবান্ ; শিষ্ শিষ্টঃ, শিষ্টবান্ ; শ্লিষ্ শ্লিষ্টঃ, শ্লিষ্টবান্ ; দহ্ দগ্ধঃ, দগ্ধবান্ ; দিহ্ দিগ্ধঃ, দিগ্ধবান্ ; নহ্ নদ্ধঃ, নদ্ধবান্ ; রুহ্ রূঢ়ঃ, রূঢ়বান্ ; লিহ্ লীঢ়ঃ; লীঢ়বান্।

(৭) ক্তা ও ক্তিন্ প্রত্যয় স্থলেও এই নিয়ম। (৮) রুধাদিগণীয় ভোজনার্থক।

(৯) "দিবাদিগণীয় সিদ্ধার্থক" বিদ্যাসাগর মহাশয় এইরূপ লিখিয়াছেন ; কিন্তু ভ্বাদিগণীয় সিধ্ ধাতুরও উত্তর ক্ত প্রত্যয় করিলে ঐ পদই হইবে।

৮৫। তিঙন্ত প্রকরণে যে সকল ধাতুর উত্তর ইট্ বিহিত হইয়াছে, নিষ্ঠা প্রত্যয় পরে প্রায় সেই সকল ধাতুর উত্তর ইট্ হইয়া থাকে। যথা,—লিখ্ লিখিতঃ, লিখিতবান্ ; লিঙ্গ্ লিঙ্গিতঃ, লিঙ্গিতবান্ ; লজ্জ্ লজ্জিতঃ, লজ্জিতবান্ ; শ্লাঘ্ শ্লাঘিতঃ, শ্লাঘিতবান্ ; অর্চ্চ্ অর্চ্চিতঃ, অর্চ্চিতবান্ ; চর্চ্চ চর্চ্চিতঃ, চর্চ্চিতবান্ ; যাচ্ যাচিতঃ, যাচিতবান্ ; বঞ্চ্ বঞ্চিতঃ, বঞ্চিতবান্ বাঞ্ছ্ বাঞ্ছিতঃ, বাঞ্ছিতবান্ ; গর্জ্জ্ গর্জ্জিতঃ, গর্জ্জিতবান্ ; তর্জ্জ্ তর্জ্জিতঃ, তর্জ্জিতবান্ ; রাজ্ রাজিতঃ, রাজিতবান্ ; উজ্ঝ্ উজ্ঝিতঃ, উজ্ঝিতবান্ ; ঘট্ ঘটিতঃ, ঘটিতবান্ ; ঘট্ট্ ঘট্টিতঃ, ঘট্টিতবান্ ; চেষ্ট্ চেষ্টিতঃ, চেষ্টিতবান্ ; ত্রুট্ ত্রুটিতঃ, ত্রুটিতবান্ ; বেষ্ট্ বেষ্টিতঃ, বেষ্টিতবান্ ; স্ফুট্ স্ফুটিতঃ, স্ফুটিতবান্ ; কুণ্ঠ্ কুণ্ঠিতঃ, কুণ্ঠিতবান্ ; পঠ্ পঠিতঃ, পঠিতবান্ ; লুণ্ঠ্ লুণ্ঠিতঃ, লুণ্ঠিতবান্ ; ক্রীড়্ ক্রীড়িতঃ, ক্রীড়িতবান্ ; পিণ্ড্ পিণ্ডিতঃ, পিণ্ডিতবান্ ; মণ্ড্ মণ্ডিতঃ, মণ্ডিতবান্ ; লোড়্ লোড়িতঃ, লোড়িতবান্ ; ঘূর্ণ ঘূর্ণিতঃ, ঘূর্ণিতবান্ ; পণ্ পণিতঃ, পণিতবান ; পত্ পতিতঃ, পতিতবান্ ; প্রথ্ প্রথিতঃ, প্রথিতবান্ ; ব্যথ্ ব্যথিতঃ, ব্যথিতবান্ ; ক্রন্দ্ ক্রন্দিতঃ, ক্রন্দিতবান্ ; খাদ্ খাদিত, খাদিতবান্ ; গদ্ গদিতঃ, গদিতবান্ ; নর্দ্দ্ নর্দ্দিতঃ, নর্দ্দিতবান্ ; নিন্দ্ নিন্দিতঃ, নিন্দিতবান্ ; নন্দ্ নন্দিতঃ, নন্দিতবান্ ; মুদ্ মুদিতঃ, মুদিতবান্ ; রুদ্ রুদিতঃ, রুদিতবান্ ; বিদ্ বিদিতঃ, বিদিতবান্ ; বাধ্ বাধিতঃ, বাধিতবান্ ; স্পর্দ্ধ্ স্পর্দ্ধিতঃ, স্পর্দ্ধিতবান্ ; কুপ্ কুপিতঃ, কুপিতবান্ ; কম্প্ কম্পিতঃ, কম্পিতবান্ ; জল্প্ জল্পিতঃ, জল্পিতবান্ ; গুম্ফ্ গুম্ফিতঃ, গুম্ফিতবান্ ; চুম্ব্ চুম্বিতঃ, চুম্বিতবান্ ; লম্ব্ লম্বিতঃ, লম্বিতবান্ ; ক্ষুভ্ ক্ষুভিতঃ, ক্ষুভিতবান্ ; জৃম্ভ্ জৃম্ভিতঃ, জৃম্ভিতবান্ ; স্তিম্ স্তিমিতঃ, স্তিমিতবান্ ; অয়্ অয়িতঃ অয়িতবান্, ক্ষর্ ক্ষরিতঃ, ক্ষরিতবান্ ; চর্ চরিতঃ, চরিতবান্ ; ত্বর্ ত্বরিতঃ, ত্বরিতবান্ ; স্ফুর্ স্ফুরিতঃ, স্ফুরিতবান্ ; গল্ গলিতঃ, গলিতবান্ ; চল্ চলিতঃ, চলিতবান্ ;

জ্বল্ জ্বলিতঃ, জ্বলিতবান্; দল্ দলিতঃ, দলিতবান্; ফল্ ফলিতঃ, ফলিতবান্; মিল্ মিলিতঃ, মিলিতবান্; মীল্ মীলিতঃ, মীলিতবান্; বেল্ল্ বেল্লিতঃ, বেল্লিতবান্; শল্ শলিতঃ, শলিতবান্; শীল্ শীলিতঃ, শীলিতবান্; স্খল্ স্খলিতঃ, স্খলিতবান্; খর্ব্ব্ খর্ব্বিতঃ, খর্ব্বিতবান্; গর্ব্ব্ গর্ব্বিতঃ, গর্ব্বিতবান্; জীব্ জীবিতঃ, জীবিতবান্; (ক) সেব্ সেবিতঃ, সেবিতবান্; অশ্ (১০) অশিতঃ, অশিতবান্; কাশ্ কাশিতঃ, কাশিতবান্; ঈক্ষ্ ঈক্ষিতঃ, ঈক্ষিতবান্; কাঙ্ক্ষ্ কাঙ্ক্ষিতঃ, কাঙ্ক্ষিতবান্; তৃষ্ তৃষিতঃ, তৃষিতবান্; ভিক্ষ্ ভিক্ষিতঃ, ভিক্ষিতবান্; মুষ্ মুষিতঃ, মুষিতবান্; রক্ষ্ রক্ষিতঃ, রক্ষিতবান্; লষ্ লষিতঃ, লষিতবান্; শিক্ষ্ শিক্ষিতঃ, শিক্ষিতবান্; ভর্ৎস্ ভর্ৎসিতঃ, ভর্ৎসিতবান্; রস্ রসিতঃ, রসিতবান্; শ্বস্ শ্বসিতঃ, শ্বসিতবান্; আ+শন্স্ আশংসিতঃ, আশংসিতবান্; (খ) হস্ হসিতঃ, হসিতবান্; হিন্স্ হিংসিতঃ, হিংসিতবান্; ঈহ্ ঈহিতঃ, ঈহিতবান্; উহ্ উহিতঃ, উহিতবান্; রহ্ রহিতঃ, রহিতবান্।

৮৬। নিষ্ঠা প্রত্যয় সহযোগে ইট্ পরে থাকিলে ণিচের লোপ হয়। যথা,—কারি কারিতঃ, কারিতবান্; ক্ষালি ক্ষালিতঃ, ক্ষালিতবান্;

(ক) বিদ্যাসাগর মহাশয়ের স্বকৃত সংস্করণে সেব্-ধাতুর পূর্ব্বে "ধাব্—ধাবিতঃ, ধাবিতবান্" এইরূপ ছিল। পরবর্ত্তী লোকের সংস্করণেও এইরূপ দেখিতে পাওয়া যায়। কিন্তু ধাব্-ধাতুর উত্তর ক্ত প্রত্যয় করিলে 'ধৌত' হয়, 'ধাবিত' হয় না। তবে শিষ্ট প্রয়োগে 'ধাবিত' শব্দ দৃষ্ট হয়। দুর্গাদাস-মতে "ধাবিত" শব্দটী ধাব শব্দের উত্তর অস্ত্যর্থে ইত প্রত্যয় করিয়া নিষ্পন্ন। "অস্ত জবে নিষ্ঠায়া অপ্রয়োগঃ"—ইতি দুর্গাদাসঃ।

(১০) ক্র্যাদিগণীয় ভোজনার্থক। স্বাদিগণীয় অশ্ ধাতু+ক্ত = অষ্টঃ।

(খ) একটী শন্স ধাতু আছে, উহা আত্মনেপদী এবং ইচ্ছার্থক। আঙ্ পূর্ব্বক ভিন্ন উহার প্রয়োগ হয় না। উহার উত্তর ক্ত প্রত্যয় করিলে 'আশংসিত' হয়। স্তুত্যর্থক পরস্মৈপদী শন্স ধাতুর উত্তর ক্ত প্রত্যয় করিলে 'শস্ত' হয়। বিদ্যাসাগর মহাশয়ের মূলে শন্স+ক্ত = শংসিত এইরূপ ছিল, কিন্তু উহা ব্যাকরণ-সঙ্গত নহে।

পালি পালিতঃ, পালিতবান্ ; অর্পি অর্পিতঃ, অর্পিতবান্ ; স্থাপি স্থাপিতঃ, স্থাপিতবান্ ; শ্রাবি শ্রাবিতঃ, শ্রাবিতবান্ ; রোপি রোপিতঃ, রোপিতবান্ ; জনি জনিতঃ, জনিতবান্।

৮৭। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে শী-ধাতুর স্থানে শয়্ হয়। যথা,—শয়িতঃ, শয়িতবান্।

৮৮। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে শ্রি, উ-কারান্ত, ঊ-কারান্ত ও বৃ ধাতুর উত্তর ইট্ হয় না। যথা,—শ্রি শ্রিতঃ, শ্রিতবান্ ; যু যুতঃ, যুতবান্ ; রু রুতঃ, রুতবান্ ; স্নু স্নুতঃ, স্নুতবান্, স্নু স্নুতঃ, স্নুতবান্ ; ধূ ধূতঃ, ধূতবান্ ; পূ পূতঃ, পূতবান্ ; ভূ ভূতঃ, ভূতবান্ ; সূ ( ১১ ) সূতঃ, সূতবান্ ; বৃ বৃতঃ, বৃতবান্।

৮৯। গণ-পাঠ-কালে যে সকল ধাতু ঈকার-সংসৃষ্ট থাকে, নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে সে সকল ধাতুর উত্তর ইট্ হয় না। যথা,—দীপ্ দীপ্তঃ, দীপ্তবান্ ; ত্রস্ ত্রস্তঃ, ত্রস্তবান্ ; পৃচ্ পৃক্তঃ, পৃক্তবান্।

৯০। অন্যান্য প্রকরণে যে সকল ধাতুর উত্তর বিকল্পে ইট্-বিধান আছে, নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে তাহাদের উত্তর ইট্ হয় না। যথা,—ইষ্ ইষ্টঃ, ইষ্টবান্ ; গুপ গুপ্তঃ, গুপ্তবান্ ; দৃপ্ দৃপ্তঃ, দৃপ্তবান্ ; লুপ্ লুপ্তঃ, লুপ্তবান্ ; অস্ ( ১২ ) অস্তঃ, অস্তবান্ ; গ্রস্ গ্রস্তঃ গ্রস্তবান্ ; বৃষ্ বৃষ্টঃ বৃষ্টবান্ ; ঘৃষ্ ঘৃষ্টঃ, ঘৃষ্টবান্ ; মৃজ্ মৃষ্টঃ, মৃষ্টবান্ ; গাহ্ গাঢ়ঃ, গাঢ়বান্ ; গুহ্ গূঢ়ঃ, গূঢ়বান্ ; স্নিহ্ স্নিগ্ধঃ, স্নিগ্ধবান্ ; মুহ্ মুগ্ধঃ মূঢ়ঃ, মুগ্ধবান্ মূঢ়বান্ ; সহ্ সোঢ়ঃ, সোঢ়বান্।

৯১। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দিব্, ষ্ঠিব্, ও সিব্ ধাতুর ব্-স্থানে

---

( ১১ ) অদাদিগণীয়। দিবাদি সূ+ক্ত—সূনঃ। ( ১২ ) দিবাদিগণীয় ক্ষেপণার্থক। অদাদি অস্+ক্ত—ভূতঃ।

উকার হয় ( ১৩ )। যথা,—দিব্ দ্যূতঃ, দ্যূতবান্; ষ্ঠিব্ ষ্ঠ্যূতঃ ষ্ঠ্যূতবান্; সিব্ স্যূতঃ স্যূতবান্।

৯২। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে ক্রম্ প্রভৃতি ধাতুর অ স্থানে আ হয় (১৩)। যথা,—ক্রম্ ক্রান্তঃ, ক্রান্তবান্; ক্লম্ ক্লান্তঃ, ক্লান্তবান্; ক্ষম্ ক্ষান্তঃ, ক্ষান্তবান্; চম্ চান্তঃ, চান্তবান্; তম্ তান্তঃ, তান্তবান্; দম্ দান্তঃ, দান্তবান্; বম্ বান্তঃ, বান্তবান্; শম্ শান্তঃ, শান্তবান্; শ্রম্ শ্রান্তঃ, শ্রান্তবান্।

৯৩। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে গম্, নম্, যম্, রম্, ক্ষণ্, তন্, মন্ ও হন্ ধাতুর অন্ত্য বর্ণের লোপ হয় ( ১৩ )। যথা,—গম্ গতঃ, গতবান্; নম্ নতঃ, নতবান্; যম্ যতঃ, যতবান্; রম্ রতঃ, রতবান্; ক্ষণ্ ক্ষতঃ, ক্ষতবান্; তন্ ততঃ, ততবান্; মন্ মতঃ, মতবান্; হন্ হতঃ, হতবান্।

৯৪। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে খন্, জন্ ও সন্ ধাতুর স্থানে যথাক্রমে খা, জা ও সা হয়। যথা,—খন্ খাতঃ, খাতবান্; জন্ জাতঃ, জাতবান্; সন্ সাতঃ সাতবান্।

৯৫। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দন্শ্ প্রভৃতি ধাতুর উপধা ন্-কারের লোপ হয় ( ১৩ )। যথা,—দন্শ্ দষ্টঃ, দষ্টবান্; রন্জ্ রক্তঃ, রক্তবান্; সন্জ্ সক্তঃ, সক্তবান্; বন্ধ্ বদ্ধঃ, বদ্ধবান্; স্তন্ভ্ স্তব্ধঃ, স্তব্ধবান্; ভ্রন্শ্ ভ্রষ্টঃ, ভ্রষ্টবান্; স্রন্ভ্ স্রব্ধঃ, স্রব্ধবান্; ধ্বন্স্ ধ্বস্তঃ ধ্বস্তবান্; স্রন্স্ স্রস্তঃ স্রস্তবান্; শন্স্ শস্তঃ, শস্তবান্; গ্রন্থ্ গ্রথিতঃ, গ্রথিতবান্, মন্থ্ মথিতঃ, মথিতবান্।

৯৬। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দ-কারান্ত ধাতুর দ্ ও তৎপরবর্ত্তী নিষ্ঠার ত স্থানে ন হয়। যথা—ক্লিদ্ ক্লিন্নঃ, ক্লিন্নবান্; ক্ষুদ্ ক্ষুণ্ণঃ, ক্ষুণ্ণবান্; খিদ্

---

( ১৩ ) ক্তিন্-প্রত্যয়-স্থলেও এই নিয়ম। ক্ত্বা-স্থলে ইট্ হইলে হয় না।

খিন্নঃ, খিন্নবান্; ছিদ্ ছিন্নঃ, ছিন্নবান্; ভিদ্ ভিন্নঃ, ভিন্নবান্; পদ্ পন্নঃ, পন্নবান্; সদ্ সন্নঃ, সন্নবান্; মদ্ ধাতুর হয় না। যথা—মত্তঃ, মত্তবান্ (ক)।

৯৭। গণ-পাঠ-কালে যে সকল ধাতু ওকার-সংস্পৃষ্ট থাকে, তাহাদের উত্তর বিহিত নিষ্ঠা প্রত্যয়ের ত স্থানে ন হয়। যথা,—রুজ্ রুগ্ণঃ রুগ্ণবান্; বিজ্ বিগ্নঃ, বিগ্নবান্; ভুজ্ ( ১৪ ) ভুগ্নঃ, ভুগ্নবান্, ; ভন্জ্ ভগ্নঃ, ভগ্নবান্। মস্জ্ ধাতুর স্ লোপ হয়। মগ্নঃ, মগ্নবান্; দূ দূনঃ, দূনবান্; সূ ( ১৫ ) সূনঃ, সূনবান্; লূ লূনঃ, লূনবান্; দী দীনঃ, দীনবান্; ডী ডীনঃ, ডীনবান্। ক্ষি ধাতুর ইকার দীর্ঘ হয়; ক্ষীণঃ, ক্ষীণবান্।

৯৮। র্ পূর্ব্বে থাকিলে নিষ্ঠার ত স্থানে ন হয়। যথা,—গূর্ গূর্ণঃ, গূর্ণবান্; পূর্ পূর্ণঃ, পূর্ণবান্; চূর্ চূর্ণঃ, চূর্ণবান্।

৯৯। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দীর্ঘ ৠ-কারান্ত ধাতুর ৠ স্থানে ঈর্ হয়। যথা,—কৄ কীর্ণঃ, কীর্ণবান্; গৄ গীর্ণঃ, গীর্ণবান্; জৄ জীর্ণঃ, জীর্ণবান্; তৄ তীর্ণঃ, তীর্ণবান্; দৄ দীর্ণঃ, দীর্ণবান্; শৄ শীর্ণঃ, শীর্ণবান্; স্তৄ স্তীর্ণঃ, স্তীর্ণবান্।

১০০। গ্লা, ম্লা, দ্রা ও স্ত্যা ধাতুর নিষ্ঠার ত স্থানে ন হয়। যথা,—গ্লা গ্লানঃ, গ্লানবান্; ম্লা ম্লানঃ, ম্লানবান্; দ্রা দ্রাণঃ, দ্রাণবান্; স্ত্যা স্ত্যানঃ, স্ত্যানবান্।

১০১। হ্রী, ঘ্রা, ত্রা, নুদ্ ও বিন্দ্ ধাতুর নিষ্ঠার ত ও তৎপূর্ব্ববর্ত্তী দ্ স্থানে বিকল্পে ন হয়। যথা,—হ্রী হ্রীণঃ, হ্রীতঃ; হ্রীণবান্ হ্রীতবান্; ঘ্রা ঘ্রাণঃ ঘ্রাতঃ, ঘ্রাণবান্ ঘ্রাতবান্; ত্রা ত্রাণঃ ত্রাতঃ, ত্রাণবান্ ত্রাতবান্; নুদ্ নুন্নঃ নুত্তঃ, নুন্নবান্ নুত্তবান্; বিন্দ্ বিন্নঃ বিত্তঃ, বিন্নবান্ বিত্তবান্।

---

(ক) "তৈ র্বৃক্ণ-রুগ্ণ-সংভুগ্ন-ক্ষুণ্ণ-ভিন্ন-বিপন্নকৈঃ। নিমগ্নোদ্বিগ্ন-সংহ্রীণৈঃ পপ্রে দীনৈশ্চ মেদিনী"। ভট্টি—৪।৪২

( ১৪ ) তুদাদিগণীয় বক্রণার্থক। ( ১৫ ) দিবাদিগণীয়।

১০২। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে ক্লিশ্, হৃষ, জপ, বম্, রুষ্, সং-পূর্ব্বক ঘুষ্ ও বি আ পূর্ব্বক শ্বস্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। যথা,—ক্লিশ্ ক্লিষ্টঃ ক্লিশিতঃ, ক্লিষ্টবান্ ক্লিশিতবান্; হৃষ্ হৃষ্টঃ হৃষিতঃ, হৃষ্টবান্ হৃষিতবান্; জপ্ জপ্তঃ জপিতঃ, জপ্তবান্ জপিতবান্; বম্ বান্তঃ বমিতঃ, বান্তবান্ বমিতবান্; রুষ্ রুষ্টঃ রুষিতঃ, রুষ্টবান্ রুষিতবান্; ঘুষ্ (সংপূর্ব্বক) সংঘুষ্টঃ সংঘুষিতঃ, সংঘুষ্টবান্ সংঘুষিতবান্; শ্বস্ (বি ও আ পূর্ব্বক) বিশ্বস্তঃ বিশ্বসিতঃ, বিশ্বস্তবান্ বিশ্বসিতবান্; আশ্বস্তঃ আশ্বসিতঃ, আশ্বস্তবান্, আশ্বসিতবান্।

১০৩। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে ছাদি ও জ্ঞপি স্থানে বিকল্পে ছদ্ ও জ্ঞপ্ হয় এবং ইট্ হয় না। যথা,—ছাদি ছন্নঃ ছাদিতঃ, ছন্নবান্ ছাদিতবান্; জ্ঞপি জ্ঞপ্তঃ জ্ঞপিতঃ, জ্ঞপ্তবান্ জ্ঞপিতবান্।

১০৪। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে স্ফায় ধাতুর স্থানে স্ফী ও স্ফা এবং প্যায়্ ধাতুর স্থানে পী ও প্যা হয়। যথা,—স্ফীতঃ স্ফাতঃ, স্ফীতবান্ স্ফাতবান্; পীনঃ প্যানঃ, পীনবান্ প্যানবান্।

১০৫। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দো, মা, সো ও স্থা ধাতুর আকার-স্থানে ইকার হয় (১৬)। যথা,—দো দিতঃ, দিতবান্; মা মিতঃ, মিতবান্; সো সিতঃ, সিতবান্; স্থা স্থিতঃ, স্থিতবান্। শো এবং ছো ধাতুর বিকল্পে। যথা, শিতঃ শাতঃ, শিতবান্ শাতবান্; ছিতঃ ছাতঃ, ছিতবান্, ছাতবান্।

১০৬। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে দা ধাতুর স্থানে দৎ ও ধা ধাতুস্থানে হি হয় (১৬)। যথা,—দা দত্তঃ, দত্তবান্; ধা হিতঃ, হিতবান্।

(১৬) ক্ত্বা ও ক্তিন্ প্রত্যয়স্থলেও এই নিয়ম।

১০৭। স্বরান্ত উপসর্গের পরবর্ত্তী দা ধাতুর স্থানে দৎ ও ৎ হয়। যথা,—আদত্তঃ আত্তঃ, আদত্তবান্ আত্তবান্। ( ক )

১০৮। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে যজ ও ব্যধ্ ধাতুর য ও অ স্থানে ই হয় ( ১৬ )। যথা,—যজ্ ইষ্টঃ, ইষ্টবান্; ব্যধ্ বিদ্ধঃ, বিদ্ধবান্।

১০৯। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে গ্রহ্, প্রচ্ছ্ ও ভ্রস্জ্ ধাতুর র ও অ স্থানে ঋ হয় ( ১৬ )। যথা,—গ্রহ্ ( ১৭ ) গৃহীতঃ, গৃহীতবান্। প্রচ্ছ্, পৃষ্টঃ পৃষ্টবান্। ভ্রস্জ্ ধাতুর স্ লোপ হয়। ভৃষ্টঃ, ভৃষ্টবান্।

১১০। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে শ্বি ও হ্বে ধাতুর স্থানে শূ ও হূ হয় ( ১৮ )। যথা,—শ্বি, শূনঃ, শূনবান্; হ্বে হূতঃ, হূতবান্।

১১১। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে ক্ষুধ্ ও বস্ ধাতুর উত্তর ইট্ হয়। যথা,—ক্ষুধ্ ক্ষুধিতঃ, ক্ষুধিতবান্।

১১২। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে বচ্ বদ্, বপ্ বস্ বহ্ ও স্বপ্ ধাতুর ব্ ও অকার স্থানে উ হয় (১৮) যথা,—বচ্ উক্তঃ, উক্তবান্; বদ্ উদিতঃ, উদিতবান্; বপ্ উপ্তঃ, উপ্তবান্; বস্ উষিতঃ উষিতবান্; বহ্ ঊঢ়ঃ, ঊঢ়বান্; স্বপ্ সুপ্তঃ, সুপ্তবান্।

১১৩। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে গৈ (১৯), পা (২০) ও হা ধাতুর

( ক ) দা ধাতু স্থানে জাত তকার পরে থাকিলে উপসর্গের ইকার কিংবা উকার দীর্ঘ হয়। যথা—নি + দা + ক্ত = নীত্তম্।

(১৬) ক্ত্বা ও ক্তিন্ প্রত্যয়স্থলেও এই নিয়ম।

(১৭) ইটের ই দীর্ঘ হয়। ক্ত্বাস্থলেও এই নিয়ম। (১৮) ক্ত্বা ও ক্তিন্ প্রত্যয়স্থলেও এই নিয়ম।

( ১৯ ) "দিবাদিগণীয় গানার্থক।" বিদ্যাসাগর মহাশয় এইরূপ লিখিয়াছেন। কিন্তু দিবাদিগণীয় গানার্থক গা অথবা গৈ ধাতুর উল্লেখ আমরা গণে দেখিতে পাইলাম না।

( ২০ ) ভ্বাদিগণীয় পানার্থক।

আকার স্থানে ঈ হয় (২১)। যথা,—গৈ গীতঃ, গীতবান্; পা পীতঃ, পীতবান্; হা হীনঃ, হীনবান্।

১১৪। নিষ্ঠা-সহিত ক্ষৈ, পচ্ ও শুষ্ ধাতুর স্থানে যথাক্রমে ক্ষাম, পক্ব ও শুষ্ক হয়। যথা,—ক্ষৈ ক্ষামঃ, ক্ষামবান্; পচ্ পক্বঃ, পক্ববান্; শুষ্ শুষ্কঃ, শুষ্কবান্।

১১৫। কর্ত্তৃবাচ্যে ক্তবতু প্রত্যয় হয়, এই হেতু তন্নিষ্পন্ন শব্দ কর্ত্তার বিশেষণ হয়; অতএব ইহা কর্ত্তার লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হইয়া থাকে। যথা,—স পুস্তকং পঠিতবান্, তৌ পুস্তকং পঠিতবন্তৌ, তে পুস্তকং পঠিতবন্তঃ। সা চন্দ্রং দৃষ্টবতী, তে চন্দ্রং দৃষ্টবত্যৌ, তাশ্চন্দ্রং দৃষ্টবত্যঃ। বৃক্ষাৎ ফলং পতিতবৎ, বৃক্ষাৎ ফলে পতিতবতী, বৃক্ষাৎ ফলানি পতিতবন্তি।

১১৬। সকর্ম্মক ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ক্ত হয়, সুতরাং কর্ম্মবাচ্যে ক্ত-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ কর্ম্মের বিশেষণ এবং কর্ম্মের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা,—কুম্ভকারেণ ঘটঃ কৃতঃ, ঘটৌ কৃতৌ, ঘটাঃ কৃতাঃ। মিত্রেণ পত্রী লিখিতা, পত্র্যৌ লিখিতে, পত্র্যঃ লিখিতাঃ। মালিনা পুষ্পং চিতম্, পুষ্পে চিতে, পুষ্পাণি চিতানি।

১১৭। অকর্ম্মক ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্ত হয়, এই হেতু কর্ত্তৃবাচ্যে ক্ত-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ কর্ত্তার বিশেষণ। যথা,—স জাগরিতঃ, সা ভীতা, জলং শুষ্কম্, শিশুঃ শয়িতঃ, বৃদ্ধো মৃতঃ।

১১৮। গমনার্থ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যেও ক্ত হয়। যথা,—স গ্রামং গতঃ, স গৃহং প্রস্থিতঃ, স বিদ্যালয়ং প্রযাতঃ।

১১৯। শী, স্থা, আস্, বস্, শ্লিষ্, রুহ্,—এই সকল ধাতু উপসর্গ-যোগে সকর্ম্মক হইলেও ইহাদের উত্তর কর্ত্তৃবাচ্যেও ক্ত হয়। যথা,—স গৃহমধি-

(২১) ক্ত্বা ও ক্তিন্ প্রত্যয়-স্থলেও এই নিয়ম।

শয়িতঃ, স শয্যামধিষ্ঠিতঃ, মুনিরাশ্রমমধ্যাসিতঃ, স গ্রামমধ্যুষিতঃ, পিতা পুত্রমাশ্লিষ্টঃ, বানরো বৃক্ষমারূঢ়ঃ।

১২০। ক্তবতু ও ক্ত প্রত্যয়-নিষ্পন্ন শব্দ কখন সমাপিকা ক্রিয়ার ন্যায়, কখনও বা কর্ত্তার বিশেষণের ন্যায় ব্যবহৃত হয়। যাহাই হউক না কেন, ইহা কর্ত্তার অথবা বিশেষ্যের লিঙ্গ, বচন ও বিভক্তি প্রাপ্ত হইয়া থাকে। যথা,—রামো বনং গতবান্। বনং গতবতা রামেণ রাবণো হতঃ। বৃক্ষাৎ পত্রং পতিতম্। বৃক্ষাৎ পতিতং পত্রং গৃহাণ।

১২১। সকল ধাতুরই উত্তর ভাববাচ্যে ক্ত প্রত্যয় হয়। ভাববাচ্যে ক্ত-নিষ্পন্ন শব্দ যখন সমাপিকা ক্রিয়ার ন্যায় ব্যবহৃত হয়, তখন ইহা সদাই ক্লীবলিঙ্গের প্রথমার একবচনান্ত হয়। যথা,—তেন কৃতম্, তাভ্যাং কৃতম্, তৈঃ কৃতম্; ত্বয়া কৃতম্, যুবাভ্যাং কৃতম্, যুষ্মাভিঃ কৃতম্; ময়া কৃতম্, আবাভ্যাং কৃতম্, অস্মাভিঃ কৃতম্; শিশুনা রুদিতম্, তেন ভুক্তম্, ময়া জ্ঞাতম্, ত্বয়া দৃষ্টম্, কন্যয়া হসিতম্। আর, যখন বিশেষ্য-শব্দের ন্যায় ব্যবহৃত হয়, তখন তাহাদের রূপ অকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের ন্যায়। যথা,—গতম্, গতে, গতানি; কৃতম্, কৃতে, কৃতানি; রুদিতম্, রুদিতে, রুদিতানি।

## ক্ত্বা ( ক্ত্বাচ্ )

১২২। উভয় ক্রিয়ার এক কর্ত্তা হইলে পূর্ব্বকালিক-ক্রিয়াবোধক ধাতুর উত্তর ক্ত্বা হয়, ক্ ইৎ, ত্বা থাকে।

১২৩। নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে যে নিয়মে ইট্ হইয়া থাকে, ক্ত্বা প্রত্যয় পরে থাকিলেও প্রায় সেই নিয়মে ইট্ হয়। যথা,—জ্ঞা জ্ঞাত্বা, ধ্যৈ ধ্যাত্বা, স্না স্নাত্বা, পা পীত্বা, স্থা স্থিত্বা, দা দত্ত্বা, ধা হিত্বা, চি চিত্বা, জি জিত্বা, শ্রি শ্রিত্বা, ক্রী ক্রীত্বা, নী নীত্বা, শ্রু শ্রুত্বা, হু হুত্বা, ভূ ভূত্বা, কৃ কৃত্বা, ধৃ ধৃত্বা, স্মৃ স্মৃত্বা, মুচ মুক্ত্বা, সিচ্ সিক্ত্বা, ত্যজ্ ত্যক্ত্বা, ভুজ্ ভুক্ত্বা, সৃজ্ সৃষ্ট্বা,

ছিদ্ ছিত্ত্বা, ভিদ্ ভিত্ত্বা, বুধ্ বুদ্ধা, ক্ষিপ্ ক্ষিপ্ত্বা, তপ্ তপ্ত্বা, লভ্ লব্ধ্বা, দৃশ্ দৃষ্ট্বা, স্পৃশ্ স্পৃষ্ট্বা, দহ্ দগ্ধ্বা, যাচ্ যাচিত্বা, গর্জ্জ্ গর্জ্জিত্বা, পঠ্ পঠিত্বা, ক্রীড়্ ক্রীড়িত্বা, পত্ পতিত্বা, ব্যথ্ ব্যথিত্বা, সেব্ সেবিত্বা, ভিক্ষ ভিক্ষিত্বা, ব্যধ্ বিদ্ধা, যজ্ ইষ্ট্বা, গ্রহ্ গৃহীত্বা, প্রচ্ছ্ পৃষ্ট্বা, বস্ উষিত্বা, স্বপ্ সুপ্ত্বা, গম্ গত্বা, নম্ নত্বা, মন্ মত্বা, হন্ হত্বা, বন্ধ্ বদ্ধা, স্তন্ভ্ স্তব্ধ্বা।

১২৪। ক্ত্বা প্রত্যয় পরে ইট্ হইলে, ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়। যথা—শী শয়িত্বা, অর্পি অর্পয়িত্বা, কারি কারয়িত্বা, স্থাপি স্থাপয়িত্বা, শ্রাবি শ্রাবয়িত্বা, বৃৎ বর্ত্তিত্বা, নৃৎ নর্ত্তিত্বা।

১২৫। মৃড়্, মৃদ্, রুদ্, বিদ্, মুষ্ ও ক্লিশ্ ধাতুর গুণ হয় না। যথা,—মৃড়িত্বা, মৃদিত্বা, রুদিত্বা, বিদিত্বা, মুষিত্বা।

১২৬। মিল্, লিখ্, স্তিম্, কুপ্, ক্ষুধ্, ত্রুট্, দ্যুৎ, রুচ্, স্ফুট্ কৃশ্, তৃষ ও মৃষ্ ধাতুর বিকল্পে গুণ হয়। যথা—মিল্ মিলিত্বা, মেলিত্বা; লিখ্ লিখিত্বা, লেখিত্বা; স্তিম্ স্তিমিত্বা, স্তেমিত্বা; কুপ্ কুপিত্বা, কোপিত্বা; ক্ষুধ্ ক্ষুধিত্বা, ক্ষোধিত্বা; ত্রুট্ ত্রুটিত্বা, ত্রোটিত্বা; দ্যুৎ দ্যুতিত্বা দ্যোতিত্বা; রুচ্ রুচিত্বা, রোচিত্বা; স্ফুট্ স্ফুটিত্বা, স্ফোটিত্বা; কৃশ্ কৃশিত্বা কর্শিত্বা; তৃষ্ তৃষিত্বা, তর্ষিত্বা; মৃষ্ মৃষিত্বা, মর্ষিত্বা।

১২৭। ক্ত্বা প্রত্যয় হইলে জান্ত, থান্ত ও ফান্ত ধাতুর উপধা ন-কারের বিকল্পে লোপ হয়। যথা,—ভন্জ্ ভক্ত্বা ভঙ্ক্ত্বা; রন্জ্ রক্ত্বা রঙ্ক্ত্বা; গ্রন্থ্ গ্রথিত্বা, গ্রন্থিত্বা; মন্থ্ মথিত্বা, মন্থিত্বা; গুন্ফ্ গুফিত্বা, গুম্ফিত্বা (ক)।

১২৮। ক্ত্বা প্রত্যয় পরে থাকিলে বন্চ্ ও লুন্চ্ ধাতুর বিকল্পে ন লোপ হয়। যথা,—বন্চ্ বচিত্বা, বঞ্চিত্বা; লুন্চ্ লুচিত্বা। লুঞ্চিত্বা।

১২৯। ক্ত্বা প্রত্যয় হইলে পূ ও ক্লিশ্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। যথা,—পূ পবিত্বা, পূত্বা; ক্লিশ্ ক্লিশিত্বা, ক্লিষ্ট্বা।

(ক) জান্ত ধাতু অনিট্-না হইলে হয় না। যথা—অঞ্জ—অঞ্জিত্বা।

১৩০। গণ-পাঠ-কালে যে সকল ধাতু উকার-সংসৃষ্ট থাকে, ক্ত্বা প্রত্যয় হইলে, তাহাদের উত্তর বিকল্পে ইট্ হয়। যথা,—ক্রম্ ক্রমিত্বা, ক্রান্ত্বা; ক্ষম্ ক্ষমিত্বা, ক্ষান্ত্বা; ভ্রম্ ভ্রমিত্বা, ভ্রান্ত্বা; শম্ শমিত্বা, শান্ত্বা; দিব্ দেবিত্বা, দ্যূত্বা; সিব্ সেবিত্বা, স্যূত্বা; ইষ্ এষিত্বা, ইষ্ট্বা।

১৩১। ক্ত্বা প্রত্যয় হইলে ত্যাগার্থ হা-ধাতুর স্থানে হি হয়। যথা হিত্বা।

১৩২। নিষেধ-অর্থ বুঝাইলে অলং ও খলু শব্দের যোগে ধাতুর উত্তর ক্ত্বা হয়। যথা—অলং গত্বা, অলং স্থিত্বা, অলং দৃষ্ট্বা, অলং স্পৃষ্ট্বা, অলং শ্রুত্বা; খলু উক্ত্বা, খলু কৃত্বা, খলু ভুক্ত্বা, খলু ক্ষিপ্ত্বা (ক)।

১৩৩। ক্ত্বা প্রত্যয়-নিষ্পন্ন শব্দ অব্যয় ও অসমাপিকা ক্রিয়া।

## ক্তিন্ ( ক্তি )

১৩৪। ভাববাচ্যে ধাতুর উত্তর ক্তিন্ হয়, ক্ ও ন্ ইৎ, তি থাকে। ক্তিন্ প্রত্যয় নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—খ্যা খ্যাতিঃ, গৈ গীতিঃ, মা মিতিঃ, স্থা স্থিতিঃ, ই ইতিঃ, চি চিতিঃ, নী নীতিঃ, প্রী প্রীতিঃ, ভী ভীতিঃ, চ্যু চ্যুতিঃ, দ্রু দ্রুতিঃ, নু নুতিঃ, শ্রু শ্রুতিঃ, স্তু স্তুতিঃ, স্রু স্রুতিঃ কৃ কৃতিঃ, ধৃ ধৃতিঃ, ভৃ ভৃতিঃ, মৃ মৃতিঃ, বৃ বৃতিঃ, স্মৃ স্মৃতিঃ, শক্ শক্তিঃ, মুচ্ মুক্তিঃ, বচ্ উক্তিঃ, ভজ্ ভক্তিঃ, ভুজ্ ভুক্তি, যজ্ ইষ্টিঃ, যুজ্ যুক্তিঃ, সৃজ্ সৃষ্টিঃ, কৃত্ কৃত্তিঃ, বৃত্ বৃত্তিঃ, ছিদ্ ছিত্তিঃ, পদ্ পত্তিঃ, ভিদ্ ভিত্তিঃ, বিদ্ বিত্তি, সদ্ সত্তিঃ, ঋধ্ ঋদ্ধিঃ, বুধ্ বুদ্ধিঃ, বৃধ্ বৃদ্ধিঃ, শুধ্ শুদ্ধিঃ, সিধ্ সিদ্ধিঃ, ক্ষণ্ ক্ষতিঃ, তন্ ততিঃ, মন্ মতিঃ, আপ্ আপ্তিঃ, গুপ্ গুপ্তিঃ, তৃপ্ তৃপ্তিঃ, দীপ্ দীপ্তিঃ, স্বপ্ সুপ্তিঃ, লভ্ লব্ধিঃ, ক্রম্ ক্রান্তিঃ, ক্লম্ ক্লান্তিঃ, ক্ষম্ ক্ষান্তিঃ, গম্ গতিঃ, নম্ নতিঃ, ভ্রম্ ভ্রান্তিঃ, রম্ রতিঃ, শম্

---

(ক) বিকল্পে হয়। পক্ষে অলং গমনেন ইত্যাদি। গমনং নিষিদ্ধ মিত্যর্থঃ। "আলপ্যালমিদং বভ্রোর্যৎ স দারানপাহরৎ।"—"নির্দ্ধারিতেঽর্থে লেখেন খলূক্ত্বা খলু বাচিকম্"—মাঘ।

শান্তিঃ, শ্রম্, শ্রান্তিঃ, দৃশ্ দৃষ্টিঃ, কৃষ্ কৃষ্টিঃ, তুস্ তুষ্টিঃ, পুষ্ পুষ্টিঃ, বৃষ্ বৃষ্টি, রুহ্ রূঢ়িঃ।

১৩৫। কৄ, গৄ, জ্যা, গ্লা, হা, লূ প্রভৃতি ধাতুর উত্তর তি স্থানে নি হয়। যথা,—কীর্ণিঃ, গীর্ণিঃ, জ্যানিঃ, গ্লানিঃ, হানিঃ, লূনিঃ, পূর্ণিঃ (ক)।

ণক।

১৩৬। ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণক হয়, ণ ইৎ, অক থাকে। যথা,—নী নায়কঃ, শ্রু শ্রাবকঃ, পূ পাবকঃ, কৃ কারকঃ, তৄ তারকঃ, স্মৃ স্মারকঃ, নশ্ নাশকঃ, পচ্ পাচকঃ, পঠ্ পাঠকঃ, রিচ্ রেচকঃ, সিচ্ সেচকঃ, মুচ্ মোচকঃ, ক্ষিপ্ ক্ষেপকঃ, রুধ্ রোধকঃ, শুষ্ শোষকঃ, দা দায়কঃ, গৈ গায়কঃ, জনি জনকঃ, পালি পালকঃ, যোজি যোজকঃ।

১৩৭। নিমিত্ত অর্থ বুঝাইলে, ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণক হয়। যথা,—ভুজ্ ভোজকো ব্রজতি, ভোজন করিবার নিমিত্ত যাইতেছে; পচ্ পাচকো ব্রজতি, পাক করিবার নিমিত্ত যাইতেছে।

ষক।

১৩৮। শিল্পী বুঝাইলে নৃত্, খন্ ও রন্‌জ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ষক হয়, ষ্ ইৎ, অক থাকে। যথা, নৃত্ নর্ত্তকঃ, খন্ খনকঃ। রন্‌জ্ ধাতুর ন্ লোপ হয়। রজকঃ (খ)।

ণনট্ ও থক।

১৩৯। শিল্পী বুঝাইলে গৈ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণনট্ ও থক হয়, ণ্ ট্ ইৎ, অন থাকে। যথা,—গায়নঃ, গাথকঃ। (গ)

---

(ক) সো+ক্তি=সাতি, হি+তি=হেতি, যু+ক্তি=যুতি, জু+ক্তি=জূতি—এই চারিটী নিপাতনসিদ্ধ।

(খ) ষ্ ইৎ হওয়ার ফল এই যে স্ত্রীলিঙ্গে ঈ হইবে। যথা—নর্ত্তকী রজকী খনকী।

(গ) ট ইৎ হওয়ার জন্য স্ত্রীলিঙ্গে ঈ হয়। যথা—গায়নী। ণ ইতের ফলে য-কারাগম।

## তৃচ্ ( তৃন্ )

১৪০। ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে তৃচ্ হয়, চ্ ইৎ, তৃ থাকে ( ২২ )। যথা,—দা দাতা, পা পাতা, মা মাতা, জি জেতা, নী নেতা, শ্রু শ্রোতা, কৃ কর্ত্তা, হৃ হর্ত্তা, ক্ষিপ্ ক্ষেপ্তা, সিচ্ সেক্তা, বিদ্ বেত্তা, বুধ্ বোদ্ধা, যুধ্ যোদ্ধা, রুধ্ রোদ্ধা, গম্ গন্তা, হন্ হন্তা।

১৪১। লুট্ বিভক্তিতে যে সকল ধাতুর উত্তর যে নিয়মে ইট্ হইয়া থাকে, তৃচ্ প্রত্যয় পরে থাকিলে সেই সকল ধাতুর উত্তর সেই নিয়মেই ইট্ হয়। যথা,—ভূ ভবিতা, বদ্ বদিতা, ফল্ ফলিতা, চল্ চলিতা, দিব্ দেবিতা, নুদ্ নোদিতা, নৃত্ নর্ত্তিতা, দীপ্ দীপিতা, সেব্ সেবিতা, কারি কারয়িতা, স্থাপি স্থাপয়িতা, জনি জনয়িতা, সূ সবিতা সোতা, স্তু স্তবিতা স্তোতা, ইষ্ এষিতা এষ্টা, শুচ্ শোচিতা শোক্তা, রুষ্ রোষিতা রোষ্টা।

## অণ্ ( ষণ্ )

১৪২। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অণ্ হয়, ণ্ ইৎ, অ থাকে। যথা,—কুম্ভং করোতি কুম্ভকারঃ, তন্তূন্ বয়তি তন্তুবায়ঃ, তন্ত্রং বয়তি তন্ত্রবায়ঃ, শাস্ত্রাণি করোতি শাস্ত্রকারঃ ; সূত্রকারঃ, চাটুকারঃ, সূত্রধারঃ, মালাকারঃ, ভাষ্যকারঃ, কর্ম্মকারঃ, বারিবাহঃ।

## ট।

১৪৩। নিশা প্রভৃতি কর্ম্মবাচক পদের পরবর্ত্তী কৃ-ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়, ট্ ইৎ, অ থাকে। যথা,—নিশাকরঃ, বিভাকরঃ, প্রভাকরঃ, ভাস্করঃ, অন্তকরঃ, কিঙ্করঃ, লিপিকরঃ, বলিকরঃ, ভক্তিকরঃ, অহস্করঃ, চিত্রকরঃ, কর্ম্মকরঃ ( ২৩ )

---

( ২২ ) শীল, ধর্ম্ম ও সম্যক্ করণ অর্থেও তৃচ্ হইয়া থাকে।

( ২৩ ) ভৃত্য অর্থ বুঝাইলে ; অন্যত্র অণ্ হয়।

১৪৪। হেতু ও অনুকূল অর্থ বুঝাইলে কর্ম্মবাচক পদের পরবর্ত্তী কৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়। যথা,—হেতু অর্থে—শোককরঃ বন্ধুনাশঃ,° বন্ধুনাশ শোকের হেতু; অর্থকরঃ যশস্করঃ বিদ্যালাভঃ, বিদ্যালাভ অর্থ ও যশের হেতু; ক্লেশকরঃ, ক্ষোভকরঃ, রোগকরঃ। অনুকূল অর্থে—বলকরং পুষ্টিকরম্ অন্নম্, বল ও পুষ্টি বিষয়ে অনুকূল; হিতকরঃ, প্রীতিকরঃ, মঙ্গলকরঃ।

১৪৫। পুরঃ, অগ্র, অগ্রে, অগ্রতঃ,—এই কয় শব্দের পরবর্ত্তী সৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়। যথা,—পুরঃসরঃ, অগ্রসরঃ, অগ্রেসরঃ অগ্রতঃসরঃ (ক)।

১৪৬। অধিকরণ-বাচক পদের পরবর্ত্তী চর্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়। যথা,—জলে চরতি জলচরঃ, বারিণি চরতি বারিচরঃ, স্থলে চরতি স্থলচরঃ, ভুবি চরতি ভূচরঃ, বনে চরতি বনচরঃ,নিশায়াং চরতি নিশাচরঃ, পার্শ্বে চরতি পার্শ্বচরঃ, খে চরতি খেচরঃ। রাত্রি শব্দ বিকল্পে দ্বিতীয়ার একবচনান্তবৎ হয়। যথা,—রাত্রৌ চরতি রাত্রিচরঃ, রাত্রিঞ্চরঃ (২৪)।

১৪৭। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী গৈ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়। যথা,—সাম গায়তি সামগঃ।

১৪৮। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ট হয়, এবং হন্ স্থানে ঘ্ন হয়। যথা,—শত্রুং হন্তি শত্রুঘ্ন, পাপং হন্তি পাপঘ্নঃ, পিত্তং হন্তি পিত্তঘ্ন, বাতং হন্তি বাতঘ্নঃ, কৃতং হন্তি কৃতঘ্নঃ, মিত্রং হন্তি মিত্রঘ্নঃ, গাং হন্তি গোঘ্নঃ, পশূন্ হন্তি পশুঘ্নঃ, ত্রিদোষং হন্তি ত্রিদোষঘ্নঃ।

(ক) "অগ্রম্ অগ্রেণ অগ্রে বা সরতীতি অগ্রেসরঃ"—সিদ্ধান্তকৌমুদী। পাণিনির সূত্রানুসারে 'অগ্রসর' হয় না।

(২৪) কখনও কখনও অধিকরণ-বাচক পদ বিভক্ত্যন্ত থাকে। যথা—বনেচর খেচরঃ ইত্যাদি।

অচ্ ( অন্ ), ক, ড, খচ্।

১৪৯। পচ্ প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ হয়। চ্ ইৎ, অ থাকে। যথা,—পচ্ পচঃ, চল্ চলঃ, সৃপ্ সর্পঃ, দিব্ দেবঃ, চর্ চরঃ, ধৃ ধরঃ।

১৫০। কর্ম্ম-বাচক পদের পরবর্ত্তী হৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ হয়। যথা,—অংশং হরতি অংশহরঃ, ভাগং হরতি ভাগহরঃ; রোগহরঃ, শোকহরঃ, দুঃখহরঃ, ক্লেশহরঃ ( ২৫ )।

১৫১। কর্ম্ম-বাচক পদের পরবর্ত্তী অর্হ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ হয়। যথা,—পূজাম্ অর্হতি পূজার্হঃ, তৎ অর্হতি তদর্হঃ, সৎকারম্ অর্হতি সৎকারার্হঃ, নিন্দাম্ অর্হতি নিন্দার্হঃ।

১৫২। অধিকরণ-বাচক পদের পরবর্ত্তী শী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ হয়। যথা,—শিলায়াং শেতে শিলাশয়ঃ, ভূমৌ শেতে ভূমিশয়ঃ, শয্যায়াং শেতে শয্যাশয়ঃ।

১৫৩। পার্শ্ব প্রভৃতি শব্দের পরবর্ত্তী শী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অচ্ হয়। যথা,—পার্শ্বেন শেতে পার্শ্বশয়ঃ, পৃষ্ঠেন শেতে পৃষ্ঠশয়ঃ, উদরেণ শেতে উদরশয়ঃ, উত্তানঃ শেতে উত্তানশয়ঃ, অবমূর্দ্ধা শেতে অবমূর্দ্ধশয়ঃ ( ক )।

১৫৪। কর্ম্ম-বাচক পদের পরবর্ত্তী আকারান্ত ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক হয়; ক্ ইৎ, অ থাকে এবং ধাতুর আকারের লোপ হয়। যথা,—অন্নং দদাতি অন্নদঃ, ভূমিং দদাতি ভূমিদঃ, করং দদাতি করদঃ, ধনং দদাতি ধনদঃ, জলং দদাতি জলদঃ, বারি দদাতি বারিদঃ, তনুং ত্রায়তে তনুত্রম্ (২৬), ধর্ম্মং জানাতি ধর্ম্মজ্ঞঃ, রসং জানাতি রসজ্ঞঃ, সর্ব্বং জানাতি সর্ব্বজ্ঞঃ,

---

( ২৫ ) ভারবহন অর্থে হয় না। যথা,—ভারং হরতি ভারহারঃ, এ স্থলে অণ্ হইল।

( ক ) "অবনতো মূর্দ্ধা যস্য নঃ অবমূর্দ্ধা। অধোমুখঃ শেতে ইত্যর্থঃ"—সিদ্ধান্তকৌমুদী।

( ২৬ ) ত্রা ধাতুর অপাদানের উত্তরও হয়। যথা,—আতপাৎ ত্রায়তে আতপত্রম্।

নৄন্ পাতি নৃপঃ, ভুবং পাতি ভূপঃ, ভূমিং পাতি ভূমিপঃ, মধু পিবতি মধুপঃ (২৭)।

ক।

১৫৫। সুবন্ত পদ বা উপসর্গের পরবর্ত্তী স্থা ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক হয় এবং ধাতুর আকারের লোপ হয়। ক্ ইৎ, অ থাকে। যথা,—গৃহে তিষ্ঠতি গৃহস্থঃ, মধ্যে তিষ্ঠতি মধ্যস্থঃ, বনে তিষ্ঠতি বনস্থঃ, প্রকৃতৌ তিষ্ঠতি প্রকৃতিস্থঃ; সুস্থঃ, সংস্থঃ, দুঃস্থঃ, উত্থঃ, নিষ্ঠঃ।

১৫৬। যে ধাতুর উপধা-স্থলে ই, উ ও ঋ থাকে, তাহাদের উত্তর কর্ত্তৃবাচ্যে ক হয়। যথা,—বিদ্ বিদঃ, বুধ্ বুধঃ, নুদ্ নুদঃ, নৃত্ নৃতঃ।

১৫৭। প্রী, কৄ ও গৄ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক হয়; এবং ঈ-স্থানে ইয়্ ও ৠ-স্থানে ইর্ হয়। যথা,—প্রী প্রিয়ঃ, কৄ কিরঃ, গৄ গিরঃ। (ক)

১৫৮। সুবন্ত পদের পরবর্ত্তী দুহ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক হয়। দুহের হ্ স্থানে ঘ্ হয়। যথা,—কামং দোগ্ধি কামদুঘা ধেনুঃ। (খ)

ড।

১৫৯। উপসর্গ বা সুবন্ত পদের পরবর্ত্তী জন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ড হয়; ড্ ইৎ, অ থাকে, এবং ধাতুর অকার ও নকারের লোপ হয়। যথা,—সরসি জায়তে সরোজম্, মনসি জায়তে মনোজঃ (২৮), অপ্সু জায়তে অব্জম্, অঙ্গাৎ জায়তে অঙ্গজঃ, জলে জায়তে জলজম্, পঙ্কাৎ জায়তে

---

(২৭) উপসর্গের পরবর্ত্তী আকারান্ত ধাতুর উত্তরও ক হয়। যথা,—বিজ্ঞঃ, অভিজ্ঞঃ, প্রদঃ, ব্যাঘ্রঃ, প্রভঃ, নিভঃ।

(ক) নিরুপপদ জ্ঞা ধাতুর উত্তরও ক হয়। যথা—জানাতীতি জ্ঞঃ।

(খ) পাণিনির মতে কামদুঘা প্রভৃতি স্থলে কপ্ প্রত্যয়।

(২৮) কখনও কখনও পূর্ব্বপদ বিভক্ত্যন্ত থাকে। যথা,—সরসিজম্, মনসিজঃ।

পঙ্কজম্, স্বেদাৎ জায়তে স্বেদজঃ, অণ্ডাৎ জায়তে অণ্ডজঃ, জরায়োর্জায়তে জরায়ুজঃ, সহ জায়তে সহজঃ, অম্বু জায়তে অম্বুজঃ, অগ্রে জায়তে অগ্রজঃ, দ্বিঃ জায়তে দ্বিজঃ (ক), আত্মনো জায়তে আত্মজঃ, প্রজায়তে প্রজা।

১৬০। সুবন্ত পদের পরবর্ত্তী গম্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ড হয় এবং ধাতুর অকার ও মকারের লোপ হয়। যথা,—অন্তং গচ্ছতি অন্তগঃ, অধ্বানং গচ্ছতি অধ্বগঃ, দূরং গচ্ছতি দূরগঃ, পারং গচ্ছতি পারগঃ, সর্ব্বং গচ্ছতি সর্ব্বগঃ, সর্ব্বত্র গচ্ছতি সর্ব্বত্রগঃ, গৃহং গচ্ছতি গৃহগঃ, গ্রামং গচ্ছতি গ্রামগঃ, তল্পং গচ্ছতি তল্পগঃ, খে গচ্ছতি খগঃ।

১৬১। ক্লেশ, শোক ও তমস্ শব্দের পরবর্ত্তী অপ-পূর্ব্বক হন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ড হয়, এবং ধাতুর অকার ও নকারের লোপ হয়। যথা, —ক্লেশম্ অপহন্তি ক্লেশাপহঃ, শোকম্ অপহন্তি শোকাপহঃ, তমঃ অপহন্তি তমোপহঃ। ( খ )

## ণিনি ( ণিন্ )

১৬২। ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণিনি হয়, ণ্ ও ই ইৎ, ইন্ থাকে। ( গ ) যথা,—গ্রহ্ গ্রাহী ; মন্ত্র্ মন্ত্রী ; বদ্ বাদী, প্রতিবাদী ; বস্ বাসী, অধিবাসী ; রাধ্ অপরাধী ; চর্ ব্যভিচারী, সঞ্চারী ; স্থা স্থায়ী ; সৃ সংসারী ; রুধ্ রোধী, বিরোধী, প্রতিরোধী ; দ্রুহ্ দ্রোহী, বিদ্রোহী ; কৃ অধিকারী ; লষ্ অভিলাষী ; স্থা স্থায়ী ; পা পায়ী ; সহ্ উৎসাহী, ভাস্ উদ্ভাসী।

১৬৩। উপসর্গের ও সুবন্ত পদের পরবর্ত্তী ধাতুর উত্তর ব্রত, শীল ও পৌনঃপুন্য অর্থে ণিনি হয়। যথা,—ব্রত অর্থে—স্থণ্ডিলে শেতে স্থণ্ডিল-

( ক ) দ্বি+বারার্থে সু=দ্বিঃ, নিপাতনে সু প্রত্যয়ের লোপ।

( খ ) পাণিনি-সূত্রে ক্লেশ এবং তমস্ শব্দের উল্লেখ আছে, শোক শব্দের উল্লেখ নাই।

( গ ) গ্রহাদি ধাতুর উত্তরই ণিনি প্রত্যয় হয়।

শায়ী, অশ্রাদ্ধভোজী। শীল অর্থে—উঞ্চং ভুঙ্‌ক্তে উঞ্চভোজী, অনু যাতি অনুযায়ী, অনু জীবতি অনুজীবী, সোমং পিবতি সোমপায়ী, অগ্রে যাতি অগ্রযায়ী, সাধু করোতি সাধুকারী; প্র মাদ্যতি প্রমাদী, সত্যং বদতি সত্য-বাদী, প্রিয়ং বদতি প্রিয়বাদী, বি কত্থতে বিকত্থী, মনো হরতি মনোহারী, বি করোতি বিকারী, হৃদয়ং গৃহ্নাতি হৃদয়গ্রাহী, কণান্ বহতি কণবাহী, পণ্ডিতং মন্যতে পণ্ডিতমানী, সুভগং মন্যতে সুভগমানী, অনু গচ্ছতি অনু-গামী, সহ গচ্ছতি সহগামী। পৌনঃপুন্য অর্থে—পুনঃপুনঃ মিথ্যা বদতি মিথ্যাবাদী, পুনঃপুনঃ পাপং করোতি পাপকারী, পুনঃপুনঃ কলহং করোতি কলহকারী, পুনঃপুনঃ মিত্রায় দ্রুহ্যতি মিত্রদ্রোহী।

১৬৪। করণবাচক পদের পরবর্ত্তী যজ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ণিনি হয়। যথা—সোমেন ইষ্টবান্ সোমযাজী, অগ্নিষ্টোমেন ইষ্টবান্ অগ্নিষ্টোমযাজী।

১৬৫। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ণিনি হয়; হন্ ধাতুর হ স্থানে ঘ ও ন্ স্থানে ত্ হয়। যথা,—পিতরং জঘান পিতৃঘাতী, পিতৃব্যং জঘান পিতৃব্যঘাতী, পুত্রং জঘান পুত্র-ঘাতী, মিত্রং জঘান মিত্রঘাতী।

১৬৬। ভবিষ্যৎ কাল বুঝাইলে, ভূ, যা, স্থা, গম্, বুধ্, যুধ্ ও রুধ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণিনি হয়। যথা,—ভূ ভাবী, যা যায়ী, স্থা স্থায়ী, প্রস্থায়ী; গম্ গামী; বুধ্ প্রতিবোধী; যুধ্ প্রতিযোধী; রুধ্ প্রতিরোধী।

## ঘিনুণ্।

১৬৭। যুজ্, ত্যজ্, ভজ্, রন্‌জ্, বি-পূর্ব্বক বিচ্ এবং সং-পূর্ব্বক পৃচ্ ও সৃজ্ ধাতুর উত্তর শীলার্থে কর্ত্তৃবাচ্যে ঘিনুণ্ হয়, উ ঘ্ ণ্ ইৎ, ইন্ থাকে। যথা,—যুজ্ যোগী, বিয়োগী, প্রতিযোগী; ত্যজ্ ত্যাগী,

পরিত্যাগী ; ভজ্ ভাগী, বিভাগী। রন্‌জ্ ধাতুর ন্ লোপ হয়। রাগী, বিরাগী, অনুরাগী ; বি-বিচ্ বিবেকী ; সং-পৃচ্ সম্পর্কী ; সং-সৃজ্ সংসর্গী।

ইন্।

১৬৮। নিন্দা বুঝাইলে কর্ম্মবাচক পদের পরবর্ত্তী বি-পূর্ব্বক ক্রী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ইন্ হয়। যথা,—মাংসং বিক্রীতবান্ মাংসবিক্রয়ী বিপ্রঃ, সুতবিক্রয়ী, তৈলবিক্রয়ী, শুক্রবিক্রয়ী, সোমবিক্রয়ী, ঘৃতবিক্রয়ী (ক)।

১৬৯। শম্ প্রভৃতি ধাতুর উত্তর শীল-অর্থে কর্ত্তৃবাচ্যে ইন্ হয়। যথা,—শম্ শমী ; শ্রম্ শ্রমী পরিশ্রমী ; দম্ দমী ; ক্লম্ ক্লমী ; ভ্রম্ ভ্রমী ; ক্ষি ক্ষয়ী ; প্র-সূ প্রসবী (খ)।

খশ্, খচ্।

১৭০। বিধু ও অরুস্ শব্দের পরবর্ত্তী তুদ্ ধাতুর এবং পর ও ললাট শব্দের পরবর্ত্তী তপ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খশ্ হয়, খ্, শ্ ইৎ, অ থাকে। যথা,—বিধুং তুদতি বিধুন্তুদঃ। অরুস্ শব্দের স্ স্থানে ম হয়,

---

(ক) নিন্দা না বুঝাইলে অণ্ প্রত্যয় হয়। যথা—ধান্যবিক্রায়ো বৈশ্যঃ—গোয়ীচন্দ্র। মাংসবিক্রায়ো ব্যাধঃ—কাতন্ত্রটীকা। ব্রাহ্মণের মাংসাদি-বিক্রয় নিষিদ্ধ, এই জন্য নিন্দা বুঝাইল ; কিন্তু ব্যাধাদির নিষিদ্ধ নহে। বি+ক্রী+অল্=বিক্রয়, বিক্রয়+অস্ত্যর্থে ইন্=বিক্রয়ী, এরূপেও মাংসবিক্রয়ী প্রভৃতি পদ হইত বটে, কিন্তু ঐরূপ করিলে নিন্দা ভিন্ন স্থলেও 'মাংসবিক্রয়ী' এইরূপ পদ হইত। কিন্তু নিন্দা ভিন্ন স্থলে 'মাংসবিক্রায়ঃ' এইরূপ হইবে। ইহাও কাতন্ত্র-টীকাকারের মত।

(খ) পাণিনি, সংক্ষিপ্তসার ও কলাপের মতে শমাদি আটটি ধাতুর উত্তর ঘিনুণ্ প্রত্যয় হয়। তন্মধ্যে ক্ষি ও প্র-সূ ধাতুর উল্লেখ নাই। তৎপরিবর্ত্তে তম্ ও মদ্ ধাতুর উল্লেখ আছে। পঞ্জীকার ত্রিলোচন দাসের মতে অকর্ম্মক ধাতুর উত্তর ঘিনুণ্ এবং সকর্ম্মক ধাতুর উত্তর তৃন্ প্রত্যয় হয়। অতএব অকর্ম্মক স্থলে ভ্রমী এবং সকর্ম্মক স্থলে ভ্রমিতা এইরূপ প্রয়োগ হইবে।

অরুঃ তুদতি অরুন্তুদঃ। পরং তপতি পরন্তপঃ (২৯), ললাটং তপতি ললাটন্তপঃ সূর্য্যঃ।

১৭১। অসূর্য্য ও উগ্র শব্দের পরবর্ত্তী দৃশ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খশ্ হয় এবং দৃশ্ স্থানে পশ্য্ হয়। যথা,—"ন সূর্য্যং পশ্যন্তীতি অসূর্য্যম্পশ্যানি মুখানি, অসূর্য্যম্পশ্যা রাজদারাঃ—সূর্য্যমপি ন পশ্যন্তীত্যর্থঃ"—কলাপ; "এবং নাম রাজদারাণাং গুপ্তানি মুখানি যৎ অপরিহার্য্যদর্শনং সূর্য্যমপি ন পশ্যন্তীত্যর্থঃ"—কাতন্ত্র-টীকা। উগ্রম্পশ্যঃ।

১৭২। কূল-শব্দের পরবর্ত্তী উৎ-পূর্ব্বক রুজ্ ও বহ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খশ্ হয়। যথা,—কূলমুদ্রুজা নদী, কূলমুদ্বহঃ সমুদ্রঃ।

১৭৩। স্তন শব্দের পরবর্ত্তী ধে ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খশ্ হয়। যথা,—স্তনৌ ধয়তীতি স্তনন্ধয়ঃ শিশুঃ, স্তনন্ধয়ী কন্যা (ক)।

১৭৪। আত্ম-মনন অর্থে, কর্ম্মবাচক পদের পরবর্ত্তী মন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খশ্ হয়, এবং মন্ ধাতুর স্থানে মন্য হয়। যথা,—আত্মানং পণ্ডিতং মন্যতে পণ্ডিতম্মন্যঃ, কৃতার্থম্মন্যঃ, সুভগম্মন্যঃ, ধন্যম্মন্যঃ। ণিনি প্রত্যয়ও হয়। যথা—পণ্ডিতমানী।

১৭৫। প্রিয় ও বশ শব্দের পরবর্ত্তী বদ্ ধাতুর এবং অভ্র শব্দের পরবর্ত্তী লিহ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খচ্ হয়, খ্ ও চ্ ইৎ, অ থাকে। যথা,—প্রিয়ংবদঃ, বশংবদঃ, অভ্রংলিহঃ।

১৭৬। পত, ভুজ, ত্বরা, উরস্ ও বিহায়স্ শব্দের পরবর্ত্তী গম্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খচ্ হয়, এবং নিম্নলিখিত পদ সকল নিপাতনে সিদ্ধ হয়।

---

(২৯) পরশব্দের পরবর্ত্তী তাপি ধাতুর উত্তর খশ্ হয়, এবং আকার স্থানে অকার হয়। যথা—পরং তাপয়তি পরন্তপঃ। পাণিনি ও কলাপ-মতে পরন্তপ = পর + তপ্ + ণিচ্ + খচ্ (কলাপ-মতে খশ্)। সংক্ষিপ্তসার ও মুগ্ধবোধ-মতে কেবল তপ্-ধাতু-নিষ্পন্ন।

(ক) ধাতুপাঠে ধেট ধাতুর নির্দ্দেশ থাকায়, এবং ট্ ইৎ হওয়ায় স্ত্রীলিঙ্গে ঈপ্ হইল।

যথা,—পতেন পক্ষেণ গচ্ছতি পতগঃ, পতঙ্গঃ, পতঙ্গমঃ; ভুজং বক্রং গচ্ছতি ভুজগঃ, ভুজঙ্গঃ, ভুজঙ্গমঃ; ত্বরয়া গচ্ছতি তুরগঃ, তুরঙ্গঃ, তুরঙ্গমঃ; উরসা গচ্ছতি উরগঃ, উরঙ্গঃ, উরঙ্গমঃ; বিহয়সা গচ্ছতি বিহগঃ, বিহঙ্গঃ বিহঙ্গমঃ।

১৭৭। ব্রত অর্থে বাচ্ শব্দের পরবর্ত্তী যম্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যেঃ খচ্ হয়। যথা,—বাচংযমঃ মৌনব্রতী। (ক)

১৭৮। সর্ব্ব, কূল, অভ্র ও করীষ শব্দের পরবর্ত্তী কষ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খচ্ হয়। যথা,—সর্ব্বঙ্কষঃ খলঃ, কূলঙ্কষা নদী, অভ্রঙ্কষো গিরিঃ, করীষঙ্কষা বাত্যা।

১৭৯। সংজ্ঞা বুঝাইলে বিশ্ব শব্দের পরবর্ত্তী ভৃ, পতি ও স্বয়ম্ শব্দের পরবর্ত্তী বৃ, সর্ব্ব শব্দের পরবর্ত্তী সহ্, এবং বসু শব্দের পরবর্ত্তী ধৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খচ্ হয়। যথা,—বিশ্বম্ভরো বিষ্ণুঃ, বিশ্বম্ভরা পৃথিবী; পতিংবরা, স্বয়ংবরা কন্যা; সর্ব্বংসহা পৃথিবী; বসু শব্দের উত্তর ন্ হয়। বসুন্ধরা পৃথিবী।

১৮০। মদ্র, প্রিয় ও ক্ষেম শব্দের পরবর্ত্তী কৃ-ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে বিকল্পে খচ্ হয়। যথা,—মদ্রঙ্করঃ, প্রিয়ঙ্করঃ, ক্ষেমঙ্করঃ; পক্ষে অণ্, যথা—মদ্রকারঃ, প্রিয়কারঃ, ক্ষেমকারঃ। (খ)

খি।

১৮১। আত্মন্, কুক্ষি ও উদর শব্দের পরবর্ত্তী ভৃ ধাতুর উত্তর খি

(ক) ব্রত না বুঝাইলে হয় না। যথা—বাগ্‌যামঃ।

(খ) মদ্রঙ্কর, প্রিয়ঙ্কর, ক্ষেমঙ্কর—এই তিনটী শব্দে পাণিনি-মতে খচ্, কলাপ ও মুগ্ধবোধ-মতে খ, এবং সংক্ষিপ্তসার-মতে খঙ্ প্রত্যয়। মূলে খট্ প্রত্যয় ছিল। কিন্তু ট ইৎ হইলে স্ত্রীলিঙ্গে ঈপ্ হয়, সুতরাং ক্ষেমঙ্করী প্রভৃতি অশুদ্ধ পদ হইয়া যায়। ট ইতের অন্য কোনও সার্থক্য দেখা যায় না। ভয়, ঋতি ও মেঘ শব্দের উত্তর নিত্য খচ্ হয়। যথা—ভয়ঙ্করঃ, ঋতিঙ্করঃ, মেঘঙ্করঃ; স্ত্রীলিঙ্গে ভয়ঙ্করা ইত্যাদি।

হয়, খ্ ইৎ, ই থাকে। যথা,—আত্মানমেব বিভর্ত্তি আত্মম্ভরিঃ, কুক্ষিম্ভরিঃ, উদরম্ভরিঃ।

ই।

১৮২। শকৃৎ ও স্তম্ব শব্দের পরবর্ত্তী কৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ই হয়। যথা,—শকৃৎকরিঃ বৎসঃ; স্তম্বকরিঃ ব্রীহিঃ। শকৃৎ=বিষ্ঠা, স্তম্ব=বিটপ।

১৮৩। ই প্রত্যয় হইয়া ফলেগ্রহি ও মলেগ্রহি এই দুই পদ নিপাতনে সিদ্ধ হয়। যথা,—ফলানি গৃহ্নাতি ফলেগ্রহিঃ, মলং গৃহ্নাতি মলেগ্রহিঃ।

খনট্ (ক)

১৮৪। অভূত-তদ্ভাব অর্থ বুঝাইলে প্রিয় প্রভৃতি শব্দের পরবর্ত্তী কৃ ধাতুর উত্তর করণবাচ্যে খনট্ হয়, খ্ ও ট্ ইৎ, অন থাকে। যথা—অপ্রিয়ঃ প্রিয়ঃ ক্রিয়তেঽনেন প্রিয়ঙ্করণং শীলম্; পলিতঙ্করণং তৈলম্, নগ্নঙ্করণং দ্যূতম্, অন্ধঙ্করণঃ শোকঃ, স্থূলঙ্করণং দধি, সুভগঙ্করণং রূপম্, আঢ্যঙ্করণং বিত্তম্।

খিষ্ণু ও খুকঞ্।

১৮৫। অভূত-তদ্ভাব অর্থে প্রিয় প্রভৃতি শব্দের পরবর্ত্তী ভূ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে খিষ্ণু ও খুকঞ্ হয়, খিষ্ণুর খ্ ইৎ, ইষ্ণু থাকে; খুকঞের খ্ ঞ্ ইৎ, উক থাকে। যথা,—অপ্রিয়ঃ প্রিয়ো ভবতি প্রিয়ম্ভবিষ্ণুঃ; আঢ্যম্ভবিষ্ণুঃ, সুভগম্ভবিষ্ণুঃ; প্রিয়ম্ভাবুকঃ, আঢ্যম্ভাবুকঃ, সুভগম্ভাবুকঃ।

খি (বিণ্)

১৮৬। সুবন্ত পদের পরবর্ত্তী ভজ্, বহ্ ও সহ্ ধাতুর উত্তর কর্ত্তৃ-

(ক) পাণিনিমতে খ্যুন্, কলাপমতে খ্যুট্, সংক্ষিপ্তসারমতে খঙনট্। অভূততদ্ভাব না বুঝাইলে হয় না। যথা—আঢ্যং করোতি—তৈলেনাভ্যঞ্জয়তীত্যর্থঃ—দুর্গসিংহ। চ্বি প্রত্যয় হইলেও হয় না। যথা—নগ্নীকরোতি অনেন। জয়াদিত্যমতে অনট্ প্রত্যয়ও হইবে না, অতএব 'নগ্নীকরণং' এরূপ পদ হয় না; কিন্তু ভাষ্যমতে হয়।

বাচ্যে ণ্বি হয়, সমস্তই ইৎ, কিছুই থাকে না। যথা,—অংশং ভজতে অংশভাক্, দুঃখং ভজতে দুঃখভাক্ ; প্রষ্ঠং বহতি প্রষ্ঠবাট্ ; তুরাং সহতে তুরাষাট্ ( ক )।

## ক্বিপ্।

১৮৭। সুবন্ত পদের পরবর্ত্তী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্বিপ্ হয়, সমস্তই ইৎ, কিছুই থাকে না। যথা,—সদ্—সভাসদ্, সংসদ্, পরিষদ্; সূ—পুত্রসূঃ, প্রসূঃ, বীরসূঃ ; দ্বিষ—ধর্ম্মদ্বিট্, মিত্রদ্বিট্ ; বিদ্—শাস্ত্রবিদ্, ধর্ম্মবিদ্, ব্রহ্মবিদ্ ; ভিদ্—গোত্রভিদ্, মর্ম্মভিদ্ ; ছিদ্—পক্ষচ্ছিদ্, মর্ম্মচ্ছিদ্ ; জি—শত্রুজিৎ, ইন্দ্রজিৎ ; নী—সেনানীঃ, অগ্রণীঃ ; রাজ্—বিরাট্, স্বরাট্, সম্রাট্ ; স্পৃশ্—জলস্পৃক্ ( ৩০ )।

১৮৮। সু, কর্ম্মন্, পাপ, মন্ত্র ও পুণ্য শব্দের পরবর্ত্তী কৃ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ক্বিপ্ হয়। যথা—সু কৃতবান্ সুকৃৎ, কর্ম্ম কৃতবান্ কর্ম্মকৃৎ ; পাপকৃৎ, মন্ত্রকৃৎ, পুণ্যকৃৎ।

১৮৯। ভ্রূণ, ব্রহ্মন্ ও বৃত্র শব্দের পরবর্ত্তী হন্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ক্বিপ্ হয়। যথা,—ভ্রূণং জঘান ভ্রূণহা ; ব্রহ্মহা, বৃত্রহা।

১৯০। অগ্নি শব্দের পরবর্ত্তী চি, ও সোম শব্দের পরবর্ত্তী সু ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ক্বিপ্ হয়। যথা,—অগ্নিং চিতবান্ অগ্নিচিৎ, সোমং সুতবান্ সোমসুৎ।

( ক ) পাণিনি-মতে সহ্ ও বহ্ ধাতুর উত্তর লৌকিক প্রয়োগে ণ্বি প্রত্যয় হয় না। "তুরাসাহং পুরোধায়" ইত্যাদি কুমারসম্ভবে যে তুরাসাহ্ শব্দ দৃষ্ট হয়, ইহা ণিজন্ত সহ্ ধাতুর উত্তর বিচ্ প্রত্যয়-নিষ্পন্ন; ইহাই তত্ত্ববোধিনীর মত। শিষ্টপ্রয়োগ দেখিয়া বোপদেব লৌকিক প্রয়োগেও সহ্ ও বহ্ ধাতুর উত্তর ণ্বি প্রত্যয়ের সূত্র করিয়াছেন।

( ৩০ ) উদক শব্দের উত্তর হয় না। যথা,—উদকস্পর্শঃ, এস্থলে অণ্ হইল।

### ক্বিপ্, কঞ্ ( টক্ ) ও ক্স ( সক্ )

১৯১। উপমান-বাচক তদ্, যদ্, এতদ্, ভবৎ, অস্মদ্, যুষ্মদ্, অদস্, ইদম্, অন্য ও সমান শব্দের পরবর্ত্তী দৃশ্ ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ক্বিপ্, কঞ্ ও ক্স হয়, ক্বিপের সমস্তই ইৎ; কঞের ক্ ঞ্ ইৎ, অ থাকে; ক্স এর ক ইৎ, স থাকে।

১৯২। ক্বিপ্, কঞ্ ও ক্স প্রত্যয়ান্ত দৃশ্ ধাতু পরে থাকিলে তদ্, যদ্, এতদ্, অস্মদ্ ও যুষ্মদ্ শব্দের দ্ লোপ ও তৎপূর্ব্ববর্ত্তী অ স্থানে আ হয়। যথা,—স ইব দৃশ্যতে তাদৃক্, তাদৃশঃ তাদৃক্ষঃ; যাদৃক্, যাদৃশঃ; যাদৃক্ষঃ; এতাদৃক্, এতাদৃশঃ, এতাদৃক্ষঃ; অস্মাদৃক্, অস্মাদৃশঃ, অস্মাদৃক্ষঃ; যুষ্মাদৃক্, যুষ্মাদৃশঃ, যুষ্মাদৃক্ষঃ ( ৩১ )।

১৯৩। ক্বিপ্, কঞ্ ও ক্স প্রত্যয়ান্ত দৃশ্ ধাতু পরে থাকিলে, অদস্ স্থানে অমূ, ইদম্ স্থানে ঈ, কিম্ স্থানে কী, ভবৎ স্থানে ভবা, সমান স্থানে স ও অন্য শব্দ স্থানে অন্যা হয়। যথা,—অসৌ ইব দৃশ্যতে অমূদৃক্, অমূদৃশঃ, অমূদৃক্ষঃ; অয়মিব দৃশ্যতে ঈদৃক্, ঈদৃশঃ, ঈদৃক্ষঃ; ক ইব দৃশ্যতে কীদৃক্, কীদৃশঃ, কীদৃক্ষঃ; ভবানিব দৃশ্যতে ভবাদৃক্, ভবাদৃশঃ, ভবাদৃক্ষঃ; সমান ইব দৃশ্যতে সদৃক্, সদৃশঃ, সদৃক্ষঃ; অন্য ইব দৃশ্যতে অন্যাদৃক্, অন্যাদৃশঃ, অন্যাদৃক্ষঃ।

### ক্বনিপ্।

১৯৪। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী দৃশ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অতীত কালে ক্বনিপ্ হয়, ক্, ই ও প্ ইৎ, বন্ থাকে। যথা,—পারং দৃষ্টবান্ পারদৃশ্বা।

### ইষ্ণু।

১৯৫। শীল, ধর্ম্ম ও সম্যক্-করণ অর্থে, সহ্ প্রভৃতি ( ৩২ ) ধাতুর

---

( ৩১ ) অস্মদ্ ও যুষ্মদ্ শব্দের স্থানে একবচনে যথাক্রমে মদ্ ও ত্বদ্ হইলেও হয়। যথা,—মাদৃক্, মাদৃশঃ, মাদৃক্ষঃ; ত্বাদৃক্, ত্বাদৃশঃ, ত্বাদৃক্ষঃ।

( ৩২ ) সহ্, রুচ্, বৃধ্, অলঙ্কৃ, নিরাকৃ, প্রজন্, উৎপচ্, উৎপৎ, উন্মদ্, অপত্রপ, বৃত্, চর্, প্রভূ। বোপদেব-মতে ণিজন্ত ধাতু এবং ভ্রাজ্ ধাতুর উত্তরও হয়।

উত্তর কর্ত্তৃবাচ্যে ইষ্ণু হয়। যথা,—সহ্ সহিষ্ণুঃ, রুচ্ রোচিষ্ণুঃ, বৃধ্ বর্দ্ধিষ্ণুঃ, অলঙ্কৃ অলঙ্করিষ্ণুঃ, নিরাকৃ নিরাকরিষ্ণুঃ, প্রজন্ প্রজনিষ্ণুঃ, উৎপচ্ উৎপচিষ্ণুঃ, উৎপত্ উৎপতিষ্ণুঃ, উন্মদ্ উন্মদিষ্ণুঃ, অপত্রপ্ অপত্রপিষ্ণুঃ, বৃৎ বর্ত্তিষ্ণুঃ; প্রভূ প্রভবিষ্ণুঃ। ( ক )

স্নুক্ ( ক্ষুক্ )

১৯৬। শীলাদি-অর্থে জি, ভূ, স্থা ও গ্লা ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে স্নুক্ হয়, ক্ ইৎ, স্নু থাকে। যথা,—জিষ্ণুঃ, ভূষ্ণুঃ, স্থাস্নুঃ, গ্লাস্নুঃ।

ক্নু।

১৯৭। শীলাদি-অর্থে, ত্রস্, গৃধ্, ধৃষ্ ও ক্ষিপ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্নু হয়, ক্ ইৎ, নু থাকে। যথা,—ত্রস্নুঃ, গৃধ্নুঃ, ধৃষ্ণুঃ, ক্ষিপ্নুঃ।

উকঞ্ ( ঞুক )

১৯৮। শীলাদি-অর্থে, কম্ ( ৩৩ ) প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে উকঞ্ হয়, ঞ্ ইৎ, উক থাকে। যথা,—কম্ কামুকঃ, লষ্ লাষুকঃ, পত্ পাতুকঃ, পদ্ পাদুকঃ, স্থা স্থায়ুকঃ, ভূ ভাবুকঃ, বৃষ্ বর্ষুকঃ, গম্ গামুকঃ, শৄ শারুকঃ। হন্ স্থানে ঘাত্ হয়; ঘাতুকঃ।

আলু।

১৯৯। শীলাদি-অর্থে দয়্ (৩৪) প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে আলু হয়। যথা,—দয়্ দয়ালুঃ, নিদ্রা নিদ্রালুঃ, তন্দ্রা তন্দ্রালুঃ, শ্রদ্ধা শ্রদ্ধালুঃ, শী শয়ালুঃ, গৃহি গৃহয়ালুঃ, স্পৃহি স্পৃহয়ালুঃ, পতি পতয়ালুঃ।

---

( ক ) "নিরাকরিষ্ণু বর্ত্তিষ্ণু বর্দ্ধিষ্ণু পারতো রণম্। উৎপতিষ্ণু সহিষ্ণু চ চেরতুঃ খরদূষণৌ।" ভট্টি—৫।১

( ৩৩ ) কম্, লষ্, পত্, পদ্, স্থা, ভূ, বৃষ্, হন্, গম্, শৄ।

( ৩৪ ) দয়্, নি ও তন্ পূর্ব্বক দ্রা, শ্রৎ পূর্ব্বক ধা, শী, গৃহি, স্পৃহি, পতি।

ঘুর।

২০০। শীলাদি-অর্থে, ভন্জ্, ভাস্ ও মিদ্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ঘুর হয়, ঘ্ ইৎ, উর থাকে। যথা—ভঙ্গুরঃ, ভাস্বরঃ, মেদুরঃ।

করপ্ (ক্বরপ্)।

২০১। শীলাদি-অর্থে, নশ্, ই, জি, সৃ ও গম্ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ক্বরপ্ হয়, ক্ ও প্ ইৎ, বর থাকে। যথা,—নশ্বরঃ, ইত্বরঃ, জিত্বরঃ, সৃত্বরঃ। গম্ ধাতুর ম্ স্থানে ত্ হয়; গত্বরঃ।

র।

২০২। শীলাদি-অর্থে, নম্ প্রভৃতি (৩৫) ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে র হয়। যথা,—নম্ নম্রঃ, হিন্স্ হিংস্রঃ, স্মি স্মেরঃ, কম্প্ কম্প্রঃ, অজস্ অজস্রঃ, দীপ্ দীপ্রঃ।

উ।

২০৩। শীলাদি-অর্থে, আপূর্ব্বক শন্স্, ইষ্, ভিক্ষ্ ও সনন্ত ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে উ হয়। যথা,—আশংসুঃ। ইষ্‌স্থানে ইচ্ছ্ হয়। ইচ্ছুঃ, ভিক্ষুঃ, জিজ্ঞাসুঃ, পিপাসুঃ, বুভুক্ষুঃ, চিকীর্ষুঃ, বিবক্ষুঃ, জিঘৃক্ষুঃ, জিঘাংসুঃ, তিতীর্ষুঃ, ঈপ্সুঃ, দিৎসুঃ, লিপ্সুঃ, জিগীষুঃ।

বর।

২০৪। শীলাদি-অর্থে, স্থা প্রভৃতি (৩৬) ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে বর হয়। যথা;—স্থা স্থাবরঃ, ঈশ্ ঈশ্বরঃ, ভাস্ ভাস্বরঃ। যঙের লোপ হয়। যাযায় যাযাবরঃ।

(৩৫) নম্, কম্, হিন্স্, স্মি, কম্প্, অজস্, দীপ্।

(৩৬) স্থা, ঈশ্, ভাস্, পিস্, কস্, প্রমদ্, যঙন্ত যা। পাণিনি প্রপূর্ব্বক মদ্‌ধাতুর উল্লেখ করেন নাই।

উক।

২০৫। শীলাদি-অর্থে, জাগৃ ধাতু এবং যঙন্ত যজ্, জপ্, বদ্ ও দন্শ্ ধাতুর উত্তর উক হয়। যঙের লোপ হইয়া যায়। যথা,—জাগরূকঃ, যাযজূকঃ, জঞ্জপূকঃ, বাবদূকঃ, ( ক ) দন্দশূকঃ।

ইত্নু।

২০৬। শীলাদি-অর্থে, স্তনি, মদি, দূষি, গদি ও হৃদি ধাতুর উত্তর ইত্নু হয়। যথা,—স্তনয়িত্নুঃ, মদয়িত্নুঃ, দূষয়িত্নুঃ, গদয়িত্নুঃ, হৃদয়িত্নুঃ (খ)।

ক্মর।

২০৭। শীলাদি-অর্থে, ঘস্, অদ্ ও স্থ ধাতুর উত্তর ক্মর হয়, ক্ ইৎ, মর থাকে। যথা,—ঘস্মরঃ, অদ্মরঃ, স্থমরঃ।

কুর।

২০৮। শীলাদি-অর্থে, ছিদ্, ভিদ্ ও বিদ্ ধাতুর উত্তর কুর হয়, ক্ ইৎ, উর থাকে। যথা,—ছিদুরঃ, ভিদুরঃ, বিদুরঃ।

ত্র।

২০৯। নী প্রভৃতি (৩৭) ধাতুর উত্তর করণবাচ্যে ত্র হয়। যথা,—নয়তি অনেন নেত্রম্, দাতি অনেন দাত্রম্, শসতি অনেন শস্ত্রম্, স্তৌতি অনেন স্তোত্রম্, পততি অনেন পত্রম্, দশতি অনয়া দংষ্ট্রা।

( ক ) পাণিনি এই সূত্রে বদ্‌ধাতুর উল্লেখ করেন নাই। তন্মতে বাবদূক শব্দটী ঔণাদিক উক প্রত্যয়ে নিষ্পন্ন। ( খ ) পাণিনিব্যাকরণে হৃদি ধাতুর পরিবর্ত্তে হৃষ্ ধাতু দৃষ্ট হয়। মুগ্ধবোধে হৃদি ধাতুই আছে, উহা হৃদ্ শব্দের উত্তর ণিচ্ করিয়া নাম ধাতু।
( ৩৭ ) নী, দা, স্তু, শস্, যু, যজ, তুদ্, সি, সিচ্, মিহ্, পত্, দন্শ্, নহ্। বিদ্যাসাগর মহাশয় লিখিয়াছেন "করণ-অর্থে নী প্রভৃতি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ত্র হয়।" কিন্তু ইহা ব্যাকরণ-বিরুদ্ধ।

## ইত্র।

২১০। করণ-বাচ্যে পূ প্রভৃতি (৩৮) ধাতুর উত্তর ইত্র হয়। যথা,—পূয়তে অনেন পবিত্রম্; চর্ চরিত্রম্, বহ্ বহিত্রম্, খন্ খনিত্রম্।

## কি।

২১১। উপসর্গ ও অন্তর্ শব্দের পরবর্ত্তী দা ও ধা ধাতুর উত্তর ভাব-বাচ্যে কি হয়, ক্ ইৎ, ই থাকে, এবং দা ও ধা ধাতুর আকারের লোপ হয়। যথা,—আদিঃ, বিধিঃ, নিধিঃ, সন্ধিঃ, আধিঃ, অন্তর্দ্ধিঃ।

২১২। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী ধা ধাতুর উত্তর অধিকরণ-বাচ্যে কি হয় ও ধাতুর আকারের লোপ হয়। যথা,—জলানি ধীয়ন্তেঽস্মিন্ জলধিঃ; বারিধিঃ, পয়োধিঃ, জলনিধিঃ, বারিনিধিঃ, পয়োনিধিঃ।

## ত্রিমক্ (ক)

২১৩। গণ-পাঠ-কালে যে সকল ধাতু ডু-সংসৃষ্ট থাকে, তাহাদের উত্তর তন্নির্বৃত্ত অর্থে ত্রিমক্ হয়, ক্ ইৎ ত্রিম থাকে। যথা,—কৃ ক্রিয়য়া নির্বৃত্তম্ কৃত্রিমম্ (খ)। দা-স্থানে দৎ হয়। দানেন নির্বৃত্তম্ দত্ত্রিমম্, পচ্ পাকেন নির্বৃত্তম্ পক্ত্রিমম্।

## অথু।

২১৪। গণ-পাঠ-কালে যে সকল ধাতু টু-সংসৃষ্ট থাকে, তাহাদের উত্তর ভাববাচ্যে অথু হয়। যথা,—বেপ্ বেপথুঃ, বম্ বমথুঃ, শ্বি শ্বয়থুঃ। (গ)।

(৩৮) পূ, চর্, বহ্, খন্, লূ, ধূ, ধূ, সূ, সহ্।

(ক) পাণিনি-মতে ক্ত্রি প্রত্যয়, পশ্চাৎ মকারাগম।

(খ) বোপদেব-মতে করণাজ্জাতং কৃত্রিমম্।

(গ) "কেচিদ্বেপথুমাসেদুরন্যে দবথুমুত্তমম্। সংরক্তং বমথুং কেচিদ্ ভ্রাজথুং ন চ কেচন।" ভট্টি ৪।৪৩

অনি।

২১৫। নঞের পরবর্ত্তী ধাতুর উত্তর ভাববাচ্যে আক্রোশ অর্থে (ক) অনি হয়। অনি-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ। যথা,—জীব্ অজীবনিঃ, জন্ অজননিঃ।

অনট্। (খ)

২১৬। ভাববাচ্যে ধাতুর উত্তর অনট্ হয়, ট্ ইৎ, অন থাকে। এই অনট্ প্রত্যয়ান্ত শব্দ প্রায়ই ক্লীবলিঙ্গ হয়। যথা,—গম্ গমনম্, ভুজ ভোজনম্, শী শয়নম্, বম্ বমনম্, আ রুহ্ আরোহণম্, ঈক্ষ্ ঈক্ষণম্, চল্ চলনম্, পত্ পতনম্, ক্ষর্ ক্ষরণম্, স্খল্ স্খলনম্, রক্ষ্ রক্ষণম্, ভক্ষ্ ভক্ষণম্, গর্জ্জ্ গর্জ্জনম্, লঙ্ঘ্ লঙ্ঘনম্, স্পন্দ্ স্পন্দনম্, তৃপ্ তর্পণম্, মন্ মননম্, অধি-ই অধ্যয়নম্, বন্চ্ বঞ্চনম্, খণ্ড্ খণ্ডনম্, পা পানম্, দা দানম্, গা গানম্, ঘ্রা ঘ্রাণম্, জ্ঞা জ্ঞানম্, বি ধা বিধানম্, আ-ধা আধানম্, মা মানম্, স্না স্নানম্, চি চয়নম্, শ্রি শ্রয়ণম্, শ্রু শ্রবণম্, কৃ করণম্, ভৃ ভরণম্, মৃ মরণম্, বৃ বরণম্, স্মৃ স্মরণম্, হৃ হরণম্, দৃশ্ দর্শনম্, স্পৃশ্ স্পর্শনম্, সিচ্ সেচনম্, রন্জ্ রঞ্জনম্, নৃত্ নর্ত্তনম্, মন্থ্ মন্থনম্, রুদ্ রোদনম্।

২১৭। করণ এবং অধিকরণ বাচ্যেও ধাতুর উত্তর অনট্ হয়। যথা,—করণ-বাচ্যে—নীয়তে অনেন নয়নম্, লোচ্যতে অনেন লোচনম্, চর্য্যতে অনেন চরণম্, ক্রিয়তে অনেন করণম্, সাধ্যতে অনেন সাধনম্, ভূষ্যতে অনেন ভূষণম্, মণ্ড্যতে অনেন মণ্ডনম্, যায়তে অনেন যানম্, বাহ্যতে অনেন বাহনম্, অধিরুহ্যতে অনয়া অধিরোহণী। অধিকরণ-

(ক) আক্রোশ শব্দের অর্থ শাপ দেওয়া। "তস্যাজননিরেবাস্তু জননীক্লেশকারিণঃ।"—মাঘ ২।৪৫।

(খ) পাণিনি-মতে ল্যুট্।

বাচ্যে—শয্যতে অস্মিন্ শয়নম্, ভূয়তে অস্মিন্ ভবনম্, স্থীয়তে অস্মিন্ স্থানম্। (ক)

অন (পা—ল্যু)

২১৮। নন্দি প্রভৃতি ধাতুর উত্তর কর্তৃবাচ্যে অন হয়। যথা,—নন্দি নন্দনঃ, মদি মদনঃ, সাধি সাধনঃ, বর্দ্ধি বর্দ্ধনঃ, শোভি শোভনঃ, সহ্ সহনঃ, তপ্ তপনঃ, দম্ দমনঃ, রমি রমণঃ, সূদি সূদনঃ, ভীষি ভীষণঃ, নাশি নাশনঃ।

২১৯। ক্রোধার্থ ও ভূষার্থ ধাতুর উত্তর কর্তৃবাচ্যে শীলাদি-অর্থে অন হয়। যথা,—ক্রুধ্ ক্রোধনঃ, রুষ্ রোষণঃ, কুপ্ কোপনঃ, অমৃষ্ অমর্ষণঃ, মণ্ডি মণ্ডনঃ, অলঙ্কৃ অলঙ্করণঃ।

২২০। শীলাদি-অর্থে জ্বল্ প্রভৃতি ধাতুর উত্তর কর্তৃবাচ্যে অন হয়। যথা,—জ্বল্ জ্বলনঃ, শুচ্ শোচনঃ, বৃধ্ বর্দ্ধনঃ, চল্ চলনঃ, দহ্ দহনঃ।

২২১। ভাববাচ্যে ও কর্তৃভিন্ন কারক-বাচ্যে ধাতুর উত্তর ঘঞ্ হয়, ঘ্ ঞ্ ইৎ, অ থাকে। যথা,—পচ্ পাকঃ, ত্যজ্ ত্যাগঃ, নশ্ নাশঃ, শুচ্ শোকঃ, ভুজ্ ভোগঃ, রুজ্ রোগঃ, বস্ বাসঃ, পত্ পাতঃ, বদ্ বাদঃ, শপ্ শাপঃ, তপ্ তাপঃ, দহ্ দাহঃ, শ্রু শ্রাবঃ, লভ্ লাভঃ, লষ্ লাষঃ, পঠ্ পাঠঃ, যুজ্ যোগঃ, হ্রস্ হ্রাসঃ, বহ্ বাহঃ, স্বদ্ স্বাদঃ, মদ্ মাদঃ, হৃ হারঃ, লস্ লাসঃ, যজ্ যাগঃ, ভজ্ ভাগঃ। রন্জ্ ধাতুর ন্ লোপ হয়। রাগঃ, ভন্জ্ ভঙ্গঃ, সন্জ্ সঙ্গঃ।

(ক) পাণিনিমতে অনট্ প্রত্যয় নানা বাচ্য হইয়া থাকে (কৃত্য প্রত্যয়ের ফুট্‌নোট্ দেখ)। যথা—দৃশ্যতে যৎ তৎ দর্শনম্, দীয়তে যৎ তৎ দানম্ (কর্ম্মবাচ্য)। সম্প্রদীয়তে যস্মৈ তৎ সম্প্রদানম্ (সম্প্রাদন বাচ্য), অপাদীয়তে যস্মাৎ তৎ অপাদানম্ (অপাদান বাচ্য)। "দাতব্যমিতি যদ্দানং দীয়তেঽনুপকারিণে"—গীতা (দান – দেয় বস্তু,—কর্ম্মবাচ্য অনট্)

অল্ ( পাণিনি—অপ্, অচ্ )

২২২। ভাববাচ্যে ও কর্ত্তৃভিন্ন কারকবাচ্যে ধাতুর উত্তর অল্ হয়, ল্ ইৎ, অ থাকে। যথা,—জি জয়ঃ, ক্ষি ক্ষয়ঃ, স্মি স্ময়ঃ, লী লয়ঃ, নী নয়ঃ, দ্রু দ্রবঃ, রু রবঃ, স্রু স্রবঃ, স্তু স্তবঃ, ভূ ভবঃ, ভী ভয়ম্, বৃষ্ বর্ষম্, জপ্ জপঃ, শ্রি শ্রয়ঃ, চি চয়ঃ, গ্রহ্ গ্রহঃ, মদ্ মদঃ, মুদ্ মোদঃ, শ্লিষ্ শ্লেষঃ, রুষ্ রোষঃ, মুহ্ মোহঃ, দ্রুহ্ দ্রোহঃ, ক্রুধ্ ক্রোধঃ, কুপ্ কোপঃ, ক্ষুভ্ ক্ষোভঃ, তুষ্ তোষঃ, বুধ্ বোধঃ, খিদ্ খেদঃ, মৃশ্ মর্শঃ, স্পৃশ্ স্পর্শঃ, ভ্রন্‌শ্ ভ্রংশঃ, ভিদ্ ভেদঃ, হৃষ্ হর্ষঃ।

খল্।

২২৩। সু, দুর্ ও ঈষৎ শব্দের পরবর্ত্তী ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে খল্ হয়, খ্ ল্ ইৎ, অ থাকে। যথা,—কৃ—সুকরঃ, দুষ্করঃ, ঈষৎ-করঃ, গম্—সুগমঃ, দুর্গমঃ, ঈষদ্গমঃ, বহ্—সুবহঃ, দুর্বহঃ, ঈষদ্বহঃ; ত্যজ্—সুত্যজঃ, দুস্ত্যজঃ, ঈষত্ত্যজঃ; লভ্—সুলভঃ, দুর্লভঃ, ঈষল্লভঃ। ( ক )

খল্ ও অন।

২২৪। সু, দুর্ ও ঈষৎ শব্দের পরবর্ত্তী শাস্, যুধ্, দৃশ্, ধৃষ্, ও মৃষ্ ধাতুর উত্তর কর্ম্মবাচ্যে খল্ ও অন হয়। যথা,—শাস্ সুশাসঃ সুশাসনঃ, দুঃশাসঃ, দুশাসনঃ; যুধ্ সুযোধঃ সুযোধনঃ; দুর্য্যোধঃ দুর্য্যোধনঃ; দৃশ্ সুদর্শঃ সুদর্শনঃ; দুর্দর্শঃ দুর্দর্শনঃ; ধৃষ্ সুধর্ষঃ সুধর্ষণঃ, দুধর্ষঃ দুধর্ষণঃ; মৃষ্ সুমর্ষঃ সুমর্ষণঃ, দুমর্ষঃ দুমর্ষণঃ।

অ।

২২৫। শন্‌স্ ধাতু, প্রত্যয়ান্ত ধাতু ও নামধাতুর উত্তর ভাববাচ্যে অ হয়। অ-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—প্র+শন্‌স প্রশংসা; সনন্ত—জিজ্ঞাসা, পিপাসা, চিকীর্ষা, জিগীষা, লিপ্সা, জিঘাংসা, চিকিৎসা,

---

( ক ) অন্য উপসর্গ-ব্যবধানেও হয়। যথা—দুষ্পরিহরঃ। দুষ্প্রতিগ্রহঃ।

মীমাংসা, জুগুপ্সা; নাম-ধাতু—তপস্যা, বরিবস্যা, অশনায়া, পুত্রকাম্যা, কণ্ডূয়া।

২২৬। গুরু-স্বর-বিশিষ্ট ব্যঞ্জনান্ত ধাতুর উত্তর ভাববাচ্যে অ হয়। অ-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—ভিক্ষ্ ভিক্ষা, সেব্ সেবা, আ কাঙ্ক্ষ্ আকাঙ্ক্ষা, পরি ঈক্ষ্ পরীক্ষা, দীক্ষ্ দীক্ষা, নিন্দ্ নিন্দা, খেল্ খেলা, রক্ষ্ রক্ষা, শঙ্ক্ শঙ্কা, অর্চ্চ্ অর্চ্চা, মূর্চ্ছ্ মূর্চ্ছা, লজ্জ্ লজ্জা, ব্রীড়্ ব্রীড়া, ক্রীড়্ ক্রীড়া, মেধ্ মেধা, বাধ্ বাধা, অনু কম্প্ অনুকম্পা, ঈর্ষ্য্ ঈর্ষ্যা, হিন্স্ হিংসা, অসূয়্ অসূয়া, বাঞ্ছ্ বাঞ্ছা, ঈহ্ ঈহা। ক্ত প্রত্যয় করিলে যে সকল ধাতু অনিট্ হয়, তাহাদের উত্তর হয় না। যথা—নী, নীতিঃ, রাধ্, রাদ্ধিঃ।

অঙ্ (ঙ)

২২৭। ভীষি, চিন্তি, পূজি, কথি, চর্চ্চি স্পৃহি, দোলি ও পীড়ি ধাতুর উত্তর ভাববাচ্যে অঙ্ হয়, ঙ ইৎ, অ থাকে। অঙ্-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—ভীষা, চিন্তা, পূজা, কথা, চর্চ্চা, স্পৃহা, দোলা, পীড়া।

২২৮। যে সকল ধাতু গণ-পাঠ-কালে ষকার-সংসৃষ্ট থাকে, তাহাদের উত্তর ভাববাচ্যে অঙ্ হয়। অঙ্-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—ত্রপা, ব্যথা, জরা, ত্বরা, পচা, মৃজা।

২২৯। ভিদ্ প্রভৃতি ধাতুর উত্তর ভাববাচ্যে অঙ্ হয়, অঙ্-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—ভিদা, কৃপা, তৃষা, ক্ষমা, দয়া।

২৩০। অ প্রত্যয় হইলে ইষ্ ধাতুর স্থানে ইচ্ছ্ ও প্রচ্ছ্ ধাতুর স্থানে পৃচ্ছ্ হয়। যথা,—ইষ্ ইচ্ছা, প্রচ্ছ্ পৃচ্ছা।

২৩১। উপসর্গের পরবর্ত্তী আকারান্ত ধাতুর উত্তর ভাববাচ্যে অঙ্ হয়। অঙ্-প্রত্যয় নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা, ভা—আভা, প্রভা, বিভা, প্রতিভা; মা—প্রমা, উপমা, অনুমা, প্রতিমা; ধা—বিধা, ব্যবধা, অভিধা,

সন্ধা, উপধা (৩৯) ; জ্ঞা—অভিজ্ঞা, প্রজ্ঞা, অনুজ্ঞা, সংজ্ঞা, অবজ্ঞা, প্রতিজ্ঞা, উপজ্ঞা, আজ্ঞা ; খ্যা—আখ্যা, সংখ্যা, অভিখ্যা ; স্থা—সংস্থা, অবস্থা, নিষ্ঠা, প্রতিষ্ঠা, আস্থা।

অন।

২৩২। ণিজন্ত ধাতুর উত্তর ভাববাচ্যে অন হয়। অন-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—অর্চ্চি অর্চ্চনা, কল্পি কল্পনা, কারি কারণা, গণি গণনা, ঘটি ঘটনা, প্র তারি প্রতারণা, ধারি ধারণা, পারি পারণা, বি মানি বিমাননা, যন্ত্রি যন্ত্রণা, যাতি যাতনা, বাসি বাসনা। কোনও কোনও স্থলে অনট্ প্রত্যয় এবং ক্লীবলিঙ্গ হয় ( ক ); যথা,—প্রেরি প্রেরণম্, প্রীণি প্রীণনম্, তর্পি তর্পণম্, শোধি শোধনম্, সাধি সাধনম্, গোপি গোপনম্।

২৩৩। বন্দ্, বিদ্, আস্, ইষ্, গ্রন্থ্ ও শ্রন্থ্ ধাতুর উত্তর ভাববাচ্যে অন হয়। অন-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ হয়। যথা,—বন্দ্ বন্দনা, বিদ্ বেদনা, আস্ আসনা, ঈষ্ ঈষণা, গ্রন্থ্ গ্রন্থনা, শ্রন্থ্ শ্রন্থনা।

নন্ ( নঙ্ )

২৩৪। যজ্, যৎ, স্বপ্, প্রচ্ছ্, যাচ্ ও তৃষ্ ও রক্ষ্ ধাতুর উত্তর ভাববাচ্যে নন্ হয়, ন ইৎ, ন থাকে। যথা,—যজ্ঞঃ, যত্নঃ, স্বপ্নঃ, প্রশ্নঃ, যাচ্ঞা, তৃষ্ণা, রক্ষ্ণঃ।

ক্যপ্।

২৩৫। ব্রজ্, চর্, বিদ্, শী, যজ্ প্রভৃতি ধাতুর উত্তর ভাববাচ্যে ক্যপ্ হয়, ক্ ও প ইৎ, য থাকে। ক্যপ্-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ। যথা,—ব্রজ্ ব্রজ্যা, প্রব্রজ্যা, পরিব্রজ্যা ; চর্ চর্য্যা পরিচর্য্যা ; বিদ্ বিদ্যা ; শী শয্যা ; যজ্ ইজ্যা ; মৃগ্ মৃগয়া।

---

(৩৯) ধা ধাতু, শ্রৎ ও অন্তর্ শব্দের পরবর্ত্তী হইলেও হয়। যথা, শ্রদ্ধা, অন্তর্দ্ধা।

( ক ) "বিশেষেণ হি সামান্যং বাধ্যতে ন কচিৎ কৃতি"—সংক্ষিপ্তসার।

২৩৬। কৃ ধাতুর উত্তর ভাববাচ্যে শ এবং ক্যপ্ হয়। শ প্রত্যয়ের শ্ ইৎ, অ থাকে। শ-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ স্ত্রীলিঙ্গ: যথা, ক্রিয়া, কৃত্যা।

## প্রশ্ন—কৃৎ-প্রকরণ।

১। কৃৎ-প্রত্যয়ের সাধারণ নিয়মগুলির উল্লেখ কর।

২। কৃৎ-প্রত্যয়ের থ্, ঘ্ ও প্ ইৎ হইলে কি কি কার্য্য হয়? কোন্ কোন্ স্থলে ণিচের লোপ হয় না?

৩। কৃত্য প্রত্যয় কোন্‌গুলি? উহারা কোন্ কালে এবং কোন্ বাচ্যে হয়?

৪। শতৃ, শানচ্; কসু, কানচ্ এবং স্যতৃ ও স্যমান প্রত্যয়ের নিয়ম কি, উদাহরণ দিয়া বুঝাইয়া দাও।

৫। ণমুল্, ষক, অণ্, ট, ক্বনিপ্, ত্রিমক্ ও খল্ প্রত্যয়ের নিয়ম কি, তাহা উদাহরণ দিয়া বুঝাও।

৬। নিম্ন-লিখিত শব্দ গুলির প্রকৃতি ও প্রত্যয় লিখ:—স্মার্য্য, ধেয়, ভৃত্য, ব্রহ্মোদ্য, ব্রহ্মভূয়, পিতৃহত্যা, পচেলিম, জুহ্বৎ, বিদ্বস্, অধীয়ান, মম্বান, মিমানু, শুশ্রুবস্, তস্থিবস্, জগন্বস্, যুযুধান, বর্ত্তিষ্যমাণ, কামকারম্, বিপ্রদর্শং, বিতত্য, প্রমথ্য, উদ্গীর্য্য, প্রণময্য, শিত, আর্ত্ত, বিদ্ধ, ইষ্ট, ভূষ্টকাম, দৃষ্ট্বা, রজক, শাস্ত্রকার, নিশাকর, পুরঃসর, রাত্রিচর, সামগ, সুরাপ্রা, শত্রুঘ্ন, সর্প্র, নৃপ, উখ, অজ, খগ, বিহঙ্গ, বুধ, কামদুঘা, পুত্রঘাতিন, যোগিন্, মাংসবিক্রয়িন্, অরুন্তুদ, অসূর্য্যম্পশ্য, প্রিয়ংবদ, বিশ্বম্ভরা, ভয়ঙ্কর, স্তনন্ধয়, পণ্ডিতম্মন্য, অগ্নিষ্টরি, দুঃখভাজ্, সম্রাজ্, যাদৃশ, বৃত্রহন্, সদৃশ, পারদৃশ্বন্, ঘাতুক, নশ্বর, লিপ্সু, জাগরূক, স্তনয়িত্নু, দংষ্ট্রা, বিধি, কৃত্রিম, দুর্বহ, মীমাংসা, ব্যথা, প্রতারণা, শয্যা, যত্ন, সংজ্ঞা।

৭। সংশোধন কর:—(১) ময়া শেতব্যঃ। (২) রাজ্ঞা শত্রবঃ জয়ি-

